তাহারা সমস্ত ঋতুতেই মাছ ধরিতে পারে অথবা শামুক সংগ্রহ করিতে পারে।

সমুদ্র-তীরবর্তী আন্দা-মানীদের জীবনযাত্রা

বর্ষাকালে তাহারা অরণ্যে শিকার এবং সমুদ্রে মৎস্য ধরা এই দুই কাজে সময় ভাগ করিয়া লয়।

আন্দামানের উপকূলবাসীরা সমুদ্রে অথবা খাঁড়িগুলির মধ্যে ছোট ছোট নৌকা অথবা ডোঙ্গায় চড়িয়া মৎস্য শিকার করে। এক একখানি নৌকায় চার-পাঁচজন করিয়া লোক থাকে। প্রত্যেকের কাছে একখানি করিয়া ধনুক, দুই-তিনটি তীর এবং একটি করিয়া বর্শা থাকে। স্বচ্ছ জলের উপর দিয়া ধীরে ধীরে তাহারা নৌকাখানি চালাইয়া লইয়া যায়। সেই সময় তাহারা স্বচ্ছ জলের দিকে তাক্ করিয়া থাকে এবং মৎস্যের সন্ধান পাইবামাত্র তীর ছুঁড়িয়া অথবা বর্শা দিয়া মাছটিকে বিদ্ধ করিয়া নৌকার উপরে তুলিয়া আনে। এইভাবে সমুদ্রের উপকূল ধরিয়া তাহারা মাছ ধরিয়া বেড়ায়। ইহাই তাহাদের মৎস্য-শিকারের সহজ পদ্ধতি। আবার কোন কোন সময় তাহারা কোন জলাশয়ে বাঁধ দিয়া জলের স্রোতের সহিত তামাক অথবা অন্যান্য বিষাক্ত উদ্ভিদ মিশাইয়া দেয়; ইহাতে বাঁধের জল বিষাক্ত হয় এবং মৎস্যগুলি মরিয়া ভাসিয়া উঠে। তখন তাহারা ঐ মৎস্যগুলি নৌকায় তুলিয়া লইয়া আসে। অনেক আন্দামানীকে কোঁচ-এর মত একপ্রকার অস্ত্র দিয়া মাছ ধরিতে দেখা যায়। অনুকূল আবহাওয়ায় তাহারা বেশ কয়েকদিনের জন্য নৌকায় কিছু খাদ্য-দ্রব্য লইয়া মৎস্য-শিকারে বাহির হইয়া যায় এবং সমুদ্রের উপকূল দিয়া অথবা খাঁড়ির মধ্য দিয়া নৌকায় দিনের পর দিন ঘুরিয়া বেড়ায়। তখন নৌকাগুলিই হয় তাহাদের বাসস্থান।

মৎস্য-শিকার

**আন্দামানীদের অরণ্য হইতে ফলমূল এবং শাক-সব্‌জি-আহরণ (Collection of roots and leaves by the Andamanese):** আন্দামানে ফলমূল এবং শাক-সব্‌জি-আহরণ প্রধানত মেয়েদের কাজ বলিয়া বিবেচিত হয়। যখন পুরুষেরা গভীর অরণ্যে শিকারের অন্বেষণে বাহির হইয়া যায়, তখন মেয়েরা গৃহস্থালীর কাজকর্ম সারিয়া নিকটস্থ অরণ্যে ফলমূল এবং খাদ্য-আহরণে বাহির হইয়া পড়ে। দুপুর বেলায় তাহাদের আস্তানা-গুলি প্রায় জনশূন্য থাকে। কেবল দেখা যায় দুই-একজন অতি বৃদ্ধ এবং বৃদ্ধাকে, আর অতি ছোট ছোট কয়েকটি ছেলেমেয়েকে।

শাক-সব্‌জি-আহরণ

বর্ষার শেষে কিছুকাল বড়ই অনিশ্চিত আবহাওয়া চলে। এই সময় কিছু কিছু

শাক-সব্‌জি পাওয়া যায়। এই সময় হইতে আন্দামানীরা শাক-সব্‌জি আহরণ করিতে থাকে। বর্ষার পরে অরণ্যবাসীরা তাহাদের প্রধান আবাসস্থান হইতে বাহির হইয়া অপরাপর স্থানের লোকদের বা বন্ধু-বান্ধবদের সহিত দেখা করিতে যায় আর যাহারা বাহির হয় না তাহারা খাদ্য-আহরণের সুযোগ-সুবিধাপূর্ণ একটি সাময়িক বাসস্থানে থাকে। যাহারা বন্ধু-বান্ধবদের সহিত দেখা করিতে যায় তাহারা সাধারণত দুই-তিন মাস বাহিরে থাকে।

বর্ষাকালের পরবর্তী কয়েকমাস আন্দামানীদের জীবনযাত্রা

এই সময় পুরুষেরা মেয়েদের সহিত একসঙ্গে ফলমূল-আহরণে বাহির হয়। তখন তাহারা শিকারের জন্য বেশী সময় ব্যয় করে না। নিকটস্থ অরণ্যের মধ্যে ফলমূল এবং শাক-সব্‌জি আহরণের জন্য মেয়ে-পুরুষ দল বাঁধিয়া যায়। অরণ্যের মধ্যে ফলমূল এবং শাক-সব্‌জি মেয়েরাই সংগ্রহ করে আর পুরুষেরা উঁচু গাছের ফল সংগ্রহ করে। এই-ভাবে খাদ্য সংগ্রহ করিয়া তাহারা দিনান্তে আস্তানায় ফিরিযা আসে।

স্ত্রী-পুরুষ কর্তৃক ফলমূল-আহরণ

ইহার পর শীতকালে তাহাদের ফলমূল-আহরণ পুরাদস্তুরভাবে শুরু হয়। তখন তাহারা ফলমূল আহরণের জন্য নির্দিষ্ট ভূমিখণ্ডের উপর বহু দূর পর্যন্ত চলিযা যায়। অবশ্য মেয়েরা থাকে নিকটের অরণ্যেই। কোন কোন দিন মেয়েদের সঙ্গে পুরুষেরা বাহির না হইয়া পৃথক্ ভাবে বহু দূর পর্যন্ত চলিয়া যায়।

শীতকালীন ফলমূল-আহরণ

শীতকালের পরে গরম পড়িতে শুরু হইলে, অরণ্য-মধ্যে মৌমাছিরা আসিয়া মৌচাক বাঁধিতে শুরু করে। এই সময়ে কেহ শূকর শিকার করে না, কারণ তখন শূকরের মাংস নাকি অখাদ্য হইয়া যায়। যদি কেহ ভুলক্রমে বা আকস্মিকভাবে শূকর শিকার করিয়া ফেলে তাহা হইলে উহা জঙ্গলেই ফেলিয়া আসে। মধু-আহরণ এই সময় ইহাদের প্রধান কার্য হইয়া দাঁড়ায়। মধু-আহরণে মেয়ে-পুরুষ একত্রেই কাজ করে। গাছে উঠিয়া মৌচাক কাটিবার ভার পুরুষদের উপরেই থাকে। আন্দামানীরা বেশী দিন মধু সঞ্চয় করিয়া রাখিবার পদ্ধতি জানে না, ফলে উহা পচিয়া গিয়া মদে পরিণত হয়। এজন্য এই সময় বেশীর ভাগ মধুই তাহারা খাইয়া ফেলে। গ্রীষ্মের শেষের দিকে

গ্রীষ্মকালীন খাদ্য-আহরণ

মধু-আহরণ

চাপলাস নামে একপ্রকার ফল পাকিয়া উঠে, ইহা আন্দামানীদের অতি প্রিয় খাদ্য। এই সময় মেয়ে-পুরুষ সকলেই এই ফল-সংগ্রহের কাজে ব্যস্ত থাকে। এই ফল সংগ্রহ করিয়া তাহারা প্রথমে সেগুলির বীচিগুলির উপরের রসাল পদার্থ চুষিয়া খায়। ইহা খাইতে অতি সুস্বাদু। তারপর বীচিগুলিকে অর্ধসিদ্ধ করিয়া কয়েক সপ্তাহ মাটির নীচে পুঁতিয়া রাখে। পরে ঐগুলিকে মাটির নীচ হইতে তুলিয়া রাঁধিয়া খায়। দলের কোন ব্যক্তি কোন কারণে অন্যত্র গেলেও এই ফল পাকিবার সময় ফিরিয়া আসে এবং এই ফল আহরণে যোগদান করে। ইহা হইতে সহজেই অনুমান করা যায় যে, এই ফল তাহাদের কত প্রিয়। এই ফল তাহারা অনেক সময় বর্ষাকালের জন্য সঞ্চয় করিয়া রাখে। বর্ষাকালে দলগুলি প্রধান বাসস্থানে ফিরিয়া আসে এবং বর্ষা শুরু হইবার পূর্বেই গৃহাদি মেরামতের কাজ শেষ করিয়া লয়।

'চাপলাস' ফল-আহরণ

আন্দামানের উপকূলবাসীরা ঋতু-পরিবর্তনে ততটা প্রভাবিত হয় না, কারণ তাহারা সারা বৎসর ধরিয়া মৎস্য ধরিতে পারে। কেবল বর্ষাকালে তাহারা কিছু সময় বন্যশূকর-শিকারে ব্যয় করে। ইহারা অরণ্যবাসীদের মত সমস্ত বর্ষাকাল একই আবাসস্থলে থাকে না। অবশ্য ইহারা ফলের সময় কিছু কিছু ফলও সংগ্রহ করে। ভাল আবহাওয়ায় যখন তাহারা বেশ কয়েকদিনের জন্য মৎস্য-শিকারে বাহির হয়, তখন মেয়েরা ফলমূল এবং শাক-সব্‌জি আহরণ করিয়া দিনাতিপাত করে। অরণ্যবাসীদের মত ইহাদের খাদ্যের অন্যতম প্রধান উপকরণ শাক-সব্‌জি ও ফলমূল না হইলেও ইহারা অনেক সময় এই সব আহরণ করিয়া থাকে। এমন কি, বহু সময় ইহারা গাছে গাছে মধুও সংগ্রহ করিয়া বেড়ায়। আন্দামানের পাহাড়ের গুহায় কেহ বাস করে না বলিলেও চলে।

উপকূলবাসীর খাদ্য-আহরণ

**আন্দামানীদের প্রধান বা স্থায়ী, এবং সাময়িক গৃহাদিঃ তাহাদের বসবাস ( Houses and settlemnts of the Andamanese ):** যে সকল অরণ্যবাসী স্থানীয় দলের নির্দিষ্ট ভূমিখণ্ড থাকে, তাহাদের ঐ ভূমিখণ্ডের উপর কয়েকটি নির্দিষ্ট বাসস্থানও থাকে। উহার কোন একটিতে তাহারা বৎসরের বেশীর ভাগ সময় অতিবাহিত করে। কোন কোন বাসস্থান দীর্ঘকাল এমন কি এক শতাব্দীরও অধিককাল ধরিয়া ব্যবহৃত হইতেছে। উপকূলবাসীদের বাসস্থান সমুদ্র অথবা খাঁড়ির তীরে অবস্থিত।

নির্দিষ্ট বাসস্থান

ফলে, তাহারা সহজেই বাসস্থান হইতে নৌকাযোগে অন্য স্থানে যাইতে পারে। অবশ্য অরণ্যবাসীরাও পরিষ্কার পানীয় জলের অনতিদূরে বসবাস করে। উপকূলবাসীরা দুই-এক মাসের বেশী কোন নির্দিষ্ট স্থানে বাস করে না। নিম্নলিখিত কারণগুলির জন্য তাহারা দুই-এক মাস অন্তর বাসস্থান পরিবর্তন করে :

সাময়িক বাসস্থান

(১) নিজেদের মধ্যে কেহ মারা গেলে তাহারা সেই বাসস্থান পরিবর্তন করে।

(২) ঋতু-পরিবর্তনে সমুদ্রতীরে কোন কোন স্থানে যখন প্রবল বায়ু বহিতে থাকে তখন তাহারা ঐ অঞ্চল পরিত্যাগ করিয়া সমুদ্রতীরে অপর কোন অপেক্ষাকৃত স্থির বায়ুর অঞ্চলে চলিয়া যায়।

(৩) এক স্থানে মৎস্য ও পশু শিকার করিবার ফলে সেগুলির সংখ্যা যখন হ্রাস পায় তখন তাহারা এক স্থান পরিত্যাগ করিয়া অপর স্থানে চলিয়া যায়।

(৪) উপকূলবাসীরা তাহাদের বাসস্থানের অতি নিকটে আবর্জনা ফেলে। ঐগুলি পচিয়া যখন দুর্গন্ধ বাহির হয়, তখন তাহারা বাসস্থান পরিবর্তন করিতে বাধ্য হয়। ইহারা আবর্জনা পরিষ্কার করা অপেক্ষা বাসস্থান পরিবর্তন করাই সহজতর মনে করে।

মোটামুটিভাবে বলিতে গেলে, উপকূলবাসীরা প্রধানত অধিকতর প্রাকৃতিক সম্পদ আহরণের আশায়ই কিছুকাল অন্তর বাসস্থান পরিবর্তন করিয়া থাকে।

অপরদিকে অরণ্যবাসীদের পক্ষে এক স্থান হইতে অন্য স্থানে জিনিসপত্র লইয়া যাওয়া কষ্টসাধ্য, তাই তাহাদের মোটামুটি স্থায়ী বাসস্থান থাকে ; উপকূলবাসীরা নৌকাযোগে তাহাদের জিনিসপত্রাদি অন্যত্র লইয়া যাইতে পারে। এ সুযোগ অরণ্যবাসীদের নাই। অবণ্যবাসীরা বর্ষাকালে প্রধান বাসস্থানে থাকে। শীত এবং গ্রীষ্মকালে তাহারা কয়েক মাসের জন্য প্রধান বাসস্থান পরিত্যাগ করিয়া অরণ্যের বিভিন্ন অঞ্চলে সাময়িক বাসস্থান নির্মাণ করিয়া বাস করে। আবার বর্ষার প্রারম্ভেই তাহারা ফিরিয়া আসে তাহাদের প্রধান বাসস্থানে। বৃহৎ আন্দামানীদের বাসস্থানগুলিকে তিন ভাগে ভাগ করা যায়—প্রথমত, স্থায়ী বাসস্থান। এইস্থানে তাহারা সমষ্টিগত বাসস্থান অথবা গ্রাম নির্মাণ করে। সমষ্টিগত গৃহগুলি নির্মাণে কিছু সময় লাগে। পুরুষেরা গাছের ডাল কাটিয়া খুঁটি পুঁতিয়া দেয়। মেয়েদের হাতে বোনা তালপাতার মাদুর দিয়া ঘরের চাল ও বেড়া তৈয়ার করা হয়। এইভাবে স্ত্রী ও পুরুষের যুগ্ম শ্রমে এক-একখানি ঘর নির্মিত হইয়া থাকে। এই ধরনের ঘর কয়েক বৎসর

আন্দামানীদের তিন প্রকার বাসস্থান

টিকিয়া থাকে। ঘরের সম্মুখের খুঁটি উঁচু ও পিছনদিকের খুঁটি নীচু রাখা হয়। ফলে ঘরের চাল ঢালু হয়। দ্বিতীয়ত, সাময়িক বাসস্থান, এগুলিও স্থায়ী ঘরের মত, তবে ততটা ভালভাবে প্রস্তুত নয়। এই সব গৃহের চাল পাতার মাদুরের বদলে শুধু পাতা দিয়াই তৈয়ার করা হয়। এই ঘরগুলিতে দুই-তিন মাস বেশ ভালভাবেই বসবাস করা চলে। তৃতীয়ত, শিকারের জন্য নির্মিত বাসস্থান। যখন একটি শিকারীর দল গভীর অরণ্যে শিকারের জন্য কয়েকদিন বাস করে, তখন তাহারা কয়েকদিনের উপযোগী বাসস্থান নির্মাণ করিয়া থাকে। এই ঘরগুলি কেবলমাত্র পাতার টোঙের মত করা হয়। এইরূপ শিকারী-দল কোন কোন ক্ষেত্রে স্ত্রী-পুরুষ উভয়ই থাকে।

গ্রাম ও দল

একটি গ্রাম অথবা একটি দলের বাসস্থান আট-দশটি কুটির লইয়া গঠিত। কুটিরগুলি পর পর এক-একটি বৃত্তের আকারে নির্মাণ করা হয়। প্রত্যেক কুটিরের সম্মুখভাগ থাকে ভিতরের উঠানের দিকে; উঠানটি একটি উন্মুক্ত পরিষ্কার স্থান। এই কুটিরগুলির শেষপ্রান্তে সাধারণ অর্থাৎ সমষ্টিগত রান্নাঘর। প্রত্যেক কুটিরে এক-একটি পরিবার বাস করে। একটি পরিবার স্বামী, স্ত্রী, তাহার ছোট ছোট সন্তানাদি লইয়া গঠিত। ইহা ছাড়া, অবিবাহিত ও বিপত্নীক পুরুষেরাও এক একখানি কুটিরে বাস করে। অপরদিকে অবিবাহিত মেয়ে এবং বিধবারাও এক একখানি কুটিরে থাকে। সাধারণ রান্নাঘর ছাড়াও প্রত্যেক কুটির-সংলগ্ন এক-একটি ক্ষুদ্র রান্নার স্থান থাকে। ঐ সব রান্নার জায়গায় সব সময় আগুন থাকে। একই দলের দুই বা ততোধিক পরিবারকে কোন কোন ক্ষেত্রে পাশাপাশি কুটির নির্মাণ করিয়া একটি পরিবারের মত বসবাস করিতে দেখা যায়।

**আন্দামানীদের পোশাক, রান্নার বাসনপত্র ও অস্ত্রশস্ত্র (Dress, Utensils and Weapons of the Andamanese) :** আন্দামানীদের পোশাক-পরিচ্ছদে কোন জাঁকজমক নাই। পূর্বে আন্দামানীরা প্রায় উলঙ্গ অবস্থায় চলা-ফেরা করিত। মেয়েরা কোমরে গাছের পাতা ঝুলাইয়া রাখিত এবং পুরুষেরাও গাছের পাতা এবং লতা দিয়া তাহাদের লজ্জা নিবারণ করিত। আধুনিক সভ্যতার সংস্পর্শে কোন কোন অঞ্চলে বিশেষ করিয়া বৃহৎ আন্দামানে স্বল্প কাপড়-জামার প্রচলন হইয়াছে। মেয়েরা ঝিনুক দিয়া গহনা তৈয়ার করিয়া পরিয়া থাকে। তাহাদের মধ্যে কেহ কেহ আবার হাতে, পায়ে ও বুকে উল্কি দিয়া থাকে। মেয়ে-পুরুষ উভয়েই কোমরে এবং গলায় লতা ও কাঠির

পোশাক

মালা পরে। আন্দামানীরা অনেক সময় গায়ে নানা রঙের মাটি, গাছের রস হইতে প্রস্তুত রং এবং লোহার মরিচা দিয়া তৈয়ারী লাল রং মাখিয়া দেহের সৌন্দর্য বর্ধন করিয়া থাকে। প্রায়ই নাচের আসরে এই প্রকার মাটি ও রং মাখিয়া তাহাদের নাচিতে দেখা যায়। বিশেষত, অন্য দলের অতিথি-অভ্যাগতদের সম্মুখে আসিতে হইলে তাহারা এরূপ প্রসাধন ব্যবহার করিয়া থাকে।

প্রসাধন-সামগ্রী

আন্দামানীদের রান্নার সরঞ্জাম এবং বাসনপত্রাদিও অতি সাধারণ ধরনের। শামুকের খোলা, ঝিনুক, হাড়, কাঠ এবং পাথর দিয়া তাহারা রান্নার আসবাবপত্র প্রস্তুত করে। ইহা ছাড়া, তাহারা মাটির তৈয়ারী হাড়ি-কলসীও ব্যবহার করে। শামুকের খোলা এবং ঝিনুক দিয়া ছুরির মত জিনিস তৈয়ার করিয়া তাহারা ব্যবহার করে। ইহারা প্রধানত হাড, কাঠ ও পাথর দিয়া পাত্র তৈয়ার করে। নানাস্থানে ঘুরিয়া তাহারা উপযুক্ত মাটি সংগ্রহ করে এবং উহাদ্বারা পাত্রাদি তৈয়ার করিয়া রৌদ্রে শুকাইয়া লয় ও আগুনে পুড়াইয়া ব্যবহারযোগ্য করে। কুমারের চাকার মত কোন চাকার ব্যবহার তাহারা করে না।

রান্নার বাসনপত্র

আন্দামানীদের অস্ত্রশস্ত্র এবং অন্যান্য সরঞ্জামাদির মধ্যে বিশেষ কোন জটিলতা নাই। তাহারা মাটি খুঁড়িয়া মূল সংগ্রহ করিতে এবং গাছের ফল পাড়িতে কাঠের লম্বা লাঠি ব্যবহার করিয়া থাকে। ঐ লাঠিগুলির একদিক সরু এবং তীক্ষ্ণ। তাহাদের প্রধান অস্ত্র তীরধনুক। ইহার দ্বারাই তাহারা শিকার করে এবং মৎস্য ধরে। তীরধনুক দিয়া তাহারা যুদ্ধও করে। পূর্বে ইহারা শিকার করিতে কোন বর্শা ব্যবহার করিত না, কিন্তু কুকুরের সাহায্যে শিকারের প্রচলন হওয়ায় বর্শার ব্যবহার আরম্ভ হইয়াছে। মৎস্য ধরিতে অবশ্য তীরধনুকের সঙ্গে বর্শাও ব্যবহৃত হয়। বর্তমানে আন্দামানীরা কোন কিছু কাটিবার জন্য লোহার অস্ত্র ব্যবহার করিয়া থাকে। সম্ভবত তাহারা উনবিংশ শতাব্দীর শেষ ভাগে সমুদ্রতীরে ভাঙ্গা জাহাজের অংশ হইতে লোহার সন্ধান পায়। ইহার পূর্বে তাহারা কোন ধাতুর ব্যবহার জানিত না। পূর্বে তাহাদের অস্ত্রশস্ত্র কাঠ, হাড, ঝিনুক, শামুকের খোলা এবং পাথর হইতে প্রস্তুত হইত। কোয়ার্টজ্ জাতীয় পাথর ঘষিয়া তাহারা ক্ষৌরকার্য সম্পন্ন করিত এবং গায়ের চামড়া কাটিয়া নানা-প্রকার দাগ দিত। শামুকের খোলা দিয়া ছুরি, চামচ এবং পাত্র প্রস্তুত হইত। হাড় দিয়া মাছ ধরিবার তীর জোড়া লাগান হইত। ইহা ছাড়া, তীরের ফলা এবং বর্শার ফলাও হাড় দিয়া প্রস্তুত হইত। একপ্রকার গাছের আঁশ দিয়া ধনুকের গুণ তৈয়ার করা হয়। আজকাল বেশীর ভাগ ক্ষেত্রেই লোহা ব্যবহৃত

অস্ত্রশস্ত্র

হইতেছে। পূর্বে আন্দামানীরা সহজে আগুন জ্বালাইবার উপায় জানিত না, তাই তাহারা সব সময় আগুন রাখিত এবং কোথাও যাইবার সময় আগুন সঙ্গে করিয়া লইয়া যাইত। এমন কি, শিকার করিতে যাইবার সময়ও তাহারা একটি পাত্রে সযত্নে আগুন লইয়া যাইত। আজকাল অবশ্য পোর্ট ব্লেয়ার হইতে তাহারা দেশলাই যোগাড় করিয়া থাকে। তাহাদের মধ্যে কেহ কেহ ব্রহ্মদেশীয় কয়েদীদের নিকট হইতে বাঁশের টুকরা ঘষিয়া আগুন জ্বালিতেও শিখিয়াছে।

**আন্দামানীদের ধর্ম (Religion of the Andamanese) :** আন্দামানীরা ভূত-প্রেতে খুব বিশ্বাসী। তাহাদের ধারণা সাগরে একরকম ভূত আছে, তাই তুফান হয় ; বাতাসে একরকম ভূত আছে, তাই ঝড় হয় ; আর আকাশে একরকম ভূত আছে, তাই বিদ্যুৎ চমকায় ও বাজ পড়ে।

ভূত-প্রেতে বিশ্বাস

তাহাদের ধারণা, কেহ মারা গেলে, সে ভূত হয় এবং চারিদিকে নানাপ্রকার রোগ-ব্যাধি এবং অশান্তি ছড়ায়। রাত্রিবেলায় ঐ সব ভূত দল বাঁধিয়া তাহাদের কুটিরের চারিদিকে ঘুরিয়া বেড়ায়। কাহাকেও একা পাইলে ধরিয়া বসে, তখন নানাপ্রকার বিপদ উপস্থিত হয়। ভূতের হাত হইতে রক্ষা পাইবার জন্য তাহারা আগুন জ্বালিয়া রাখে এবং মৌমাছির চাক অথবা জন্তু-জানোয়ারের হাড় মাদুলির মত করিয়া ঝুলাইয়া রাখে। চন্দ্র-সূর্যের উদয় এবং অস্তও তাহাদের দৃষ্টি এড়ায় নাই। তাহাদের ধারণা, চন্দ্রের স্ত্রী সূর্য এবং নক্ষত্রাদি তাহাদের ছেলে-মেয়ে। তাহারা বলে যে, যখন উত্তর-পূর্ব হইতে ঝড়-ঝঞ্ঝা আরম্ভ হয় তখন তাহার সঙ্গে থাকে "বিল্কু" নামে এক অপদেবতা। আর যখন দক্ষিণ-পশ্চিম মৌসুমী বায়ুর প্রভাবে ঝড় উঠে, তখন তাহার সঙ্গে থাকে "টারাই" অপদেবতা। আন্দামানীদের বিশ্বাস যে, মৌচাক পোড়াইলে বা নিষিদ্ধ খাদ্যাদি খাইলে এই দুই অপদেবতা ক্রুদ্ধ হন এবং তখনই ঝড়-ঝঞ্ঝা শুরু হয়। অবশ্য ক্রমশঃ এই সকল অন্ধবিশ্বাসের পরিবর্তন দেখা দিতেছে।

চন্দ্র-সূর্য এবং ঝড়-ঝঞ্ঝা

**আন্দামানীদের নাচগান (Music & dance of the Andamanese) :** আন্দামানীরা নাচগানে বিশেষ আনন্দ পায়। ইহাদের প্রধান অথবা সাময়িক প্রত্যেক বাসস্থানের মধ্যস্থলে একটি নাচের খোলা জায়গা বা উঠান থাকে। প্রত্যহ দিনান্তে খাদ্য সংগ্রহের পর ঘরে ফিরিয়া আসিয়া তাহারা দিনের প্রধান ভোজ সারিয়া নাচগানে মাতিয়া উঠে। নাচগানই তাহাদের অবসর বিনোদনের একমাত্র উপায়। তাহাদের সকল প্রকার উৎসব এবং পর্ব শেষ হয় নাচগানের মাধ্যমে। কোন অতিথি-অভ্যাগতকেও তাহারা অভ্যর্থনা

উল্লাসের নাচ

জানায় নাচ-গান করিয়া। কোন কোন সময় দেখা যায়, দুই দলের মধ্যে বিবাদের পর যখন আবার মিলন ঘটে তখন অফুরন্ত উল্লাস ও নাচ-গানের ভিতর দিয়া তাহারা এই মিলন-উৎসব উদ্‌যাপন করে। ইহাদের নাচ-গানের সহিত কোন প্রকার বাদ্যের ব্যবস্থা থাকে না। হাতে তালি দিয়া অথবা উরুদেশ চাপড়াইয়া ইহারা নাচ-গানের তাল ঠিক রাখে। মেয়ে-পুরুষ একত্রে বৃত্তাকারে নাচিতে থাকে আর এই বৃত্তের মধ্যে আবার একজন ঘুরিয়া ঘুরিয়া নাচে। সকলেই বৃত্তের মধ্যস্থিত লোকটির দিকে মুখ করিয়া হাতে তালি দিয়া অথবা উরুদেশ চাপড়াইয়া তাল রাখে ও সেই সঙ্গে নাচে। এই নাচে নানারকম অঙ্গভঙ্গি ও লম্ফ-ঝম্প প্রয়োজন হয়। আন্দামানীদের নাচের গানগুলি প্রধানত জীবজন্তু-শিকার, মৎস্য-শিকার ও ফলমূল আহরণ-সংক্রান্ত। ইহাদের নাচ-গান প্রায়ই বিশেষ শ্রমসাধ্য, তাই নাচ-গানের মাঝে মাঝে তাহারা কিছুক্ষণ বিশ্রাম করিয়া লয়। নাচ-গানের সময় মেয়ে-পুরুষ উভয়ই লতা এবং কাঠির মালা গলায় ও কোমরে পরিয়া থাকে এবং

নাচ-গানে সাজ-সজ্জা

গায়ে-মুখে মাটি অথবা রং মাখে। কখনও বা নাচের সময় তাহারা গাছের আঁশে ছোট ছোট ঝিনুক বাঁধিয়া কোমরে ঝুলাইয়া লয়। কোন কোন সময় তাহারা তীর-ধনুক ও বর্শা লইয়াও নাচিয়া থাকে। তাহাদের নাচের প্রধান বৈশিষ্ট্য হইল যে, তাহারা নাচিবার কালে কিছুটা সম্মুখের দিকে অগ্রসর হইয়া যায় আবার কিছুটা পিছাইয়া আসে। কোন সময় আবার মেয়ে-পুরুষ দুই সারিতে সামনা-সামনি দাঁড়াইয়া নাচে। এইভাবে নাচ-গানের মাধ্যমেই তাহারা আনন্দ-উল্লাস প্রকাশ করে এবং জীবনকে আনন্দ-মুখর করিয়া তোলে।

## Model Questions

1. Describe the food-gathering methods of the people of the ancient world and those of the inhabitants of the forest of the present age.

   পুরাকালের জনসমষ্টির এবং বর্তমানের কতকগুলি অরণ্যবাসী জনসমষ্টির খাদ্য-আহরণের পদ্ধতি বর্ণনা কর।

2. Briefly describe the geographical features of the Andaman islands.

   আন্দামান দ্বীপপুঞ্জের সংক্ষিপ্ত বিবরণ দাও।

3. How do the Andamanese carry on hunting and fishing ?

   আন্দামানীরা কিরূপে বন্যজন্তু এবং মৎস্য শিকার করিয়া থাকে ?

4. **Give a brief account of the Andamanese.**
   আন্দামানীদের সংক্ষিপ্ত বিবরণ দাও।
5. **Describe the houses and settlements of the Andamanese.**
   আন্দামানীদের গৃহ এবং বসবাসের বর্ণনা দাও।
6. **Describe the dress, utensils and weapons used by the Andamanese.**
   আন্দামানীদের পোশাক-পরিচ্ছদ, বাসনপত্র এবং অস্ত্রশস্ত্রের বর্ণনা দাও।
7. **How do the Andamanese maintain their family and group-life ?**
   আন্দামানীরা কিভাবে পারিবারিক এবং দলগত জীবন যাপন করে ?
8. **Briefly state the religion, music and dancing of the Andamanese.**
   আন্দামানীদের ধর্ম এবং নাচ-গানের সংক্ষিপ্ত বিবরণ দাও।

## পশুচারণ-ভিত্তিক জীবনযাত্রা

## [ UNIT (a) : (ii) Pastoral Economy ]

মানুষ যখন প্রথম বুঝিতে পারিল যে, জীবজন্তুকে পোষ মানাইয়া নিজেদের কার্যে ব্যবহার করা সম্ভব, তখন ধীরে ধীরে পৃথিবীর বিভিন্ন অংশে বন্যপশুকে পোষ মানাইবার চেষ্টা শুরু হইল। জীবজন্তুকে পোষ মানাইয়া মানুষ জীবনযাত্রার আর এক নূতন অধ্যায়ে আসিয়া পৌছাইল। পালিত পশুগুলি কেবলমাত্র মানুষের শিকারের সহায়তা করিল না, এগুলির দুধ ও মাংস মানুষের পানীয় ও খাদ্যরূপে ব্যবহৃত হইতে লাগিল। কালক্রমে গৃহপালিত পশু নানাবিষয়ে মানুষের নিকট অপরিহার্য হইয়া উঠিল। ইহারা মানুষের খাদ্য এবং পানীয়ের সংস্থান করা ভিন্ন প্রয়োজনীয় জিনিসপত্র বহন করিত, পোশাকের উপাদান যোগাইত, শ্রমের লাঘব করিত ও প্রহরীর কাজ করিত। পশুপালন শুরু হওয়ার ফলে মানুষ খাদ্য সম্পর্কে নিশ্চিন্ত হইতে পারিল। পূর্বে সবসময় খাদ্য সম্বন্ধে তাহারা এতটা নিশ্চিন্ত ছিল না।

গৃহপালিত পশু

কুকুর মানুষের সর্বপ্রথম গৃহপালিত জন্তু। আজ পৃথিবীর প্রায় সর্বত্র আদিবাসী কর্তৃক কুকুর ব্যবহৃত হয়। এস্কিমো, অষ্ট্রেলিয়ার আদিবাসী এমন কি আরও দূর-দূরান্তরের দ্বীপবাসীরাও কুকুর ব্যবহার করিয়া থাকে। কেবলমাত্র টাসমানিয়ার আদিবাসী ছাড়া সকলকেই কুকুর পুষিতে দেখা যায়। কুকুর প্রধানত শিকারের কার্যে এবং প্রহরীরূপে ব্যবহৃত হয়। অবশ্য কোন কোন অঞ্চলের আদিবাসীদিগকে কুকুরের মাংস ভক্ষণ করিতে দেখা যায়। পলিনেশিয়া এবং পেরু অঞ্চলের আদিবাসিগণ কুকুরের মাংস খুব পছন্দ করে। আসামে আঙ্গামী নাগারাও কুকুরের মাংস খাইয়া থাকে।

গৃহপালিত কুকুর

জনসমষ্টি যখন বহুপ্রকার এবং প্রচুর সংখ্যক জীবজন্তুকে তাহাদের কর্তৃত্বাধীনে আনিল, তখন তাহাদের প্রধান সমস্যা হইল সেগুলিকে রক্ষা করা এবং চরাইবার ব্যবস্থা করা। গরু, ভেড়া, মহিষ, ছাগল, হরিণ, ঘোড়া ইত্যাদি বহুরকমের গৃহপালিত জীবজন্তু ক্রমশঃ যখন সংখ্যায় বৃদ্ধি পাইতে লাগিল তখন প্রয়োজন হইল প্রচুর পরিমাণে ঘাস ও গাছের পাতার।

গৃহপালিত পশুর খাদ্য

এজন্য বিস্তীর্ণ পশুচারণ ভূমির প্রয়োজন হইল। পশুচারণের প্রয়োজনেই পশু-পালক জনসমাজ বহুসংখ্যক গৃহপালিত জীবজন্তু লইয়া প্রান্তরের পর প্রান্তর পার হইয়া যাইত। কারণ, একস্থানের ঘাস ও গাছের পাতা শেষ হইয়া গেলে তাহাদিগকে বাধ্য হইয়া নূতন কোন শ্যামল তৃণক্ষেত্রের সন্ধানে অন্যত্র যাইতে হইত।

দুইশ্রেণীর পশুচারণ-কারী জনসমষ্টি

পশুচারণকারী জনসমষ্টিকে দুই শ্রেণীতে ভাগ করা যায়, যথা—যাযাবর জনসমষ্টি এবং স্থিতিশীল জনসমষ্টি। যাযাবর জনসমষ্টির কোন নির্দিষ্ট ভূমিখণ্ড নাই। ইহারা একটি ভূমিখণ্ডের উপর বেশী দিন থাকে না। একস্থানের তৃণলতা ও গাছের পাতা শেষ হইয়া গেলে তাহারা অন্যত্র চলিয়া যায়। স্থিতিশীল পশুচারণকারী জনসমষ্টির নির্দিষ্ট পশুচারণ ক্ষেত্র থাকে। পশুচারণের সঙ্গে সঙ্গে তাহারা চাষবাস করিয়া কিছু ফসলও উৎপাদন করিয়া থাকে। ইহারা কেবলমাত্র গৃহপালিত পশুর উপর নির্ভরশীল নহে।

**আলমোড়া অঞ্চল বা হিমালয়ের দক্ষিণ-নিম্ন উপত্যকার কৃষকগণ এবং কৃষিকার্য (The farmers and the pastoral people of the Almora Hills & their agriculture):** হিমালয় গিরিশ্রেণীর দক্ষিণের অঞ্চলগুলিকে হিমালয়ের নিম্নবর্তী অঞ্চল অথবা আলমোড়া অঞ্চল বলা হয়। এই অঞ্চলগুলি বহু ক্ষুদ্র ক্ষুদ্র পর্বতশিখর এবং উপত্যকায় পরিপূর্ণ। ঐ সব পর্বতশিখর ক্রমশঃ তুষারাচ্ছাদিত পর্বতশিখরের সহিত মিশিয়া গিয়াছে। প্রত্যেক উপত্যকার উপর দিয়া খরস্রোতা এক একটি নদী প্রবাহিত। ক্ষুদ্র ক্ষুদ্র নদীগুলি আবার গঙ্গার সহিত মিলিত হইয়াছে। এই অঞ্চলগুলি প্রধানতঃ ওক, পাইন এবং রডোড্রেণ্ডন বৃক্ষের ঘন বনে পরিপূর্ণ। এই সকল ক্ষুদ্র নদীর অববাহিকা অঞ্চলগুলি বিস্তীর্ণ ও উন্মুক্ত বনহীন উর্বর ভূমিখণ্ডে পূর্ণ। অবশ্য কোন কোন স্থানে নদীর তীর হইতে সু-উচ্চ গিরিশ্রেণী প্রাচীরের মত উঠিয়া গিয়াছে।

আলমোড়া বা হিমালয়ের দক্ষিণ-নিম্ন উপত্যকা

যেসব অঞ্চলে উপযুক্ত পরিমাণ রৌদ্র লাগে এবং প্রচুর পরিমাণে জল পাওয়া যায় সেই সকল অঞ্চলে কৃষিকার্য অতি সুষ্ঠুভাবে পরিচালিত হয়। কিন্তু পার্বত্য-অঞ্চলে কোথাও একপ্রান্ত হইত অপরপ্রান্ত পর্যন্ত একটানা কৃষিকার্য সম্ভব হয় না। এই কারণে হিমালয়ের দক্ষিণ-নিম্নবর্তী অঞ্চলে খণ্ড খণ্ড কৃষিক্ষেত্র দেখা যায়। মধ্যবর্তী স্থানগুলি ঘন অরণ্যদ্বারা আবৃত, নীরস পর্বতশিখর দ্বারা অধিকৃত। নদীতীর হইতে আরম্ভ করিয়া পর্বতশিখরের পাদদেশ

কৃষিক্ষেত্র

পর্যন্ত সমতলখণ্ডে কৃষিকার্য সহজেই পরিচালিত হইয়া থাকে। যেসকল অঞ্চলে বনসংখ্যা অধিক, সেই সকল স্থানে পর্বতের গাত্র পর্যন্ত যতদূর সম্ভব কৃষিক্ষেত্র বিস্তৃত থাকে। যেসকল পর্বতগাত্র বেশ ঢালু সেগুলির গাত্রের স্তরে স্তরে কৃষিক্ষেত্র দেখা যায়। কৃষিকার্য জলের উপর সম্পূর্ণভাবে নির্ভরশীল। এজন্য নদী-তীরবর্তী কৃষিক্ষেত্রগুলিতে পর্বতগাত্রের কৃষিক্ষেত্র অপেক্ষা অধিকতর ফসল উৎপন্ন হইয়া থাকে। নদী-তীরবর্তী অঞ্চলগুলি বহুসময় নদীর জলে প্লাবিত হইয়া আপনা হইতেই জলসিক্ত হয়। উপযুক্ত রৌদ্র-তাপ লাগিলেই এই সকল অঞ্চলে পর্যাপ্ত পরিমাণ ফসল জন্মিয়া থাকে। আলমোড়া অঞ্চলে জনসংখ্যা নির্ভর করে উর্বর ভূমিখণ্ডের উপর। গ্রামগুলি মালার মত দেখা যায়। এক এক অঞ্চলে কতকগুলি গ্রাম একত্রে সন্নিবিষ্ট থাকে। এই সকল গ্রামের গ্রামবাসী একই শ্রেণীর উপজাতি। গ্রামগুলি নদীর তীর হইতে আরম্ভ করিয়া পর পর অবস্থিত।

পার্বত্য-অঞ্চলের তিনটি ভাগ

এই সকল অঞ্চলকে তিন ভাগে বিভক্ত করা যায়, যথা—(১) উপরের অরণ্য এবং পশুচারণ ক্ষেত্র; (২) মধ্যভাগের শুষ্ক এবং স্তরীভূত ভূমিখণ্ড এবং (৩) নদী-তীরবর্তী উর্বর ভূমিখণ্ড। এখানকার বেশীর ভাগ কৃষিক্ষেত্র সমুদ্রপৃষ্ঠ হইতে ৩০০০—৫০০০ ফুট উঁচু। অবশ্য কোন কোন জায়গায় ৭০০০ ফুট উর্ধ্বেও কৃষিক্ষেত্র দেখা যায়। ৫০০০ ফুটের উপর হইতে ফসল উৎপাদন ক্রমশঃ কমিতে থাকে।

কৃষিকার্যের অসুবিধা

পার্বত্য-অঞ্চলে কৃষিকার্য অত্যন্ত শ্রমসাধ্য, বিভিন্ন গ্রামসমষ্টির কৃষিপদ্ধতির মধ্যে পার্থক্য দেখা যায়। ফসল-উৎপাদনে সব সময় লক্ষ্য রাখিতে হয় একপ্রকার আগাছা কাঁটাগাছ যাহাতে না জন্মায়। সমতলক্ষেত্র হইতে ইহাদের কৃষিপদ্ধতি কয়েকটি বিষয়ে পৃথক। ইহা ভিন্ন পর্বত-গাত্রের ধস, বন্যজন্তুর উৎপাত এবং মানুষ ও পশুর মড়ক অনেক সময়ে এই অঞ্চলের কৃষিকার্যকে ক্ষতিগ্রস্ত করে।

বলকান, আল্পস্, পিরেনীজ পার্বত্য-অঞ্চলসমূহের অধিবাসীদের জীবনযাত্রা

ইওরোপ মহাদেশের বলকান, আল্পস্ ও পিরেনীজ পার্বত্য-অঞ্চলসমূহের অধিবাসীদের মত হিমালয়ের দক্ষিণ-নিম্ন উপত্যকার অধিবাসিগণ অর্ধ-যাযাবর জীবন যাপন করে। নির্দিষ্ট সময়ে স্থান পরিবর্তন ইহাদের বৈশিষ্ট্য। ঋতুপরিবর্তনের সঙ্গে সঙ্গে তাহারা প্রধান বাসস্থান সাময়িকভাবে ত্যাগ করিয়া অন্যত্র চলিয়া যায়। অবশ্য ইহারা প্রধান বাসস্থান একেবারে ত্যাগ করিয়া যায় না। কৃষিকার্যের সময় তাহারা

গ্রামেই বাস করে, তারপর পশুচারণের জন্য তাহারা বাহির হইয়া পড়ে। পশুচারণ-ক্ষেত্রে পশুখাদ্যের প্রাচুর্য বা অপ্রাচুর্যের উপর তাহাদের যাযাবর জীবন যাপন নির্ভর করে। তৃণ, লতা, পাতা প্রভৃতি প্রচুর পরিমাণে জন্মিলে তাহারা একই স্থানে বসবাস করিতে পারে নতুবা তাহাদিগকে অন্যত্র যাইতে হয়।

হিমালয়ের দক্ষিণ-নিম্ন উপত্যকার অধিবাসীদের জীবনযাত্রা

হিমালয়ের দক্ষিণ-নিম্ন অঞ্চলের অধিবাসিগণ কৃষিকার্য ও পশুচারণ করিয়া জীবন ধারণ করে। প্রায় প্রত্যেক গ্রামবাসীই এই দুই কার্যে অভ্যস্ত। কোথাও কোথাও কৃষি এবং পশুচারণের কাজ একসঙ্গে চলিতে দেখা যায়। যেসকল স্থানে জনসংখ্যা অধিক সেই সকল স্থানে একদল লোক গ্রামে থাকিয়া এই কৃষিকার্য পরিচালনা করে এবং একদল লোক পশুচারণে বাহির হইয়া যায়। এই সকল অঞ্চলের কৃষিকার্যই হইল প্রধান উপজীবিকা। অবশ্য কোন কোন স্থানে পশুচারণ প্রধান এবং কৃষিকার্য আনুষঙ্গিক উপজীবিকা হিসাবে প্রচলিত।

কৃষিকার্যের সঙ্গে পশুচারণ

উচ্চ পর্বতগাত্রে কৃষিকার্যের পদ্ধতি এবং সরঞ্জাম অতি সাধারণ। অতি অল্প স্থানেই সাধারণ লাঙ্গল ব্যবহৃত হয়। মই, কোদাল প্রভৃতির প্রচলন খুব অল্পই দেখা যায়। পর্বতগাত্রে চাষের জন্য একপ্রকার বিশেষ ধরনের লাঙ্গল ব্যবহৃত হয়। একখানি বাঁকা লোহার সহিত কাঠ লাগান থাকে। ইহা স্ত্রী-পুরুষ উভয়েই চালাইতে পারে। যখন মানুষে এই জাতীয় লাঙ্গল টানে তখন তাহাদের কোমরে দড়ি দিয়া ঐ যন্ত্রটি বাঁধিয়া দেওয়া হয় এবং একজন লোক পিছনে যন্ত্রটির হাতল ধরিয়া থাকে। সম্মুখের লোকটি একখানি লাঠির উপর ভর করিয়া সম্মুখের দিকে অগ্রসর হইতে থাকে। কোন কোন সময় গরু অথবা চমরী গরু দিয়া জমি চাষ করা হয়।

কৃষিকার্যে যন্ত্রপাতি

নিম্ন উপত্যকায় অর্ধেক খোলা ছুরি দেখিতে যেমন ঠিক সেই আকৃতির এক-প্রকার লাঙ্গলও ব্যবহৃত হয়। ইহা আকারে খুব ছোট, কারণ এই অঞ্চলের পশুগুলিও আকারে ছোট। কাস্তে এই অঞ্চলের সর্বত্রই ব্যবহৃত হয়। 'বারাথ' নামে এক প্রকার বৃহৎ কাস্তেও দেখা যায়। ইহার দ্বারা মাঠের কাঁটাযুক্ত আগাছা কাটা হয় এবং বড় বড় বৃক্ষের ডালপালাও কাটা হয়। ইহা প্রধানত পুরুষেরাই ব্যবহার করিয়া থাকে। ইহা ছাড়া, আরও দুই-এক প্রকার অস্ত্র কৃষিকার্যে ব্যবহৃত হয়। কৃষকেরা বৃষ্টির সময়

নিম্ন উপত্যকার কৃষিকার্যের যন্ত্রপাতি

চক্তর' ও 'টোপো' নামে দুই প্রকার পাতার ছাতা ব্যবহার করে। বহুপ্রকার লাঠি এবং দড়িও কৃষিকার্যে ব্যবহৃত হইয়া থাকে।

হিমালয়ের দক্ষিণ-উপত্যকায় বহু অঞ্চলে জলস্রোতের সাহায্যে চাকা ঘুরাইয়া গম পেষাই-এর কাজ করা হয়। খরস্রোতা পাহাড়ী নদীর জলে একখানি চাকা রাখিয়া দেওয়া হয় এবং উহার সহিত একখানি লম্বা লোহার বা কাঠের ডাণ্ডা লাগান থাকে। জলস্রোতে যখন চাকাখানি ঘুরিতে থাকে তখন সঙ্গে সঙ্গে এই ডাণ্ডাটিও ঘুরিতে থাকে। এই ডাণ্ডাটির একদিক একটি পাথরের গর্তের মধ্যে প্রবেশ করানো থাকে। পাথরের গর্তের মধ্যে ডাণ্ডাটি যখন ঘুরিতে থাকে তখন তাহাতে গম পেষাই করা চলে।

জলস্রোতের সাহায্যে গম পিষিবার উপায়

অনেক সময় দুইখানি পাথরের যাঁতা ঘুরাইয়া আটা প্রস্তুত করা হয়। জলস্রোতের সাহায্যে চালিত চারিপ্রকার কারখানা দেখা যায়। প্রথমত, যেসব কারখানা নিত্যবহ নদীস্রোতের সাহায্যে চাকা ঘুরাইয়া চালান হয়, তাহাকে সাধারণ কল বলে। দ্বিতীয়ত, যখন একখানি দণ্ডের সাহায্যে দুইটি কল চলে তখন তাহাকে জোড়া কল বলে। তৃতীয়ত, যখন একটি জল-স্রোতকে দুই ভাগে বিভক্ত করিয়া দুইটি কল চালান হয়, তখন তাহাকেও জোড়া কল বলে। চতুর্থত, যে সব জলস্রোত সাময়িক, সেই সব জলস্রোতের সাহায্যে চালিত কারখানাগুলিকে সাময়িক কারখানা বলে। এই প্রকার কল কেবলমাত্র হিমালয়ের দক্ষিণ-নিম্ন উপত্যকায় দেখা যায়।

জলস্রোত-চালিত চারি প্রকার কারখানা

এই সব অঞ্চলে শীত অত্যধিক, তাই লোকের জামা-কাপড়ের পরিমাণ বেশী। পশুর লোম হইতে পশমের সুতা প্রস্তুত হয় এবং তাহারই জামা-কাপড় কৃষকেরা ব্যবহার করিয়া থাকে।

পোশাক-পরিচ্ছদ

এই সব অঞ্চলের অধিবাসীদের প্রধান খাদ্য গমজাতীয় ফসল ছাড়া আরও কয়েক প্রকার ফসল বাণিজ্যের জন্য চাষ করা হয়। ইহার মধ্যে আলু হইল প্রধান। ১৮৪৩ খ্রীষ্টাব্দে প্রথম আলুর চাষ এখানে আরম্ভ হয়। কিন্তু অতি অল্পকালের মধ্যেই ইহার চাষ প্রচুর পরিমাণে বাড়িয়া গিয়াছে এবং উৎপন্ন ফসল বহু অঞ্চলে রপ্তানি হইতেছে। আলুর চাষ প্রধানত ওক্ গাছের নীচের ঢালু জমিতে ভাল হয়। কারণ, সেখানে গাছের প্রচুর পাতা পচিয়া সারের কাজ করে। আলুর চাষ বর্ষার প্রারম্ভে শুরু হয় এবং বর্ষার মাঝামাঝি ফসল পাওয়া যায়।

বিভিন্ন ফসল

এই সব অঞ্চলে দুইবার ফসল উৎপন্ন হয়। প্রথমত, বর্ষাকালীন ফসল—ইহাকে

খারিফ্ ফসল বলে। এই ফসলে কোন জলসেচের প্রয়োজন হয় না। এই ফসল বর্ষার শেষে কাটা হয়। দ্বিতীয়ত, শীতকালীন ফসল, ইহাকে রবিশস্য বলে। ইহাতে প্রচুর জলসেচের প্রয়োজন হয়। অতএব যে সব অঞ্চলে জলসেচের ব্যবস্থা আছে সেখানেই ইহা উৎপন্ন হয়। শীতকালে আর্দ্র নিম্নভূমিতেও আলুর চাষ করা হয়।

বৎসরে দুইবার ফসল উৎপাদন

চাষের পদ্ধতি মাটির তারতম্যের উপর নির্ভর করে। পাহাড়ের ঢালু অঞ্চলে কোন চাষের প্রয়োজন হয় না। 'হো' জাতীয় লাঙ্গল কোন কোন স্থানে ব্যবহৃত হয়। আদা, হেম্প্ ( গাঁজা ), চা, ইক্ষু, তৈলবীজ, শাক-সব্‌জি এবং নানারকম ফল আধুনিক যুগে প্রচুর পরিমাণে উৎপন্ন হইতেছে।

আনুষঙ্গিক ফসল

এই সব অঞ্চলে কৃষিকার্য পুরুষদের দ্বারা আর ফসল-কর্তন মেয়েদের দ্বারা পরিচালিত হয়। এইভাবে কৃষিকার্য মেয়ে-পুরুষ উভয়ের সহযোগিতায় সম্পন্ন হয়।

কৃষিকার্যে মেয়ে-পুরুষের সহযোগিতা

**আলমোড়া অঞ্চলে বা হিমালয়ের দক্ষিণ-নিম্ন উপত্যকায় পশুপালন এবং পশুচারণের বৈশিষ্ট্য ( Characteristics of the Pastoral people of Almora or Lower Southern Himalayan Region ) :** আল্পস্ এবং পিরেনীজ পর্বতমালার অধিবাসীদের মত হিমালয়ের দক্ষিণ-নিম্নবর্তী অঞ্চলের অধিবাসীদেব মধ্যে পশুচারণের কতকগুলি বৈশিষ্ট্য পরিলক্ষিত হয়। হিমালয়ের পাদদেশে গৃহপালিত পশুগুলিকে বিভিন্ন ঋতুতে বিভিন্ন পশুচারণ-ক্ষেত্রে স্থানান্তরিত করা হয়। ভৌগোলিক বৈশিষ্ট্যের জন্য এইরূপ স্থানান্তরের ব্যবস্থা অবলম্বিত হইয়া থাকে। শীতকালে উঁচু পর্বতগাত্রে প্রচণ্ড শীত পড়ে এবং পর্বতগাত্রে তুষারপাতের ফলে তৃণ-লতাদি প্রায়ই বিনাশপ্রাপ্ত হইয়া থাকে। সেই কারণে শীতকালে উচ্চ পর্বতগাত্রের পশুচারণ-ক্ষেত্রগুলি পরিত্যক্ত হয়। নিম্ন-উপত্যকার উপর গ্রামগুলির আশে-পাশেই তখন তাহাদের পশুচারণ সম্পূর্ণরূপে সীমাবদ্ধ থাকে, কারণ তখন এই সব অঞ্চলে পশুদিগের খাদ্য প্রচুর পরিমাণে পাওয়া যায়, তদুপরি মানুষের খাদ্যও কিছু কিছু পাওয়া যায়। ইহার পরে যখন শীত কমিয়া আসে, কচি ঘাস গজাইতে থাকে, পর্বতগাত্রের গাছে গাছে নূতন পাতা দেখা দেয়, তখন পার্বত্য জনসমষ্টি রওনা হয় উঁচু পাহাড়ের উপরে। এদিকে নিম্ন উপত্যকার অবস্থাও পরিবর্তিত হইয়া যায়, মজুত খাদ্য ফুরাইয়া আসে। জলের অভাব দেখা দেয়।

পশুচারণের বৈশিষ্ট্য

উপত্যকার নিকটস্থ অরণ্যগুলির মধ্যে পশুচারণ অসম্ভব হইয়া উঠে। পশুচারণক্ষেত্র পরিবর্তনের আর একটি কারণ দুর্গম পার্বত্য পথ। উচ্চ তৃণক্ষেত্র হইতে দৈনিক পশুখাদ্য বহন করিয়া আনা সম্পূর্ণ অসাধ্য হইয়া উঠে। তাই তাহারা পশুখাদ্য বহন করিবার পরিবর্তে পশুগুলিকে স্থানান্তরিত করে উচ্চ পশুচারণক্ষেত্রে। এদিকে গ্রাম্য উপত্যকায় যে সামান্য পরিমাণ তৃণাদি জন্মে, তাহা অতি সাবধানে শীতকালের জন্য সংরক্ষিত হয়।

পশুর পাল

হিমালয়ের পাদদেশের পশুগুলি সাধারণত আকারে ছোট হইলেও সেগুলি অত্যন্ত কর্মঠ এবং কার্যকরী। ইহারা প্রচণ্ড শীত সহ্য করিতে এবং পার্বত্য আবহাওয়ায় চলাফেরা করিতে অভ্যস্ত। কিন্তু দুগ্ধদানের পক্ষে এগুলি বিশেষ উপযোগী নহে। একটি মহিষ দিনে মাত্র এক সের পর্যন্ত দুধ দিয়া থাকে। এখানকার জন্তুগুলিকে রাত্রে সাধারণত বাসগৃহের খুঁটির সহিত বাঁধিয়া রাখা হয়। সম্প্রতি প্রায় প্রত্যেক জায়গায়ই পশুর জন্য বাসগৃহ হইতে অনতিদূরে পৃথক ঘর নির্মিত হইতেছে। শীতকালে প্রচণ্ড শীত পড়ে। পশুর ঘরগুলি যাহাতে গরম থাকে সেজন্য ঘরের চতুর্দিকের বেড়ায় মাটি লেপিয়া দেওয়া হয়। দিনের বেলায় পশুগুলিকে চরাইবার জন্য নিকটস্থ অরণ্যে লইয়া যাওয়া হয়। গরু-মহিষগুলিকে প্রায়ই আবাসস্থানে রাখা হয়, কারণ দুর্গম পার্বত্যপথে গরু, মহিষ সহজে চলিতে পারে না। সেই পথে যাইতে অনেক সময় গরু-মহিষের পা পিছলাইয়া যাইয়া সেগুলি নীচে পড়িয়া যায়।

পশুমড়ক

এইসব অঞ্চলে প্রায়ই পশুদের মধ্যে মড়ক লাগিয়া থাকে। মুখ এবং পায়ের রোগেই প্রধানত ইহাদের মৃত্যু ঘটিয়া থাকে। প্রচণ্ড শীতে এইসব রোগের সৃষ্টি হয়। কিন্তু এইসব রোগের প্রতিষেধক বা প্রতিরোধের তেমন ব্যবস্থা নাই, তবে সম্প্রতি টিকা দেওয়ার এবং অসুস্থ পশুকে পৃথক্‌ভাবে রাখিবার ব্যবস্থা হইতেছে। সমতলক্ষেত্রের পশুর চেয়ে এই অঞ্চলের পশুর মৃত্যুর হার অনেক বেশী।

পশুচারণক্ষেত্র

হিমালয়ের পশুচারণক্ষেত্রগুলি সমুদ্রপৃষ্ঠ হইতে আট হাজার হইতে দশ হাজার ফুট ঊর্ধ্বে অবস্থিত। গ্রীষ্মকালে এই অঞ্চলগুলি পশুচারণের পক্ষে বিশেষ উপযোগী হইয়া উঠে। এজন্য চৈত্রমাসের মাঝামাঝি পশু-পালকেরা পশুর দল লইয়া ঐ সব পশুচারণক্ষেত্রে চলিয়া যায়। অবশ্য সকল অঞ্চলেই পশুচারণক্ষেত্রের জন্য রওনা হইবার সময় এক নহে। সময়ের তারতম্য প্রথমত, উপরিস্থিত পশুচারণক্ষেত্রের দূরত্বের উপর নির্ভর করে। দ্বিতীয়ত,

গ্রাম্য এলাকায় পশুখাদ্যের আমদানির উপরও নির্ভর করে। তৃতীয়ত, রাখালের সংখ্যার উপর নির্ভর করে। যে সকল অঞ্চলে ভাল চাষের ব্যবস্থা আছে, সেই সকল অঞ্চলে রাখাল পাওয়া বড়ই কঠিন। এজন্য নিজেদের চাষবাস সারিয়া চাষীরা পশু লইয়া ক্ষেত্রান্তরে গমন করে।

**পশুচারণের জন্য ক্ষেত্রান্তরে যাত্রা (Seasonal Migration with cattle):** এই সব জনসমষ্টির পশুচারকদল বৎসরের বিভিন্ন সময়ে পশুচারণের জন্য পর্বতের উচ্চগাত্রে গিয়া থাকে। প্রথম দল চৈত্রমাসের মাঝামাঝি নিকটস্থ পশুচারণক্ষেত্রে রওনা হইয়া যায় এবং বর্ষা আরম্ভ হইবার পূর্বে নিজেদের আবাসস্থানে ফিরিয়া আসে। কারণ, এই সময় গম চাষের জন্য লোকের এবং পশুর প্রয়োজন হয়। একমাস এই সব অঞ্চলে চাষবাসের পর আবার তাহারা আষাঢ় মাসে পশুচারণক্ষেত্রের জন্য রওনা হয়। তখন খারিফ্ শস্য বোনা শেষ হইয়া যায় এবং পর্বতগাত্রে পুনরায় ঘাস জন্মিতে আরম্ভ করে। এই সময়ে তাহারা বহুদূরে অগ্রসর হইয়া যায় এবং বহুদিন পর্যন্ত উপরিস্থিত পশুচারণক্ষেত্রে থাকে। বর্ষার বৃষ্টিপাতের ফলে যখন তাহাদের গ্রামগুলির আশে-পাশে তৃণলতা গজাইয়া উঠে তখন শ্রাবণ মাসের শেষের দিকে অথবা ভাদ্র মাসের প্রথম দিকে তাহারা ফিরিয়া আসে। তৃতীয় যাত্রা সুরু হয় আশ্বিনের প্রথমে। এই সময় কৃষিকার্যের জন্য আর লোকের প্রয়োজন হয় না। এই সময় দিকে দিকে তৃণ-লতাদির প্রাচুর্য দেখা দেয়। খারিফ্ শস্য কাটিবার কিছু পূর্বে তাহারা নামিয়া আসে। যখন শস্য কাটার কাজ শেষ হইয়া যায় তখন তাহাদের চতুর্থ যাত্রা আরম্ভ হয়। ইহা আশ্বিনের শেষের দিকেই হইয়া থাকে। ইহাই তাহাদের শেষ যাত্রা, কারণ ইহার কিছুকাল পরেই পশুচারণক্ষেত্রগুলিতে প্রচণ্ড শীত পড়িতে থাকে। চতুর্থ যাত্রায় তাহারা পনর দিনের বেশী উপরে পশুচারণক্ষেত্রে অবস্থান করিতে পারে না।

বিভিন্ন ঋতুতে পশুচারণক্ষেত্রে যাত্রা

পশুচারণের জন্য এইভাবে বৎসরে চারিবার বাহিরে যাওয়া সকল গ্রামের অধিবাসীদের পক্ষে প্রয়োজন হয় না। যেসব গ্রামসমষ্টির প্রচুর লোকবল আছে, তাহাদের একটি দল পশুগুলিকে লইয়া চৈত্র মাসেই উচ্চ পর্বত-গাত্রের পশুচারণক্ষেত্রগুলিতে চলিয়া যায় এবং মাসের পর মাস পশুচারণক্ষেত্রে অবস্থান করিয়া শীত আরম্ভ হইবার সঙ্গে সঙ্গে ফিরিয়া আসে। এই সব দল বহুদূর পর্যন্ত পশুগুলিকে লইয়া চলিয়া যায়। তখন পশুচারণক্ষেত্রগুলি হইতে তাহাদের গ্রামে ফিরিতে বহুদিন লাগে। প্রধানত দেখা

পশুচারণের জন্য চারিবার যাত্রা

যায় দানাপুরের চাকুরী গ্রামসমষ্টি এবং গাড়োয়ালের দুদাতোলি গ্রামসমষ্টি পশুপাল লইয়া বহু উপরে উঠিয়া যায়, এমন কি বরফে ঢাকা পর্বতশৃঙ্গ পর্যন্ত চলিয়া যায়।

যাত্রার পূর্বে গ্রামবাসীরা পূজা-পার্বণ করিয়া তাহাদের বিদায় দেয়। তখন তাহারা ধীরে ধীরে দুর্গম পর্বতের গাত্র বাহিয়া উপরে উঠিয়া চলে। কত নদী, কত উচু-নীচু পথ পার হইয়া পশুপালকেরা অগ্রসর হয়। ইহাদের যাত্রার গতি নির্ভর করে তাহাদের সঙ্গের বিভিন্ন জাতীয় পশুর উপরে। কেবলমাত্র সবল ও কষ্টসহিষ্ণু স্ত্রীলোক ও পুরুষেরা-ই পশুচারণের জন্য গিয়া থাকে। বৃদ্ধের দল, শিশু, সন্তানসম্ভবা নারী এবং ছোট ছোট শিশুর মায়েরা থাকে গ্রামে। দলে পুরুষেরাই থাকে বেশীর ভাগ, ইহাদের প্রধান দুইটি কাজ হইল পশুপালন এবং সাময়িক আবাস-নির্মাণ। অবশ্য তাহারা অবসর সময়ে কাঠের দ্রব্যাদিও তৈয়ার করিয়া থাকে। রান্না-বান্না, ঘর-গৃহস্থালীর কাজ, পশুর পরিচর্যা এবং পশুর জন্য ঘাস কাটিয়া আনা হইল স্ত্রীলোকদের কাজ।

পশুচারণ ক্ষেত্রে পশুপালকদল

যখন উচ্চ পর্বতগাত্রে পশুচারণ চলিতে থাকে, তখন মাঝে মাঝে গ্রাম হইতে আরও লোক আসিয়া পশুপালকদিগকে সাহায্য করে। আবার যেখানে পশুচারণ-ক্ষেত্র গ্রামের নিকটেই অবস্থিত থাকে সেখানে গ্রাম হইতেই পশুপালকদের জন্য খাদ্য প্রেরণ করা হয়।

**হিমালয়ের দক্ষিণ-নিম্ন উপত্যকাবাসীর সাময়িক বাসস্থান (Temporary shelters of the people of Almora region or Lower Southern range of the Himalayas):** পশুপালকদল পশুচারণক্ষেত্রে উপস্থিত হইয়া সর্বপ্রথম তাহাদের সাময়িক আস্তানা নির্মাণ করে এবং তাহারা একটি যৌথ পরিবারের মত একত্রে বসবাস করে। সমগ্র গ্রামবাসীদের একত্রে একটি পশুচারণক্ষেত্র থাকে। ইহারই ঠিক মধ্যস্থলে একটি সমতল স্থানে তাহাদের পশুচারণের সরঞ্জাম রাখা হয়। এক একটি গ্রামের পশুচারকদল তাহাদের বাসস্থান পাশাপাশি নির্মাণ করে। গাছের ডাল, ছড় অথবা কাঠ দিয়া তাহারা ঘরগুলি তৈয়ার করে। কুটিরগুলি আট হইতে দশ ফুট পর্যন্ত উচু করা হয়। দরজাগুলি খুবই ছোট রাখা হয় যাহাতে হিংস্র জন্তু সহজে প্রবেশ করিতে না পারে। ইহারা বিভিন্ন ঋতুতে বিভিন্ন ধরনের কুটির নির্মাণ করিয়া থাকে। কুটিরগুলির মধ্যে পশুশাবকগুলিকেও রাখা হয়। কোন কোন সময় আবার যেসব পশুর কচি কচি বাচ্চা থাকে তাহাদেরও রাখা হয়। সন্ধ্যাবেলায়

সাময়িক বাসস্থান

গরু, ভেড়া ইত্যাদি পশুগুলিকে কুটিরের আশেপাশে বাঁধিয়া রাখা হয় আর মহিষ-গুলিকে ছাড়িয়া দেওয়া হয়। মহিষগুলিকে সারা রাত্রি ধরিয়া চরিতে দেওয়া হয়, কারণ নেকড়ে বাঘ এগুলিকে সহজে মারিতে পারে না।

হিমালযের উপত্যকায একটি সাময়িক গৃহ ( ঘুঙ্গুটিযা )

হিমালয়ের উপত্যকা অঞ্চলের একটি গ্রাম

চারিপ্রকার সাময়িক কুটির দেখিতে পাওয়া যায়। প্রথমত, সাধারণ কুটির —ইহাকে 'খারাক' বলা হয়। বাঁশ অথবা কাঠ দিয়া এগুলির চাল নির্মাণ করা হয় এবং বাঁশের কঞ্চি কিংবা গাছের ডাল-পালা দিয়া বেড়া দেওয়া হয়। গাছের ডাল কাটিয়া খুঁটি প্রস্তুত করা হয়। খুঁটিগুলি খুব ঘন ঘন বসান হয়। যাহাতে হিংস্র জন্তু আসিয়া ঘরে প্রবেশ করিতে না পারে। কোন কোন সময় কাঠ দিয়াও বেড়া দেওয়া হয়। দ্বিতীয়ত, তাঁবুর মত কুটির—ইহাকে 'ঘুঙ্গুটিয়া' বলে। কুটিরের মধ্যস্থলে একটি খুঁটি লাগান হয় এবং চারিপাশে বৃত্তাকারে আট-দশটি খুঁটি কেন্দ্রের খুঁটির দিকে হেলাইয়া রাখা হয়। এই খুঁটিগুলিকে ডালপালা দিয়া ঢাকিয়া দেওয়া হয়। তৃতীয়ত, পিরামিডের আকৃতির কুটির। এগুলি পিরামিডের আকারে নির্মাণ করা হয়। এসকল কুটিরের অপরাপর বৈশিষ্ট্য 'খারাক' নামক কুটিরেরই মত। চতুর্থত, শীতকালীন কুটির—ইহাতে থাকে কাঠের অথবা পাথরের দেওয়াল। দেওয়ালের ফাঁকগুলি মাটি অথবা গোবর লেপিয়া বন্ধ করিয়া দেওয়া হয়।

চারিপ্রকার সাময়িক কুটির

**হিমালয়ের দক্ষিণ-নিম্ন উপত্যকাবাসীদের স্থায়ী বাসস্থান (Permanent shelters of the people of Almora region or Lower southern range of the Himalayas):** হিমালয়ের দক্ষিণ-নিম্ন উপত্যকা-বাসীদের প্রত্যেক পরিবারেরই স্থায়ী বাসস্থানের বন্দোবস্ত আছে। কয়েকটি পরিবার লইয়া একটি গ্রাম, এইরূপ কয়েকটি গ্রাম লইয়া একটি গ্রামসমষ্টি। প্রধানত, একটি উপত্যকার নদীতীর হইতে আরম্ভ করিয়া পর পর গ্রামগুলি অবস্থিত। এই অঞ্চলে কোথাও কোনও বিক্ষিপ্ত গ্রাম নাই। সাধারণত জল এবং উর্বর কৃষিক্ষেত্রের সন্নিকটে গ্রাম-গুলি গড়িয়া উঠে। গ্রামের কুটিরগুলি কাঠ, পাথরের দেওয়ালের উপর কাঠের অথবা খড়ের চাল এবং বেশীর ভাগ ক্ষেত্রে দেওয়ালের গায়ে মাটি অথবা গোবর লেপিয়া দেওয়া হয়। এক একটি পরিবারের জন্য একখানি অথবা দুইখানি কুটির থাকে আর সেগুলির পাশে কয়েকটি কুটির থাকে, কতকগুলি গৃহপালিত পশু রাখিবার জন্য। গ্রামসমষ্টির জনসংখ্যাও নিকটস্থ উর্বর ভূমিখণ্ড এবং জলসেচের ব্যবস্থার উপর নির্ভর করে।

উপত্যকাবাসীদের গ্রামসমষ্টি

**হিমালয় পার্বত্য-অঞ্চলের বাজার-হাট ও মেলা (Fairs and Markets in the Himalayan regions):** পার্বত্য দুর্গম পথের জন্য আলমোড়া

অঞ্চলে বাজারের সমস্যা অতি জটিল। এইসব অঞ্চলে দৈনিক বাজার অসম্ভব বলিয়া বৎসরের বিভিন্ন সময়ে হাট এবং মেলা বসিয়া থাকে। বহুদূর হইতে পুরুষ এবং স্ত্রীলোকেরা কোন পর্বদিনে এক-একটি বিশেষ স্থানে হাট বা মেলায় সমবেত হয় এবং সেখানে প্রথমে নিজ নিজ উপাস্য দেবতার স্তুতির পর কেনা-বেচা করিয়া থাকে। এই ধরনের মেলা বা হাট কয়েক ঘণ্টা হইতে আরম্ভ করিয়া কয়েক দিন পর্যন্ত চালু থাকে, তাহার পরে বৎসরের অন্য সময় ঐ স্থানগুলি সম্পূর্ণ ফাঁকা থাকিয়া যায়। জনসংখ্যা ক্রমশঃ বৃদ্ধিপ্রাপ্ত হইতেছে, তাই হাট এবং মেলার ব্যবস্থাও ক্রমশঃ বাড়িয়া-ই চলিয়াছে। পূর্বে কেনা-বেচা মাত্র কয়েকটি মেলায় সীমাবদ্ধ থাকিত। কিন্তু বর্তমানে বহু ক্ষুদ্র ক্ষুদ্র বাজার গড়িয়া উঠিয়াছে। এই অঞ্চলের জনসংখ্যা দ্রুত বাড়িয়া চলিয়াছে, ফলে যাতায়াতের পথেরও যেমন উন্নতি হইতেছে, তেমনি বিভিন্ন কেন্দ্রের মেলাগুলির সংখ্যাও বৃদ্ধি পাইতেছে।

হাট বা মেলার সমাবেশ

এই অঞ্চলে দুই প্রকার হাট বা মেলা দেখা যায়—একটি সাপ্তাহিক এবং অপরটি দ্বি-সাপ্তাহিক। সমতল উন্মুক্ত প্রান্তরে বিক্রেতাগণ ঝুড়িতে করিয়া বহু-প্রকার পণ্যদ্রব্য লইয়া বসে এবং সাময়িকভাবে চালা বাঁধিয়াও দোকান করে। মেয়ে-পুরুষ পাশাপাশি দোকান লইয়া বসে। এই সব মেলায় বহু দূর-দূরান্তরের পল্লীবাসীরা সমবেত হয়। এই সব বিভিন্ন সময়ের বাজারগুলি হাট অথবা মেলার ধরনেই বসিয়া থাকে। কেনা-বেচা ছাড়া এই মেলাগুলিতে ধর্ম-সংক্রান্ত কাজও হইয়া থাকে। প্রায় প্রত্যেক মাসে এক বা দুইবার করিয়া বিভিন্ন কেন্দ্রে হাট বসে। প্রধানত শীতকালে এই সব হাট বা মেলা দেখিতে পাওয়া যায়, কারণ, তখন পল্লীবাসীদের মাঠের কাজ অপেক্ষাকৃত কম থাকে। এক-একটি মেলায় এক হাজার হইতে কুড়ি হাজার লোকের সমাবেশ হইয়া থাকে। মেলায় খাদ্য, পোশাক-পরিচ্ছদ এবং বিলাস-দ্রব্যের ক্রয়-বিক্রয় হইয়া থাকে। দোকানগুলির পাশে গৃহপালিত পশুরও কেনা-বেচা চলে। বেশীর ভাগ কেনা-বেচাই জিনিসের বদলে জিনিস দিয়া করা হয়।

হাট বা মেলার দোকান

মেলার শেষের দিকে যখন কেনা-বেচা শেষ হইয়া আসে এবং পূজা-পার্বণও শেষ হইয়া যায়, তখন চলে জনসমষ্টির নাচ-গান এবং স্ফূর্তি। ঢাকের বাজনার সঙ্গে গ্রাম্য সঙ্গীত এবং নৃত্যে মুখরিত হইয়া উঠে সমস্ত মেলাটি। সারাদিন ধরিয়া চলে কোলাহল এবং গল্পগুজব। মেলাগুলিতে পল্লীবাসী যেন গল্পগুজব করিতেই আসে। দোকানগুলির সামনে

হাট বা মেলার জনসমষ্টি

তাহারা দল বাঁধিয়া গল্প করিতে থাকে বা ঘুরিয়া বেড়ায়। তখন তাহারা কদাচিৎ কেনা-বেচা করে। তাহারা বেশী পরিমাণে মিষ্টান্ন কিনিয়া খায়, কারণ ঐ সব মিষ্টান্ন তাহাদের গ্রামে পাওয়া যায় না। মেলায় বহু বিদেশী মালও আমদানী হইয়া থাকে। দোকানের সম্মুখস্থ পথের উপর যখন তাহারা ভিড় করিয়া চলে, তখন ঠেলাঠেলিতে বেশ একটা হট্টগোলের সৃষ্টি হয়। ইহাতে তাহারা যেন যথেষ্ট আনন্দ পায়। এখানে-ওখানে তাড়ি খাওয়া এবং জুয়াখেলাও চলিতে থাকে। জুয়া খেলিয়া পল্লীবাসীরা মেলায় যথেষ্ট পয়সা নষ্ট করে। বাৎসরিক মেলাগুলিতে যাহাতে প্রত্যেক চাষী উপস্থিত হইতে পারে, সেজন্য পূর্ব হইতে ঐসব অঞ্চলে সাধারণ ছুটি ঘোষণা করা হয়। এইরূপ ছুটি দেওয়া তাহাদের ধর্মেরই অঙ্গ বলিয়া বিবেচিত হইয়া থাকে।

## Model Questions

1. Describe the pastoral economy of the tribal people.

   আদিবাসীদের পশুচারণ-পদ্ধতি বর্ণনা কর।

2. Briefly describe the farmer and pastrol people of the Almora hills.

   আলমোড়া পার্বত্য অঞ্চলের কৃষক ও পশুপালকদিগের বর্ণনা দাও।

3. Describe the seasonal migration of the Himalayan tribes with the cattle.

   হিমালয়ের পার্বত্য অধিবাসীদিগের বিভিন্ন ঋতুতে পশুর পাল লইয়া স্থানান্তর গমনের বর্ণনা দাও।

4. Describe the temporary shelters and permanent villages of the Himalayan hill tribes.

   হিমালয়ের পার্বত্য অধিবাসীদিগের সাময়িক বাসস্থান এবং পাকাপাকি গ্রামগুলির বর্ণনা দাও।

5. Describe the fairs and market scene of the Himalayan hill tribes.

   হিমালয়ের পার্বত্য অধিবাসীদিগের হাট এবং বাজারের দৃশ্য বর্ণনা কর।

# কৃষিকার্য

## [ UNIT (a) (iii) : Agriculture ]

কৃষিকার্যের আবিষ্কার সভ্যতা-বিকাশের এক অতি গুরুত্বপূর্ণ এবং যুগান্তকারী পদক্ষেপ। জমিতে নিজেদের ইচ্ছামত উদ্ভিদ উৎপাদন করিবার প্রণালীকে কৃষিকার্য বলা হয়। নানা উপায়ে জমির উন্নতি সাধন করিয়া প্রচুর খাদ্যশস্য এবং উদ্ভিদ জন্মানই হইল কৃষিকার্যের আসল উদ্দেশ্য। অরণ্যবাসী জনসমষ্টি সর্বপ্রথম জঙ্গলের কিছু অংশ পরিষ্কার করিয়া তাহাদের পছন্দমত শস্যবীজ ছড়াইয়া দেয়। ইহার পর তাহারা এবিষয়ে কোন নজরই দেয় না, তবুও তাহারা আশাতীতভাবে ফল পায়। এই প্রকার কৃষিকার্য এখনও বিষুবীয় এবং উষ্ণ অঞ্চলের অরণ্যে দেখা যায়। এমন কি এই ধরনের কৃষিব্যবস্থা কোন কোন পার্বত্য এবং শীতপ্রধান অঞ্চলেও প্রচলিত আছে।

কৃষিকার্যের উদ্ভব

সভ্যতা বিকাশের পরবর্তী ধাপ হইল কৃষিকার্যে জলসেচের ব্যবস্থা। কৃষিকার্যে উপযুক্তভাবে জলসেচের ব্যবস্থা করিতে পারিলে উৎপন্ন ফসলের পরিমাণ বৃদ্ধি পাইয়া থাকে। নদী, নালা কিংবা কোন নিকটস্থ জলাশয় হইতে জল তুলিয়া কৃষি-জমিতে ঢালিয়া দেওয়াই ছিল জলসেচের সর্বপ্রথম ব্যবস্থা। তখন কৃষিক্ষেত্রগুলি নির্বাচিত হইত কোন-না-কোন জলাশয়ের ধারে। ইহার পরে মানুষ বুঝিল যে, জল ধরিয়া রাখিতে পারিলে জলাশয় হইতে দূরবর্তী স্থানেও প্রচুর ফসল উৎপন্ন করা সম্ভব। এই কারণে মানুষ কূপ এবং পুষ্করিণী খনন করিতে শিখিল। ইহার পরে তাহারা লক্ষ্য করিল যে, কোন জলাশয় অথবা পুষ্করিণী হইতে খাল খনন করিতে পারিলে জল-সরবরাহের অধিকতর সুবিধা হয়। সেইজন্য জলসেচের ব্যবস্থা করিবার জন্য মানুষ সংঘবদ্ধভাবে কাজ করিতে বাধ্য হইল। সঙ্গে সঙ্গে তাহাদের মধ্যে আসিল শৃঙ্খলা, সম্পত্তিবোধ এবং ক্রমে সম্পত্তি-রক্ষার জন্য শাসনব্যবস্থা।

কৃষিকার্যে জলসেচ

মিশর এবং ব্যাবিলনের প্রাচীন সভ্যতাও কৃষিক্ষেত্রে জলসেচের কল্যাণে উদ্ভূত হইয়াছিল। প্রাচীন চীন দেশের কৃষিব্যবস্থায়ও জলসেচের প্রমাণ পাওয়া যায়। আধুনিক যুগে প্রায় সর্বত্র কৃষিকার্যে জলসেচের ব্যবস্থা আছে, বিশেষভাবে যে সকল স্থানে বৃষ্টিপাত অপ্রচুর।

বৃষ্টিপাতের দিক দিয়া বিচার করিলে পৃথিবীর অঞ্চলগুলিকে প্রধানত দুই ভাগে ভাগ করা যায়, যথা—মৌসুমী বায়ু-প্রভাবিত অঞ্চলসমূহ এবং ভূমধ্যসাগরীয় অঞ্চলসমূহ। মৌসুমী বায়ু-প্রবাহিত অঞ্চলসমূহে গ্রীষ্মকালে বৃষ্টিপাত হয়, কিন্তু শীতকালে শুষ্ক বায়ু প্রবাহিত হইয়া থাকে বলিয়া বৃষ্টিপাত হয় না। সেজন্য এই সব অঞ্চলে শীতকালে জলসেচের প্রয়োজন হয়। অপরদিকে ভূমধ্যসাগরীয অঞ্চলে শীতকালে বৃষ্টিপাত হয়, কিন্তু গ্রীষ্মকালে শুষ্ক বায়ু প্রবাহিত হয়। এই সব অঞ্চলে গ্রীষ্মকালে এমনকি কোন কোন সময় শীতকালেও জলসেচের প্রয়োজন হয়। কারণ, শীতকালে বৃষ্টিপাত হইলেও উহার পরিমাণ অতি কম।

পৃথিবীর প্রধান দুই শ্রেণীর অঞ্চল

একই স্থানে কয়েক বৎসর ফসল ফলিবার পরে জমির উর্বরতা ক্রমশঃ হ্রাস পায়। এই কারণে জমির উর্বরতা ঠিক রাখিতে নানাপ্রকার উপায় উদ্ভাবিত হইয়াছে। এগুলির মধ্যে সর্বাপেক্ষা সহজ ও সরল উপায় হইল প্রতি পাঁচ-ছয় বৎসর অন্তর অন্তর দুই বৎসরের জন্য জমি অনাবাদী করিয়া অর্থাৎ পতিত ফেলিয়া রাখা। দ্বিতীয়ত, ফসল পরিবর্তনের মাধ্যমে অর্থাৎ এক এক বৎসর এক এক ধরণের ফসল-উৎপাদন করিলে জমির উর্বরতা-শক্তি কতক পরিমাণে ঠিক থাকে। ইহা ছাড়া, জমিতে সার প্রদান করিয়া উর্বরতা রক্ষা করা হয়। শত শত বৎসর কৃষিকার্যের পর বহু অঞ্চলে জমির উর্বরতা স্বভাবতই কমিয়া আসিয়াছে। অতএব প্রায় সর্বত্রই সার-প্রদান করিবার প্রয়োজন।

জমির উর্বরতা রক্ষা

কৃষি সারকে দুটি ভাগে ভাগ করা যায় যথা,—ধাতব এবং জৈব। বহুপ্রকার ধাতব পদার্থ হইতে উৎপন্ন হয় ধাতব সার, যথা—ফসফেট, নাইট্রেট, সাল্‌ফেট ইত্যাদি। মাছ, হাড, পশুর রক্ত, গোবর ইত্যাদি হইতে যে সার প্রস্তুত হয়, তাহাকে বলে জৈব সার।

আধুনিক যুগে কৃষিকার্য বাণিজ্যের পর্যায়ে আসিয়া পৌছিয়াছে। অবশ্য সুদূর অনুন্নত অঞ্চলের কৃষিজাত দ্রব্য বিদেশে রপ্তানি করা যায় না। কারণ, তাহাতে কৃষিজাত ফসলের দাম অত্যধিক বৃদ্ধি পাইয়া থাকে। কৃষিব্যবস্থা উন্নত না হইলে কৃষিজাত ফসল রপ্তানি করিয়া লাভবান হওয়া যায় না। কিন্তু যে সকল অঞ্চল কৃষিজাত দ্রব্য বিদেশে রপ্তানি করে, সেই সকল অঞ্চলে নানাপ্রকার সার ব্যবহার করিয়া অতিমাত্রায় ফসল ফলাইবার ব্যবস্থা করা হয়। কৃষিকার্যের পদ্ধতিকে দুই ভাগে ভাগ করা যায়,

অতিমাত্রায় চাষ এবং বিস্তৃত অঞ্চলের চাষ

যথা গভীরভাবে চাষ ( Intensive cultivation ) এবং বিস্তৃত অঞ্চলের চাষ ( Extensive cultivation )। যদি একটি ক্ষুদ্র ভূমিখণ্ডের উপর প্রচুর অর্থ ব্যয় করিয়া এবং খুব ভালভাবে চাষ করিয়া বেশি ফসল উৎপন্ন করিবার ব্যবস্থা করা হয়, তাহাকে গভীর চাষ ( Intensive cultivation ) বলে। নিম্নলিখিত কারণগুলির জন্য গভীরভাবে চাষের প্রয়োজন হয় :

(১) যে সব অঞ্চলের জনসংখ্যা অত্যধিক এবং সেজন্য খাদ্যশস্যের চাহিদা খুব বেশি সেই সকল অঞ্চলে অধিকমাত্রায় খাদ্যশস্য উৎপাদন করা স্বভাবতই প্রয়োজন হয়।

(২) যে সব অঞ্চল অন্য অঞ্চলের সহিত অর্থনৈতিক প্রাতিযোগিতায় লিপ্ত সেই সকল অঞ্চলেও কৃষিজাত কাঁচামাল প্রভৃতির প্রয়োজন বেশি থাকে, সেজন্য কৃষি উন্নয়নের প্রয়োজন হয়।

(৩) যে সকল দেশের জমি খুব উর্বর সেই সকল দেশের কৃষিব্যবস্থার উন্নয়ন সাধন করিলে কৃষিজাত দ্রব্য রপ্তানি করিবার সুযোগ-সুবিধা বৃদ্ধি পাইবে।

(৪) যে সব অঞ্চলের পথঘাটের বিশেষ সুবিধা আছে সেই সকল অঞ্চলেও কৃষি উন্নয়নের জন্য গভীর চাষের প্রয়োজন হয়।

অপর দিকে যখন স্বল্প অর্থব্যয়ে বৃহৎ ভূমিখণ্ডে চাষ করা হয়, তখন তাহাকে বিস্তৃত অঞ্চলের চাষ ( Extensive cultivation ) বলে এই পদ্ধতিতে সাধারণত সস্তা দরের ফসল উৎপাদন করা হয়। অনুর্বর ভূমি, অস্বাস্থ্যকর স্থান, মরু অঞ্চল, রাস্তাঘাটের অসুবিধা এবং জনসংখ্যার স্বল্পতা থাকিলে বিস্তৃত অঞ্চলের চাষই করা হইয়া থাকে।

প্রাকৃতিক আবহাওয়ার উপর কৃষিকার্য বিশেষভাবে নির্ভর করে। আবহাওয়ার তারতম্যের জন্য কৃষি-অঞ্চলগুলিকে প্রধানত তিন ভাগে ভাগ করা যায়। প্রথমত, মাঝামাঝি পরিমাণ, অর্থাৎ খুব কম নহে আবার খুব বেশিও নহে। এইরূপ বৃষ্টিপাত যে সকল অঞ্চলে হইয়া থাকে সে সকল অঞ্চলে জলসেচের ব্যবস্থার প্রয়োজন হয় না। বৃষ্টিপাতের উপর নির্ভর করিয়াই কৃষিকার্য পরিচালনা করা হয়।

তিন অঞ্চলীয় কৃষিকার্য

দ্বিতীয়ত, শুষ্ক অঞ্চলীয় কৃষিকার্য সর্বপ্রথম আমেরিকা যুক্তরাষ্ট্রে প্রচলিত হয়। যুক্তরাষ্ট্রের যে সব অঞ্চলে বৎসরে ২০ ইঞ্চিরও কম বৃষ্টিপাত হয় এবং জলসেচের

সুবিধাও নাই, সেই সব অঞ্চলে এই প্রকার কৃষিকার্য দেখা যায়। নিম্ন পদ্ধতিতে শুষ্ক অঞ্চলীয় কৃষিকার্য পরিচালিত হয়:

(১) কৃষিক্ষেত্রগুলিকে গভীরভাবে চাষ করা হয়।

(২) কৃষিক্ষেত্রগুলিকে কয়েক ভাগে বিভক্ত করিয়া মাটি দিয়া প্রাচীরের মত করা হয় এবং সেগুলিতে বর্ষার জল রাখা হয়। এই জল নালা কাটিয়া কৃষিক্ষেত্রের বিভিন্ন ভাগে লইয়া যাইতে পারা যায়।

(৩) ফসল তুলিবার পূর্বে কৃষিক্ষেত্র বারবার নিড়ানো হয়, যাহাতে ক্ষেত্রের জলীয় ভাগ রক্ষিত হয় এবং আগাছা জন্মাইতে না পারে।

তৃতীয়ত, জলসেচের ব্যবস্থা করিয়া কৃষিকার্যের ব্যবস্থা আজ প্রায় সর্বত্রই প্রচলিত এবং বহু রকম উপায়ে কৃষিক্ষেত্রে জলসেচের ব্যবস্থা পৃথিবীর বিভিন্ন অঞ্চলে চালু হইতেছে। প্রধানত স্বল্প বৃষ্টিপাতের অঞ্চলগুলিতে জলসেচের বিশেষ ব্যবস্থা পরিলক্ষিত হয়।

তিন প্রকার পদ্ধতিতে বিভিন্ন দেশে কৃষিকার্য-পরিচালনার ব্যবস্থা দেখা যায়। প্রথম পদ্ধতিকে স্বয়ংসম্পূর্ণ কৃষিকার্য বলা হয়, কেহ ইহাকে স্বদেশীয় কৃষিকার্যও বলে। ইহাতে কৃষিজাত পণ্য কেবলমাত্র নিজেদের দেশেই ব্যবহৃত হয়। সুদূর অনুন্নত দেশগুলিই এই জাতীয় কৃষিকার্য পরিচালনা করে। দ্বিতীয় পদ্ধতিকে বলা হয় একক ফসল কৃষিকার্য। যানবাহনের উন্নতির সঙ্গে সঙ্গে বিশেষ করিয়া সমুদ্রপথের সুবিধা হওয়ায় এই প্রকার পদ্ধতির উদ্ভব হইয়াছে। একটি দেশ একটি মাত্র ফসল উৎপাদন করে এবং উহা বিদেশে রপ্তানি করিয়া বিনিময়ে তাহাদের প্রয়োজনীয় যাবতীয় জিনিসপত্র আমদানি করে। কিউবায় ইক্ষু এইরূপ একক ফসল। সমস্ত দেশই ইক্ষু চাষ করে এবং উহা বিদেশে রপ্তানি করিয়া তাহাদের প্রয়োজনীয় যাবতীয় সামগ্রী আমদানি করে। আবাদী কৃষিকার্যে একই প্রকার পদ্ধতি বিশেষভাবে পরিলক্ষিত হয়। এই প্রকার কৃষি-কার্যের কয়েকটি সুবিধা আছে, যথা—কৃষিকার্য-পরিচালনায় বা কৃষিকার্যে যন্ত্রপাতি ব্যবহারের বিশেষ সুযোগ হয় এবং ক্রমশঃ ফসলের উন্নতিও সাধিত হয়। ইহা ছাড়া, আনুষঙ্গিক নানা শিল্পেরও উদ্ভব ঘটে। কিন্তু এই সকল সুবিধা থাকিলেও এই প্রকার কৃষিপদ্ধতির বহু অসুবিধাও আছে, যথা:

তিন প্রকার পদ্ধতির কৃষিকার্য

(১) আন্তর্জাতিক বাজারে পণ্যদ্রব্যের মূল্যের হ্রাস-বৃদ্ধি এই সব ফসলের মূল্যের উপর খুব প্রভাব বিস্তার করে। আন্তর্জাতিক বাজার মন্দা হইলে একক ফসল উৎপাদক দেশগুলির অর্থনৈতিক কাঠামো বিপর্যস্ত হইয়া যায়।

(২) কোন দেশই একচেটিয়াভাবে একক ফসল উৎপাদন করিতে পারে না, কারণ অপরাপর অঞ্চলও একই প্রকার ফসল উৎপাদন করিয়া প্রতিযোগিতার সৃষ্টি করে।

পাট ক্ষেত

(৩) প্রতিযোগিতার ফলে নানাপ্রকার বিকল্প ফসলের উৎপাদন করা একান্ত প্রয়োজন হইয়া পড়ে।

(৪) একই প্রকার ফসলের চাষে জমির উর্বরাশক্তি ক্রমশঃ হ্রাস পায়।

(৫) আমদানি শুল্কের দরুণ বহু সময় এই সকল ফসল আন্তর্জাতিক বাজারে প্রতিযোগিতায় টিকিয়া থাকিতে পারে না।

(৬) সর্বোপরি যুদ্ধবিগ্রহের সময় যখন সমুদ্রপথ বিপজ্জনক হইয়া উঠে, তখন এই সব ফসল দেশেই পড়িয়া থাকে। বিদেশে প্রেরণের সুবিধা থাকে না বলিয়া দেশের লোকের অর্থ নৈতিক অবস্থা খুবই শোচনীয় হইয়া পড়ে।

তৃতীয়ত, একক চাষের অসুবিধার দরুণ বহু দেশ আজকাল নানারকম ফসল উৎপাদনের ব্যবস্থা অবলম্বন করিয়াছে। ইহাতে দেশের অর্থ নৈতিক অবস্থা অনেক স্থিতিশীল থাকে।

**দক্ষিণবঙ্গের ধান ও পাট (Paddy and Jute cultivation in Lower Bengal) :** ধান-উৎপাদনে প্রচুর পরিমাণে তাপ এবং জলের প্রয়োজন। অতএব যে সব অঞ্চলে গ্রীষ্মকালে প্রচুর বৃষ্টিপাত হয় এবং যথেষ্ট রৌদ্র লাগে সেই সব অঞ্চলেই প্রচুর ধান জন্মিয়া থাকে। দক্ষিণবঙ্গের প্রধান শস্য ধান এবং প্রত্যেক জেলাতেই ৬০ ভাগের অধিক জমিতে ধান উৎপন্ন হয়। দক্ষিণবঙ্গে প্রধানত তিন প্রকারের ধান জন্মিয়া থাকে।

দক্ষিণবঙ্গের ধান

আমন ধান দক্ষিণবঙ্গের প্রধান শস্য। ইহা জ্যৈষ্ঠ মাসের মাঝামাঝি বর্ষা শুরু হইবার সঙ্গে সঙ্গে রোপণ করা হয়। প্রায় সকল ক্ষেত্রেই এই প্রকার ধানগাছ রোপণ করা হয়। প্রথমে একটি ক্ষুদ্রপরিসর

আমন ধান

ধানবীজ রোপণ

জমিতে বীজ বপন করা হয়, তারপর ধানের চারাগুলি প্রায় সাত-আট ইঞ্চি উঁচু

হইলে সেইগুলিকে তুলিয়া চাষ করা অন্য ভূমিখণ্ডে রোপন করা হয়। বর্ষার সঙ্গে

ধানবীজ বপন

সঙ্গে আমন ধান বাড়িতে থাকে এবং শীতের প্রথমে পাকিতে শুরু হয়। মৌসুমী বারিপাতের শেষে অগ্রহায়ণ-পৌষ মাসে আমন ধান কাটা হয়।

আউশ ধান অতি সত্বর উৎপন্ন হইয়া থাকে। আউশ ধান প্রধানত দক্ষিণবঙ্গে কালবৈশাখীর পরেই বপন করা হয় এবং ভাদ্র-আশ্বিন মাসে কাটা হয়। এই ধান সামান্য উঁচু জমিতে বপন করা হয়। ইহা দক্ষিণবঙ্গের দ্বিতীয় ফসল বলিয়া পরিগণিত। আউশ ধান আমন ধানের তুলনায় নিকৃষ্ট। ইহা স্থানীয় অঞ্চলেই ব্যবহৃত হইয়া থাকে।

আউশ ধান

বোরো নিকৃষ্ট শ্রেণীর ধান। এই ধান জলাভূমিতে জন্মিয়া থাকে। যে সকল স্থান বর্ষাকালে জলে ডুবিযা যায় ও অগ্রহায়ণ-পৌষ মাসে জল প্রায় শুকাইয়া গিয়া যখন সেই সব স্থানের মাটি খুব নরম ও আর্দ্র থাকে তখন বোরো ধান বপন বা রোপন করিয়া দেওয়া হয়। এই শস্যও স্থানীয় অঞ্চলে কৃষক শ্রেণীর মধ্যে ব্যবহৃত হয়।

বোরো ধান

সমগ্র ভারতের মধ্যে পশ্চিমবঙ্গ রাজ্যেই সর্বাপেক্ষা বেশী ধান উৎপন্ন হইয়া থাকে। ইহার আবার বেশির ভাগ দক্ষিণবঙ্গে জন্মিয়া থাকে। বঙ্গ-বিভাগের পর পশ্চিমবঙ্গের উৎপন্ন ধান পশ্চিমবঙ্গের জনসমষ্টির মোট চাহিদা মিটাইতে পাবে না, কারণ পূর্ব-পাকিস্তান হইতে বহু সংখ্যক উদ্বাস্ত পরিবার পশ্চিমবঙ্গে আশ্রয় গ্রহণ করিয়াছে। ভারত সরকার এবং রাজ্য সরকার পশ্চিমবঙ্গে ধানের উৎপাদন বৃদ্ধি করিবার চেষ্টা করিতেছেন।

ধান-উৎপাদন

পূর্ব-পাকিস্তানে সর্বাধিক পরিমাণে পাট উৎপন্ন হইয়া থাকে। মোট উৎপন্নের

প্রায় ৭০ ভাগ পাট পূর্ব-পাকিস্তান উৎপাদন করিয়া থাকে। কিন্তু পশ্চিমবঙ্গে কলিকাতার পার্শ্ববর্তী অঞ্চলেই ভারতের প্রায় সব কয়টি পাট কল অবস্থিত। কাজেই বঙ্গ-বিভাগের ফলে পশ্চিমবঙ্গের পাট-শিল্পের অবস্থা বিশেষ শোচনীয় হইয়া উঠিয়াছিল। এই অবস্থা দেখিয়া পশ্চিমবঙ্গের সর্বত্রই অধিক পরিমাণে পাট-উৎপাদনের জন্য বিশেষ চেষ্টা চলিতে থাকে। অল্প-কালের মধ্যেই পাট-উৎপাদনে পশ্চিমবঙ্গ যথেষ্ট কৃতিত্ব দেখাইয়াছে। ভারতের কেন্দ্রীয় পাট-উৎপাদন সমিতি পাট-উৎপাদনের জন্য বিশেষ চেষ্টা করিতেছে। দক্ষিণবঙ্গে অতি অল্প সময়ের মধ্যে পাটের উৎপাদন বহুল পরিমাণে বৃদ্ধি পাইয়াছে এবং উন্নত ধরনের পাটও জন্মিতেছে। নদীবাহিত পলিমাটি যে সকল জমিতে আসিয়া পড়ে সেই সকল জমিতে পাট উৎপন্ন হইয়া থাকে। বৈশাখ-জ্যৈষ্ঠ মাসে পাট রোপণ করা হয় এবং ভাদ্র-আশ্বিন মাসে ইহা কাটা হয়। পাটের গাছগুলি দশ-বারো ফুট উঁচু হয়। পাটের গাছ কাটিয়া জলে দিন কয়েক ধরিয়া পচান হয়, তারপর ইহার ছাল ছাড়াইয়া লইতে হয়। এই ছাল জলে ধুইয়া পরিষ্কার করিয়া রৌদ্রে শুকাইয়া লইলেই পাট প্রস্তুত হয়। দক্ষিণবঙ্গের মোট কৃষিক্ষেত্রের ১০ ভাগ জমিতে পাটের চাষ হইয়া থাকে।

পাট উৎপাদন[3]

**উত্তর-ভারতের আবাদ এবং বনজ সম্পদ ( Plantation and Forest Resources of Northern India ):** ভারতের আবাদী ফসলগুলির মধ্যে চা হইল প্রধান। পাটের মতই ভারতে উৎপন্ন চায়ের বেশির ভাগ বিদেশে রপ্তানি করা হয়। অবশ্য ভারত-বিভাগের ফলে ইহা পাটের মত ততটা ক্ষতিগ্রস্ত হয় নাই। কারণ, অধিকাংশ চা-বাগানই ভারতের সীমার মধ্যে পড়িয়াছে। চা-উৎপাদনে প্রধান প্রয়োজন হইল প্রচুর বৃষ্টিপাত। পর্বতগাত্রে যেখানে বৃষ্টির জল দাঁড়াইতে পারে না, সেই সব স্থানই চা-চাষের প্রধান এবং উত্তম ক্ষেত্র। তাই উত্তর-ভারতের পর্বতগাত্রে বিশেষ করিয়া আসাম এবং উত্তরবঙ্গের পর্বতগাত্রে প্রচুর বৃষ্টিপাতের ফলে সর্বাধিক চা উৎপন্ন হইয়া থাকে। ভারতের মোট উৎপাদনের প্রায় ৮০ ভাগ চা উত্তর-ভারতে উৎপন্ন হয়। ইহাদের মধ্যে আবার আসাম এবং উত্তরবঙ্গই সর্বাধিক চা উৎপাদন করিয়া থাকে। ভারতের প্রায় ৬০ ভাগ চা আসাম এবং উত্তরবঙ্গে উৎপন্ন হইয়া থাকে। উত্তরবঙ্গে কেবলমাত্র জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলায় ইহা সীমাবদ্ধ।

চায়ের আবাদ

উত্তর-ভারতের আর একটি আবাদী ফসল হইল সিন্‌কোনা। ইহা একপ্রকার

উচ্চ বৃক্ষ। ইহার ছাল হইতে কুইনাইন প্রস্তুত হয়। ভারত একটি ম্যালেরিয়া-প্রধান দেশ এবং এখানে প্রতিবৎসর প্রচুর কুইনাইনের প্রয়োজন হয়। তাই ভারতে ইহার আবাদের প্রয়োজন হয়। ইংরাজ আমল হইতে দার্জিলিং অঞ্চলে ইহার আবাদ আরম্ভ হয়। বর্তমানে দার্জিলিং-এর মংপুতে প্রচুর পরিমাণে সিন্‌কোনার আবাদ দেখা যায়।

সিন্‌কোনার আবাদ

উত্তর-ভারতে হিমালয় পর্বতের দক্ষিণ পাদদেশে প্রচুর বনজ সম্পদ দেখিতে পাওয়া যায়। বৃক্ষাদির পার্থক্যের জন্য এই অঞ্চলকে দুই ভাগে বিভক্ত করা যায়, যথা—পশ্চিমাঞ্চল এবং পূর্বাঞ্চল। পশ্চিম এবং পূর্বের জলবায়ুর মধ্যেও যথেষ্ট পার্থক্য দেখা যায়। পর্বতের উচ্চতার জন্য উদ্ভিদ, বৃক্ষ প্রভৃতির তারতম্য ঘটিয়া থাকে। নিম্নলিখিত বনজ সম্পদ হিমালয়ের পাদদেশে পশ্চিমাঞ্চলে দেখা যায়ঃ

বনজ সম্পদ

(১) ক্ষুদ্র ঝোপ এবং শুষ্ক বন—হিমালয়ের পাদদেশে পশ্চিমাঞ্চলে প্রায় তিন হাজার ফুট উপর পর্যন্ত ক্ষুদ্র ঝোপ এবং শুষ্ক বন দেখা যায়। শুষ্ক বনগুলি অনেকটা ভারতের শুষ্ক অঞ্চলের মত। এই অঞ্চলে নদী বা জলাশয়ের ধারে পর্ণমোচী বৃক্ষ জন্মিয়া থাকে।

(২) চিরপাইন—ইহা ৩০০০ হইতে ৬০০০ ফুটের মধ্যে জন্মিয়া থাকে। এই জাতীয় বন কোন কোন স্থানে বহু মাইল ধরিয়া বিস্তৃত।

(৩) দেবদারু জাতীয় বৃক্ষের বন—এই বন ৬০০০ হইতে ১০০০০ ফুট উচ্চে জন্মিয়া থাকে। এই বন সাইবেরিয়ার টাইগা অঞ্চলের বনের মত। এই বনে দেবদারু, স্প্রুস্, ফার, সীডার ইত্যাদি নরম কাষ্ঠের বৃক্ষ দেখা যায়।

(৪) সুউচ্চতৃণভূমি—ইহা ১০০০০ হইতে ১৫০০০ ফুট উচ্চ অঞ্চলে বিদ্যমান। কেবলমাত্র পশুচারণ ব্যতীত অন্য কোন উপকার এই অঞ্চল হইতে পাওয়া যায় না।

পূর্বাঞ্চলের বনজ সম্পদ

হিমালয়ের পাদদেশে পূর্বাঞ্চলের বনজ সম্পদ পশ্চিমাঞ্চল হইতে কতক পরিমাণে পৃথক। নিম্নলিখিত বনজ সম্পদের দ্বারা ইহার পার্থক্য লক্ষ্য করা যায়ঃ

(১) তরাই অঞ্চল—ইহা ৪০০০ ফুট ঊর্ধ্ব পর্যন্ত বিদ্যমান। এই অঞ্চলের বেশির ভাগ বৃক্ষই চির-হরিৎ, তবে কিছু কিছু পর্ণমোচী শালগাছও [illegible]া যায়। লম্বা ঘাস এবং বাঁশগাছও এই অঞ্চলে প্রচুর জন্মায়।

সরক।৫ পূর্ব-পাকিং

(২) চির-হরিৎ ওক বন—ইহা ৪০০০ হইতে ৮০০০ ফুট ঊর্ধ্বে অবস্থিত।

হিমালয়ের পাদদেশে অরণ্যশ্রেণী

এই সকল বনে পাশ্চাত্ত্য দেশীয় বহুপ্রকার বৃক্ষ দেখা যায়। যেমন, ওক (Oak) বনের মধ্যে লরেল, ম্যাপল, বার্চ (Birch) প্রভৃতি বৃক্ষ দেখিতে পাওয়া যায়।

ধান কাটা

(৩) দেবদারু জাতীয় বৃক্ষের বন—ইহা ৮০০০ হইতে ১২০০০ ফুট ঊর্ধ্বে অবস্থিত। এই অঞ্চলে ফার্, ইউ, স্প্রুস্, দেবদারু প্রভৃতি বৃক্ষ জন্মিয়া থাকে।

ধান ঝাড়াই

ধান মাড়া

(৪) সু-উচ্চ তৃণভূমি—১২০০০ হইতে ১৬০০০ফুট ঊর্ধ্বে অবস্থিত। তৃণভূমি, রডোড্রেণ্ডন এবং জুনিপার জাতীয় তৃণক্ষেত্র এখানে দেখা যায়। এই অঞ্চলে কোন বৃক্ষ জন্মায় না।

**ধান এবং পাট উৎপাদনের দেশসমূহ (Paddy and Jute producting areas):** মৌসুমী জলবায়ু প্রবাহিত দেশসমূহে ধান জন্মিয়া থাকে। গ্রীষ্মকালে যে সকল অঞ্চলে অন্যূন ৪০ ইঞ্চি বৃষ্টিপাত হয়, সেই সকল অঞ্চলে ধান জন্মিয়া থাকে। ইহা অপেক্ষা অল্প পরিমাণ বৃষ্টিপাতের অঞ্চলেও জলসেচের ব্যবস্থা করিয়া ধান উৎপাদন করা হয়। নিম্নলিখিত দেশগুলিতে ধান উৎপন্ন হয়, যথা: চীন, ভারত, পাকিস্তান, ইন্দোনেশিয়া, জাপান, ব্রহ্মদেশ, শ্যাম, দক্ষিণ কোরিয়া, ব্র্যাজিল, ফিলিপাইন দ্বীপপুঞ্জ, যুক্তরাষ্ট্র, মিশর এবং ইতালি। এই দেশগুলির মধ্যে চীন দেশেই সর্বাপেক্ষা অধিক পরিমাণ ধান উৎপন্ন হইয়া থাকে। ইহার পরে ভারত, পাকিস্তান ইন্দোনেশিয়া প্রভৃতি দেশগুলি ধান উৎপাদনের যথাক্রমে দ্বিতীয়, তৃতীয় এবং চতুর্থ স্থান অধিকার করে।

ধান-উৎপাদনের দেশগুলি

নদীবাহিত পলিমাটির অঞ্চলে প্রচুর বৃষ্টিপাত ঘটিলে গ্রীষ্মকালে পাট জন্মিয়া থাকে। পূর্বে বাংলাদেশকে পাট উৎপাদনের দেশ বলা হইত। কারণ, একমাত্র বাংলাদেশেই পৃথিবীর মোট উৎপন্নের শতকরা ৮৫ ভাগেরও অধিক পাট উৎপন্ন হইত। বর্তমানে পূর্ব-পাকিস্তান ৭৫ ভাগেরও অধিক পাট উৎপাদন করিয়া থাকে। অতএব বঙ্গ-বিভাগের পর পাকিস্তানকে পাট উৎপাদনের দেশ বলা যাইতে পারে। আসাম, বিহার এবং উড়িষ্যাও কিছু কিছু পাট উৎপাদন করিয়া থাকে। বর্তমানে মিশর, ইরান, শ্যাম, ইন্দোচীন, জাপান, ফরমোজা, ব্র্যাজিল, প্যারাগুয়ে এবং মেক্সিকো প্রভৃতি দেশে কিছু কিছু পাট উপৎন্ন হইতেছে।

পাট-উৎপাদনের দেশগুলি

**সমতলক্ষেত্রের জনসাধারণের খাদ্য এবং পোশাক-পরিচ্ছদ (Food and Clothing of the people of the plains):** সমতলক্ষেত্রে জলবায়ুর তারতম্য, উদ্ভিদ এবং প্রাকৃতিক সম্পদের উপর জনসমষ্টির খাদ্য নির্ভর করে। যে অঞ্চলে যে খাদ্যদ্রব্য প্রচুর পরিমাণে জন্মিয়া থাকে প্রধানত সেই দ্রব্যই সেই অঞ্চলের প্রধান খাদ্য হইয়া দাঁড়ায়। পশ্চিমবঙ্গে প্রচুর পরিমাণে ধান উৎপন্ন হয়, তাই এই অঞ্চলের প্রধান খাদ্য চাউল। আবার পাঞ্জাবে প্রচুর পরিমাণে গম জন্মিয়া থাকে, তাই সেই অঞ্চলের

সমতলক্ষেত্রে খাদ্য

প্রধান খাদ্য গম। শীতপ্রধান ক্ষুদ্র ক্ষুদ্র দেশগুলিতে কোন ফসলই প্রচুর জন্মে না। সেই সকল দেশ বিদেশ হইতে গম আমদানি করিয়া থাকে। বর্তমানে ইওরোপের শিল্পপ্রধান দেশগুলিতে গম-ই প্রধান খাদ্যরূপে ব্যবহৃত হইতেছে। লক্ষ্য করিলে দেখা যায় যে, তাহাদের দেশেও অন্য ফসল অপেক্ষা গম বেশি উৎপন্ন হয়।

চাউল ও গম

সমতলক্ষেত্রের জনসমষ্টির খাদ্যকে মোটামুটি দুই ভাগে ভাগ করা যায়, যথা—চাউল এবং গম। পৃথিবীর জনসমষ্টির খাদ্য সম্পর্কে আলোচনায় একথা উল্লেখ করা প্রয়োজন যে, চাউলই পৃথিবীর সর্বাধিক সংখ্যক লোকের প্রধান খাদ্য। সমতলক্ষেত্রে মাছ, মাংস, দুগ্ধ, ফল ইত্যাদি খাদ্য হিসাবে প্রচুর পরিমাণে ব্যবহৃত হইয়া থাকে। ইহা ভিন্ন ডাইল, তরি-তরকারী, শাক-সব্‌জি ইত্যাদিও সমতলবাসীর নিত্য প্রয়োজনীয় আনুষঙ্গিক খাদ্য। চাউল ও গম ছাড়াও বহু দ্রব্য বিভিন্ন দেশে খাদ্যরূপে ব্যবহৃত হয়। আমেরিকার কোন কোন অঞ্চলে ভুট্টা প্রধান খাদ্যরূপে ব্যবহৃত হয়। শীতপ্রধান অঞ্চলের বহুস্থানে আলুই হইল প্রধান খাদ্য।

সমতলক্ষেত্রে পোশাক-পরিচ্ছদ

সমতলক্ষেত্রে পোশাক-পরিচ্ছদের পার্থক্য প্রধানত দুই বিষয়ে পরিলক্ষিত হয়। প্রথমত, গ্রীষ্মপ্রধান দেশগুলিতে পোশাক-পরিচ্ছদের ব্যবহার অতি অল্প। সামান্য সূতী জামা-কাপড়ই ঐ অঞ্চলের জনসমষ্টির পক্ষে যথেষ্ট। সে সকল অঞ্চলে শীত-গ্রীষ্মের পার্থক্য কম, অর্থাৎ বিষুবীয় অঞ্চলের কোন কোন স্থানে জামা-কাপড়ের ব্যবহার একেবারে নাই বলিলেই চলে। পক্ষান্তরে, শীতপ্রধান দেশে জামা-কাপড়ের ব্যবহার বেশি। গরম জামা-কাপড় ঐ সব অঞ্চলের সর্বত্রই ব্যবহার করিতে হয়। পশমের জামা-কাপড এমন কি পশুর লোমও অনেক অঞ্চলে ব্যবহৃত হয়। পার্বত্য-অঞ্চলের সর্বত্রই জামা-কাপড় ব্যবহার করিতে হয়। পার্বত্য-অঞ্চলের প্রায় সব স্থানেই শীতকালে প্রবল শীত পড়ে। অতএব ঐসব অঞ্চলের অধিবাসীদের শীতকালীন বস্ত্র প্রস্তুত রাখিতে হয়। সমতলক্ষেত্রে বিভিন্ন অক্ষাংশে পোশাক-পরিচ্ছদের তারতম্য দেখা যায়। গ্রীষ্মপ্রধান দেশগুলি অপেক্ষা ক্রমশঃ উত্তর এবং দক্ষিণের অঞ্চলগুলিতে জামা-কাপড়ের বাহুল্য পরিলক্ষিত হয়।

**ভারতে গরুর গাড়ী ও নৌকার সাহায্যে পরিবহন ( Transport by bullock-cart and boats in India ):** বহুপ্রকার যানবাহনের প্রচলন

সত্ত্বেও এখন পর্যন্ত ভারতে প্রায় ৯০ লক্ষ গরুর গাড়ী প্রতি বৎসর ১০ লক্ষ টন মাল বহন করিয়া থাকে। ভারতে বেশীর ভাগ গ্রামাঞ্চলেই গরুর গাড়ী গ্রাম হইতে মালপত্র বহন করিয়া মোটর, রেলগাড়ী, ষ্টীমার অথবা নৌকায় তুলিয়া দেয়। আবার বহু সময় তাহারা গ্রাম হইতে উহা

মালবহনে গরুর গাড়ী

বাঁক কাঁধে মাল পরিবহন

মোটরে ভারী জিনিসপত্র লইয়া যাওয়া হইতেছে

শিল্পাঞ্চলেও পৌছাইয়া দেয়। শীতকালে পার্শ্ববর্তী তুলা উৎপাদনের ক্ষেত্র হইতে গরুর গাড়ীগুলি বেরার এবং খান্দেশের শিল্পাঞ্চলেও তুলা পৌছাইয়া দেয়। উত্তর-প্রদেশে গরুর গাড়ী ইক্ষুক্ষেত্র হইতে ইক্ষু বহন করিয়া চিনির কারখানায় পৌছাইয়া

দেয়। হিমালয়ের পার্বত্য অঞ্চল, কাশ্মীর, কুমায়ুন এবং দার্জিলিং-এ গরুর গাড়ীগুলি পার্বত্য গ্রামাঞ্চল হইতে যান-চলাচলের রাস্তা পর্যন্ত পণ্যদ্রব্য পৌঁছাইয়া দেয়। পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলেও গরুর গাড়ীগুলি মাল বহন করিয়া রেলস্টেশনে, লরীতে অথবা কোন কোন সময় নৌকাতে তুলিয়া দিয়া থাকে। গ্রামাঞ্চলের কাঁচা রাস্তায়

রেলগাড়ীর সাহায্যে পরিবহন

মালবাহী গরুর গাড়ী

মালবাহী নৌকা

গরুর গাড়ীগুলিই প্রথম পর্যায়ের মালবাহী যানবাহন। পশ্চিমবঙ্গের কাঁচা রাস্তাগুলি যখন বর্ষাকালে কর্দমাক্ত হইয়া উঠে, তখন একমাত্র গরুর গাড়ী ও মানুষের কাঁধে বাঁক ব্যতীত মাল-বহনের আর কোন উপায়ই থাকে না।

ভারতের গ্রামাঞ্চল হইতে মাল-বহনের দ্বিতীয় পরিবহন ব্যবস্থা হইল নৌকা। প্রতি বৎসর নৌকাযোগে গ্রামাঞ্চল হইতে রেলস্টেশন, মালবাহী লরী চলাচলের রাস্তা পর্যন্ত এবং শহরাঞ্চলে প্রায় ২৫ কোটি টন মাল বহন করা হইয়া থাকে। উত্তর-পশ্চিম ভারতে নদী এবং খালে বারমাস নৌকা চলাচল করিয়া থাকে। উত্তর-পূর্ব ভারতের নদী এবং খালের পথে কাঁচামাল প্রধানত কলিকতা বন্দরে রপ্তানির জন্য প্রেরিত হয়। আবার কলিকাতা বন্দর হইতে আমদানি মাল গ্রামাঞ্চলে সরবরাহ করা হয়। কলিকাতা হইতে প্রতি বৎসর প্রায় ৪৫ লক্ষ টন মাল নৌকাযোগে সুদূর গ্রামাঞ্চল হইতে আমদানি-রপ্তানি করা হয়। ইহা সত্ত্বেও উত্তর-পূর্ব ভারতে বিশেষ করিয়া পশ্চিমবঙ্গে নৌকা-চলাচলের নানাপ্রকার অসুবিধা রহিয়াছে। এগুলির প্রধান অসুবিধা হইল নদী ও খাল-গুলির গতিপরিবর্তন। ইহা ভিন্ন খালগুলি আবার কোন কোন স্থানে পলিমাটি পড়িয়া বুজিয়া যাইতেছে বা কচুরীপানায় ভরিয়া যাইতেছে। কেন্দ্রীয় এবং রাজ্য সরকার এই অসুবিধা দূর করিবার উদ্দেশ্যে ইদানীং নানাপ্রকার ব্যবস্থা করিয়াছেন।

মালবহনের নৌকা

**পাট ও খাদ্যশস্যের বিক্রয় এবং ব্যবহার (Sale and uses of Jute and Food crops):** আমাদের দেশে পাট এবং খাদ্যশস্যের উৎপাদন ভার প্রধানত দরিদ্র কৃষকদের উপরই ন্যস্ত। একজন কৃষক যাহা উৎপাদন করে তাহাই সে হাটে-বাজারে নিজের প্রয়োজনমত বিক্রয় করিয়া দেয়। ইহাতে কৃষকের লাভ হয় অতি সামান্য। অনেক সময় কৃষক ক্ষেত্র হইতে উৎপন্ন দ্রব্য পাইবার পূর্বেই টাকা কর্জ করিয়া বসে এবং পরে উৎপন্ন দ্রব্য পাইয়া মহাজনের নিকট উহার অধিকংশই জমা দিতে বাধ্য হয়। রাজ্য সরকার দরিদ্র কৃষকদের দুরবস্থা ঘুচাইবার উদ্দেশ্যে জমিদারী প্রথার উচ্ছেদ ও মধ্যস্বত্বভোগীদের বিলোপসাধন করিয়াছেন। ইহা ভিন্ন সমবায় প্রথা উৎসাহিত করিয়াছেন। অবশ্য এখনও এই সকল ব্যবস্থার পূর্ণমাত্রায় সুফল লক্ষিত হয় নাই। হাটে-বাজারে দরিদ্র কৃষকদের নিকট হইতে ফড়িয়ারা এই সব উৎপন্ন দ্রব্য সস্তা দামে কিনিয়া শহরাঞ্চলে চড়া দামে বিক্রয় করে। অনেক সময় কৃষকেরা নিজেদের মধ্যে প্রতিযোগিতায় লিপ্ত হয়। পশ্চিমবঙ্গ সরকার নানা উপায়ে তাহাদের সংঘবদ্ধ করিতে চেষ্টা করিতেছেন এবং সমবায় প্রথা, ধর্মগোলা, ঋণ-

পাট এবং খাদ্য-ফসলের বিক্রয়

সালিশী বোর্ড, ষ্টেট ব্যাঙ্ক হইতে ঋণদান প্রভৃতি ব্যবস্থা প্রবর্তন করিয়া ধীরে ধীরে ইহাদের অবস্থার পরিবর্তন করিতেছেন।

পাটের ব্যবহার

উৎপন্ন পাটের প্রায় সবই দালালের মাধ্যমে কলিকাতার পার্শ্ববর্তী মিলগুলি কিনিয়া লয়। ঐ মিলগুলি বস্তা, ক্যাম্বিস, দড়ি ইত্যাদি বহু প্রকার দ্রব্য প্রস্তুত করিয়া থাকে। পাটশিল্পজাত দ্রব্যগুলি বেশির ভাগ বিদেশে রপ্তানি হয়। কিছু কিছু পাট গ্রামাঞ্চলে দড়ি প্রস্তুত প্রভৃতি নানা কাজে ব্যবহৃত হয়।

খাদ্য ফসল ও তাহার ব্যবহার

উৎপন্ন খাদ্যশস্য প্রধানত আমাদের দেশেই খাদ্যের জন্য ব্যবহৃত হইয়া থাকে। তবে কিছু অংশ বিদেশে রপ্তানি করা হয়। চাউল হইতে কিছু পরিমাণ দেশীয় মদ প্রস্তুত হয়। আমাদের দেশে উৎপন্ন সব গমই খাদ্য হিসাবে ব্যবহৃত হয়। ইহার বেশির ভাগ হইতে আটা-ময়দা প্রস্তুত হয় এবং ইহার কিছু ভাগ শ্বেতসার প্রস্তুতেও ব্যবহৃত হয়। ভুট্টার বেশির ভাগ খাদ্যের প্রয়োজনে, কিছুভাগ শ্বেতসার ও গ্লুকোজ তৈয়ার করিতে এবং কতকাংশ পশুর খাদ্যরূপে ব্যবহৃত হয়। যব হইতে রুটি প্রস্তুত হইয়া থাকে। যব গুঁড়া করিয়া জলে গুলিয়া আগুনে জ্বাল দিয়াও তরল খাদ্যরূপে গ্রহণ করা হয়। বহু অঞ্চলে পশুর খাদ্য হিসাবেও যব ব্যবহৃত হইয়া থাকে। ইক্ষু হইতে গুড় ও চিনি প্রস্তুত হয়। ইক্ষু হইতে প্রস্তুত ঝোলা গুড় হইতে মদও প্রস্তুত হইয়া থাকে।

**দক্ষিণবঙ্গের গ্রাম্যজীবন (Village life in Lower Bengal) :** দক্ষিণ-বঙ্গের গ্রাম্য জনসমষ্টিকে চার ভাগে বিভক্ত করা যায়,—কৃষক, কুটিরশিল্পী, জেলে এবং মধ্যবিত্ত। ধনী লোকের সংখ্যা অতি কম। পূর্বে গ্রামাঞ্চলে কিছু কিছু ধনী লোক দেখা যাইত, বর্তমানে জমিদারী প্রথা লোপ পাওয়ার ফলে ইহাদের গ্রামাঞ্চলে কদাচিৎ দেখা যায়। তদুপরি শহরাঞ্চলে জীবনযাত্রার প্রচুর সুযোগ-সুবিধার জন্য ইহারা গ্রামাঞ্চলের বাস তুলিয়া দিয়া শহরাঞ্চলে বসবাস করিতেছেন। দক্ষিণবঙ্গে গ্রামাঞ্চলের জীবন অত্যধিক কর্মময়। কৃষকেরা কৃষিকার্য করে এবং যখন কৃষিকার্য থাকে না, তখন তাহারা দিন-মজুরের কাজ করে। কুটিরশিল্পে লিপ্ত জনসমষ্টি কুটিরশিল্পে কাজ করিয়া দিন কাটায়। তাহাদের উৎপন্ন সামগ্রী গ্রামের চাহিদা মিটায় এবং উদ্বৃত্ত যাহা কিছু শহরাঞ্চলে বিক্রয়ের জন্য প্রেরিত হয়। জেলেরা মাছ ধরে এবং বেশির ভাগ শহরাঞ্চলের চাহিদা মিটাইয়া থাকে। সর্বশেষে, মধ্যবিত্ত শ্রেণীকে কয়েক ভাগে ভাগ করা যায়—প্রথমত, যাহারা জমির উপর নির্ভর করে; দ্বিতীয়ত, যাহারা

গ্রাম্য জনসমষ্টির চারিটি ভাগ

ব্যবসা-বাণিজ্য করে এবং তৃতীয়ত, যাহারা চাকরি করে। মধ্যবিত্তদের মধ্যে যাহারা কিছুটা লেখাপড়া শিখিতে পারে তাহারাও ক্রমশঃ শহরাঞ্চলে সরিয়া পড়ে। দক্ষিণবঙ্গে প্রচুর ধান, পাট ইত্যাদি ফসল উৎপন্ন হইয়া থাকে। অতএব যাহার কিছু জমি থাকে তাহার জীবিকা-নির্বাহের বিশেষ ভাবনা থাকে না। আবার যে সব মধ্যবিত্তের জমি থাকে না তাহারা প্রধানত ব্যবসা-বাণিজ্য বা চাকরি করিয়া জীবিকা নির্বাহ করে। গ্রামাঞ্চলে আর এক শ্রেণীর লোক দেখা যায়, ইহারা লগ্নী-কারবার করে। ইহাদিগকে মহাজন বলা হয় এবং ইহারা সাধারণত ধনী। এক একটি গ্রামে কৃষক, জেলে, ধোপা, নাপিত, কামার, কুমোর, তাঁতী, গোয়ালা, ছুতারমিস্ত্রী, ব্রাহ্মণ, কায়স্থ, বৈশ্য, শূদ্র এবং মুসলমান বসবাস করে। প্রায়ই দেখা যায় যে, বিভিন্ন বৃত্তির লোক ভিন্ন ভিন্ন পাড়ায় বাস করে,—যেমন জেলেপাড়া, কামারপাড়া, ব্রাহ্মণপাড়া ইত্যাদি। এক একটি পাড়ায় এক এক শ্রেণী সংঘবদ্ধভাবে আত্মীয়ের মত জীবন যাপন করে। আধুনিক যুগে শিক্ষার প্রসারের সঙ্গে সঙ্গে এবং অর্থনৈতিক অবস্থার অবনতির ফলে দক্ষিণবঙ্গের গ্রামগুলি প্রায় ধ্বংসপ্রাপ্ত হইয়া যাইতেছে। বর্তমানে পূর্বের সংঘবদ্ধ ভাবও আর বিশেষ পরিলক্ষিত হয় না; বিভিন্ন পাড়ারও অস্তিত্ব বিশেষ দেখা যায় না।

বিভিন্ন বৃত্তি ও শ্রেণীর লোক

দক্ষিণবঙ্গের গ্রামগুলিতে সমগ্র জনসমষ্টিকে অল্পবিস্তর কার্যে ব্যাপৃত থাকিতে দেখা যায়। একটি গ্রামে প্রবেশ করিলে কামারের ঠুং-ঠাং শব্দ, তাঁতীর খট্‌-খট্‌ শব্দ এবং গৃহস্থবধূদের পায়ে-চালিত ঢেঁকির 'ধপধপ' শব্দ প্রায় সব সময়ই শোনা যায়। আবার সন্ধ্যার সঙ্গে সঙ্গে পাড়ায় পাড়ায় শোনা যায় হরি-সংকীর্তন।

কুটিরশিল্পে-লিপ্ত গ্রাম্য জনসমষ্টি

**উত্তর-ভারতে চায়ের আবাদ এবং চা-শিল্প (Plantation and Manufacture of tea in North India):** চা-উৎপাদনে পৃথিবীর মধ্যে ভারত দ্বিতীয় স্থান অধিকার করে। কিন্তু বিদেশে চা-রপ্তানিতে ভারতই প্রথম। ভারতে মোট উৎপন্ন চায়ের প্রায় ৬০ ভাগ উৎপন্ন হয় আসাম এবং উত্তর-বঙ্গে। উত্তর-ভারতে প্রায় ৫০০০ চায়ের বাগান আছে, তন্মধ্যে আসাম এবং উত্তর-বঙ্গের চায়ের বাগান-গুলি আকারে অতি বৃহৎ। পাঞ্জাব, উত্তরপ্রদেশ এবং বিহারের চায়ের বাগানগুলির পরিসর গড়ে ৪ একর করিয়া। অপরদিকে, আসাম এবং উত্তর-বঙ্গের চায়ের

উত্তর-ভারতের চা-উৎপাদন

বাগানগুলির গড় পরিসর প্রায় ৪০০ একর করিয়া। উত্তর-ভারতে প্রায় প্রত্যেকটি বড চা-বাগানের সহিত এক একটি চায়ের কারখানা আছে। কারণ, চায়ের পাতা সংগ্রহ করিবার পর চা প্রস্তুতের জন্য অবিলম্বে কতকগুলি উপায় অবলম্বন করিতে হয়। বৃহৎ কারখানা-গুলিতে বহুপ্রকার আধুনিক যন্ত্রপাতি দেখিতে পাওয়া যায়। উত্তর-ভারতে চা-বাগানগুলিতে প্রায় ১০ লক্ষ শ্রমিক কাজ করে। ইহাদের বেশির ভাগই পাঞ্জাব, উত্তরপ্রদেশ, বিহার, মধ্যপ্রদেশ, উড়িষ্যা এবং মাদ্রাজের লোক। আসামের চায়ের বাগানে প্রায় ৫ লক্ষ এবং উত্তর-বঙ্গে প্রায় ২ লক্ষ শ্রমিক কাজ করে। আসাম এবং উত্তর-বঙ্গে শ্রমিকের সমস্যা অত্যন্ত কঠিন। কারণ, ঐসব অঞ্চলে স্থানীয় শ্রমিক অত্যন্ত কম পাওয়া যায়। এজন্য উত্তর-ভারতের বহু চা-বাগানে নির্দিষ্ট কয়েক বৎসর কাজ করিতেই হইবে এই শর্তে শ্রমিকগণকে কাজ গ্রহণ করিতে হয়।

চা-পাতা হইতে চা-প্রস্তুত

উত্তর-ভারতে চায়ের চাষ অতি সংঘবদ্ধভাবে পরিচালিত হয়। ইণ্ডিয়ান টি এসোসিয়েশন্ নামে একটি সমিতি চা-বাগানগুলিকে বৈজ্ঞানিক পদ্ধতি অনুসারে চাষ পরিচালনা করিতে সাহায্য করে এবং প্রয়োজনীয় উপদেশ দেয়। চা চাষের উন্নতি সাধনে এবং উপযুক্ত সারের ব্যবস্থা কবিবার ব্যাপারে এই সমিতি বর্তমানে বিশেষভাবে কাজ করিতেছে।

সংঘবদ্ধ চায়ের আবাদ

বহুদূর বিস্তৃত ভূমিখণ্ডের উপর প্রথমে শ্রমিকেবা চায়ের গাছ লাগাইয়া দেয়। ইহার পরে চারাগাছগুলি যখন বড হইয়া উঠে তখন ইহার কচি কচি পাতা আহরণ করা হয়। চায়ের গাছগুলি ঝোপের মত হইয়া উঠে। চা গাছ যথেষ্ট পরিমাণে ঠাণ্ডা সহ্য করিতে পারে। কিন্তু গাছগুলিতে প্রচুর কচি পাতা জন্মাইতে উপযুক্ত পরিমাণে তাপ এবং বৃষ্টির প্রয়োজন হয় চায়ের গাছ ঢালু জমিতেই ভাল জন্মায়, কারণ ঢালু জমিতে জল দাঁড়াইতে পারে না। প্রচুর আলোকযুক্ত এবং বৃষ্টির জলে সিক্ত মাটিতে চা প্রচুর পরিমাণে জন্মাইয়া থাকে। চা-পাতা তুলিবার কালে চায়ের বাগানে প্রচুর সস্তা শ্রমিকের প্রয়োজন হয়। বর্তমানে কোন কোন অঞ্চলে পাতা সংগ্রহের যন্ত্রও ব্যবহৃত হইতেছে। অবশ্য এখন পর্যন্ত এ পদ্ধতি বিশেষ কার্যকরী হয় নাই।

চায়ের গাছ

দুই প্রকারের চা প্রস্তুত হয়, যথা—সবুজ চা এবং কালো চা। ভারতে বেশির ভাগ কালো চা প্রস্তুত হয়। কালো চা প্রস্তুত করিতে প্রথমে পাতাগুলিকে ছোট করিয়া ভাঙ্গিয়া লওয়া হয়, তারপরে কয়েক-দিন জলে ভিজাইয়া রাখা হয়। ইহাতে পাতায় ট্যানিন জাতীয় পদার্থ বহু পরিমাণে

দুই প্রকার চা

কমিয়া যায়। এইখানেই সবুজ চায়ের সহিত কালো চায়ের পার্থক্য। অবশেষে চায়ের পাতাগুলি ভাজিয়া লওয়া হয় এবং বিভিন্ন পর্যায়ে ভাগ করা হয়। তারপর কয়েক প্রকার চা একত্রে মিশ্রিত করিয়া চায়ের রং এবং সুগন্ধ নিয়ন্ত্রণ করা হয়।

**চা-বাগানের দৃশ্য এবং জীবন ( Scenes and !ife ina tea garden ):** চা-বাগানগুলি প্রধানত পাহাড়ের গায়ে এবং ঢালু জমির উপর অবস্থিত। আঁকা-বাঁকা, উঁচু-নীচু সবুজ চায়ের ক্ষেতগুলি দেখিতে সত্যই সুন্দর। ইহারই ধারে ধারে দেখা যায় চায়ের কারখানা, শ্রমিকদের ঘরগুলি আর মালিক এবং উচ্চপদস্থ কর্মচারীদের সুন্দর বাড়ী। মনোরম প্রাকৃতিক দৃশ্যের মাঝে চায়ের ক্ষেতগুলি যেন অপূর্ব সামঞ্জস্য রাখিয়া বিরাজ করে। যতদূর চোখ যায় দেখা যায় স্তরে স্তরে সাজান ক্ষেতগুলি বহু দূর পর্যন্ত বিস্তৃত, আবার কোথাও দেখা যায় সবুজ চায়ের ক্ষেতের পাশ দিয়া প্রবাহিত নদী আর নানারকম মরশুমী ফুল। বর্ষাকালে এইসব অঞ্চলে নামে অবিরাম বৃষ্টির ধারা। শীর্ণা নদীগুলি ফুলিয়া গর্জিয়া মাতিয়া উঠে প্রবল স্রোতে। কোথাও বা দুই কূল ছাপাইয়া জলস্রোত প্রবাহিত হয় চা-ক্ষেতের উপর দিয়া। আবার স্রোতের টান কমিবার সঙ্গে সঙ্গে জলধারা নামিয়া আসে নদীর বুকে। তখন ঐ সবুজ চা-ক্ষেতে চা-গাছগুলি যেন মাথা চাড়া দিয়া উঠে। সঙ্গে সঙ্গে আরম্ভ হয় শ্রমিকদের পাতা আহরণ—"দুইটি পাতা একটি কুঁড়ি"। চা-বাগানে শ্রমিকদের ঘরগুলি থাকে লাইনের পর লাইন দিয়া পর পর সাজান। এই সব ঘর লইয়া যেন একটি গ্রামের সৃষ্টি হয়। আর তাহারই নিকট হইতে আরম্ভ হয় পর পর চায়ের ক্ষেত। ইহারই আশে-পাশে দেখা যায় মাইলের পর মাইল বিস্তৃত ঘন অরণ্যানী। এই সব হিংস্রজন্তুসঙ্কুল গভীর অরণ্যানী দুর্ভেদ্য এবং দুর্গম। কোথাও আবার দেখা যায় অরণ্যানীর ধারে ধারে অধিবাসীদের ছোট ছোট ঘর। শ্রমিকদের আবাসস্থান হইতে কিছু দূরে দেখা যায় ছোট ছোট বাংলো। সেগুলি হইল পদস্থ কর্মচারী এবং মালিকদের বাড়ী। আর দেখা যায় চায়ের কারখানা। কারখানার চিমনি দিয়া কুণ্ডলী পাকাইয়া ধোঁয়া বাহির হইয়া আসে।

পাহাড়ের গায়ে ঢালু জমিতে চায়ের উৎপাদন

চা-বাগানের দৃশ্য

চা বাগানের বেশির ভাগ শ্রমিকই নির্দিষ্ট কাল পর্যন্ত চা-বাগান পরিত্যাগ করিতে পারিবে না এই শর্তে নিযুক্ত হয়, একথা পূর্বেই বলা হইয়াছে। শ্রমিকদের এক শ্রেণী চায়ের ক্ষেতে কাজ করে আর এক শ্রেণী কারখানায় কাজ করে। বিভিন্ন প্রদেশ হইতে শ্রমিকেরা আসিয়া চা-বাগানে পাশাপাশি একান্ত আত্মীয়ের মত বাস করে। চা-বাগানের কাজ আর

চা-বাগানের জীবন

ঘর-সংসার-ই হয় তাহাদের জীবনের একমাত্র অবলম্বন। দিনেব পব দিন এইভাবে

চা গাছ হইতে একটি কুঁড়ি ও দুইটি পাতা কাটিযা লওযা হইতেছে

চা-বাগান

কাজ করিয়া তাহারা যেন চা-বাগানের সঙ্গে মিশিয়া যায়। কবে কোন্ দিন তাহারা চলিয়া আসিয়াছে তাহাদের আত্মীয়-স্বজন-পরিবেষ্টিত ক্ষুদ্র গ্রাম ছাড়িয়া তাহা যেন তাহারা ভুলিয়া যায়। নূতন করিয়া আবার গড়িয়া উঠে তাহাদের সামাজিক জীবন। কর্মময় দিনগুলির শেষে নূতন পরিবেশের মধ্যে তাহারা সম্পূর্ণ-রূপে নিজেদের বিলাইয়া দেয়। যে সব অঞ্চলে স্থানীয় শ্রমিক পাওয়া যায় সেখানে অনেক সময় সাময়িক শ্রমিকও নিযুক্ত করা হইয়া থাকে। এই সব অঞ্চলে চা-বাগানের জীবনযাত্রা বহুলাংশে পৃথক। ইহাদের জীবনযাত্রার বৈচিত্র্যহেতু সামাজিক জীবনও অন্য রকম হইয়া যায়।

**পার্বত্য গ্রাম এবং শহর (Villages and towns in the Hills):** ভারতে বহু ধরনের পার্বত্য গ্রাম দেখা যায়। এই সকল গ্রামের পার্থক্য নির্ভর করে ভূখণ্ডের অবস্থা, জলবায়ু এবং পারিপার্শ্বিক অবস্থার উপর। উঁচু পাহাড়ের উপর এক ধরনের গ্রাম দেখা যায় আবার কোথাও বা পার্বত্য নদীর পাশে আর এক ধরনের গ্রাম দেখা যায়। পার্বত্য গ্রামগুলিকে ভূখণ্ডের অবস্থার দরুণ নিম্নলিখিত কয়েক ভাগে বিভক্ত করা যায়:

পাঁচ প্রকার পার্বত্য গ্রাম

(১) সংঘবদ্ধ গ্রাম—কোন ঝরণা অথবা কূপের চারিধারে সংঘবদ্ধ কুটির গড়িয়া উঠে। কুটিরগুলির মধ্যস্থলে ঝরণা অথবা কূপটি থাকে এবং তাহার চারিপাশে বৃত্তাকারে কুটিরগুলি দেখা যায়।

(২) অঙ্গুরীবেষ্টিত গ্রাম—এই জাতীয় গ্রাম অরণ্য মধ্যে দেখা যায়। যে সব অরণ্যে পূর্বে পশুপালন চলিত সেই সব অরণ্যের মধ্যে অনেক সময় বৃত্তাকারে কিছু অংশ পরিষ্কার করিয়া গ্রামের পত্তন করা হয়।

(৩) রেখার মত গ্রাম—এই জাতীয় গ্রাম পর পর একটানা বহুদূর বিস্তৃত। ইহা নদীর তীরে অথবা অপ্রশস্ত উপত্যকায় দেখা যায়। অনেক সমতল নদীতীরের কিছু পরেই পাহাড় থাকে। এই সব ক্ষেত্রে নদীর তীর ধরিয়া বরাবর গ্রামগুলি গড়িয়া উঠে। নদীটিকে গ্রামের সীমারেখার মত দেখা যায়। আবার কোন সময় অপ্রশস্ত উপত্যকার দুই ধারে খাড়া পাহাড় থাকে, এবং দুই দিকের পাহাড়ের মধ্যবর্তী অপ্রশস্ত উপত্যকায় রেখার মত গ্রাম গড়িয়া উঠে।

(৪) আয়তাকার গ্রাম—কোন ভূমিখণ্ডে যদি অধিক চাষ করিবার প্রয়োজন হয় তবে ঐ ভূমির চতুষ্পার্শ্বে আয়তাকারে গ্রামের সৃষ্টি হয়।

(৫) ক্রমশ সরু ধরনের গ্রাম—যে সব অঞ্চলে প্রশস্ত উপত্যকা ক্রমশঃ সরু

হইয়া পাহাড়ের উপর উঠিয়া যায় সেই সব অঞ্চলে গ্রামগুলিও ক্রমশঃ সরু হইয়া যায়।

আবার জলবায়ুর তারতম্যের জন্য পার্বত্য-অঞ্চলের গ্রামগুলিকে প্রধানত তিন ভাগে ভাগ করা যায়:

জলবায়ুর তারতম্যে তিন ধরনের গ্রাম

(১) লতাপাতা দিয়া সামান্যভাবে আবৃত শ্রেণীবদ্ধ গৃহ লইয়া গঠিত গ্রাম। যে স্থানের আবহাওয়া উষ্ণ সেই স্থানের ঘরগুলি প্রধানত পাতার দ্বারা প্রস্তুত করা হয়।

(২) বৃষ্টিপ্রধান অঞ্চলের গ্রাম—যে-সব স্থানে বৃষ্টিপাত প্রচুর, সেই সব স্থানে গ্রামের ঘরগুলি শক্ত করিয়া নির্মাণ করা হইয়া থাকে।

(৩) শীতপ্রধান অঞ্চলের গ্রাম—শীতপ্রধান অঞ্চলের গ্রামে গৃহগুলি মাটি অথবা পাথর দিয়া নির্মিত হয়, যাহাতে গৃহের মধ্যে ঠাণ্ডা প্রবেশ করিতে না পারে।

ইহা ছাড়া, পারিপার্শ্বিক অবস্থার জন্যও বিভিন্ন পার্বত্য অঞ্চলে বিভিন্ন ধরনের গ্রামের সৃষ্টি হইয়া থাকে। পার্বত্য অঞ্চলে কোথাও কতকগুলি গ্রাম একত্রে, আবার কোথাও বা বিক্ষিপ্তভাবে অবস্থিত।

সংঘবদ্ধ এবং বিক্ষিপ্ত গ্রাম

পার্বত্য অঞ্চলের বিভিন্ন স্থানে কেবলমাত্র গ্রামগুলির মধ্যেই পার্থক্য দেখা যায় না, পার্বত্য অঞ্চলে শহরগুলির মধ্যেও যথেষ্ট পার্থক্য দেখা যায়। ভৌগোলিক অবস্থা, পরিবেশ ও জলবায়ুর দরুণ এই সব পার্থক্য ঘটে। কোথাও পার্বত্য অঞ্চলে বৃহৎ বৃহৎ অট্টালিকা আবার কোথাও বা শুধু কাঠের ঘর দেখা যায়। শীতপ্রধান অঞ্চলের শহরগুলিতে গৃহাদির ছাদ ঢালু করা থাকে যাহাতে বরফ দাঁড়াইতে না পারে। পার্বত্য অঞ্চলের শহরগুলিতে প্রধানত উঁচু-নীচু স্থানে ঘর দেখা যায় এবং রাস্তাগুলি ঘুরিয়া ঘুরিয়া উপরের দিকে উঠিয়া যায়। ভূমিকম্পের জন্য আসামের কয়েকটি পার্বত্য অঞ্চলের শহরে বেশির ভাগ বাড়ীই কাঠ দিয়া তৈয়ারী।

পার্বত্য অঞ্চলের শহর

**ভারতে অরণ্য এবং উহার ব্যবহার (Indian Forests and their uses):** ভারত অরণ্য-সম্পদে বিশেষ সমৃদ্ধিশালী। ভারতে প্রায় এক-পঞ্চমাংশ স্থান জুড়িয়া অরণ্য বিস্তৃত। দেশের বিভিন্ন অঞ্চলে জলবায়ু এবং মাটির তারতম্যহেতু বিভিন্ন ধরনের অরণ্য দেখা যায়। অরণ্যগুলিকে নিম্নলিখিত ভাগে ভাগ করা যায়:

পাঁচ প্রকার অরণ্য

(১) চিরহরিৎ অরণ্য—এই অরণ্যগুলি ৮০ ইঞ্চির বেশি বৃষ্টিপাতের অঞ্চলে, পশ্চিমঘাট, হিমালয়ের পাদদেশ এবং আন্দামান দ্বীপপুঞ্জে দেখা যায়।

(২) মৌসুমী অঞ্চলের পর্ণমোচী অরণ্য—এইরূপ অরণ্য ৪০ হইতে ৮০ ইঞ্চি বৃষ্টিপাতের অঞ্চলে দেখা যায়। পশ্চিমঘাট পর্বতমালার পূর্বাঞ্চলে, দাক্ষিণাত্যের পূর্বঘাট পর্বতমালায়, মধ্য-ভারতের উপত্যকায় এবং হিমালয়ের পাদদেশে চিরহরিৎ অরণ্যের দক্ষিণে এই ধরণের অরণ্য দেখিতে পাওয়া যায়।

(৩) উষ্ণ অঞ্চলীয় সাভানা—এই প্রকার দীর্ঘ ঘাসের অঞ্চলগুলি দক্ষিণ-ভারতের অধিত্যকায় এবং উত্তর-পশ্চিম ভারতে দেখা যায়। এই অঞ্চল-গুলিতে প্রান্তরের পর প্রান্তর জুড়িয়া দীর্ঘ ঘাস জন্মিয়া থাকে। মাঝে মাঝে অবশ্য উচ্চ বৃক্ষও দেখিতে পাওয়া যায়। বর্তমানে বহু স্থানে বৃক্ষ কাটিয়া চাষ-আবাদ করা হইতেছে। সাভানা তৃণক্ষেত্রগুলি ২০ হইতে ৪০ ইঞ্চি বৃষ্টিপাতের অঞ্চলে অবস্থিত।

(৪) শুষ্ক অরণ্য—যে সকল স্থানে ২০ ইঞ্চিরও কম বৃষ্টিপাত হয় সেই সব স্থানে একপ্রকার বিশেষ শুষ্ক বৃক্ষের অরণ্য দেখা যায়। রাজস্থান, পাঞ্জাবের দক্ষিণ-পূর্ব অঞ্চল এবং উত্তর-প্রদেশের দক্ষিণ-পূর্বাঞ্চলে এই প্রকার অরণ্য দেখা যায়।

(৫) সমুদ্রতীরবর্তী নদীর মোহনা অঞ্চলের অরণ্য—এই প্রকার অরণ্য বৃহৎ নদীর মোহনায় সমুদ্রতীরে দেখা যায়। এই প্রকার অরণ্য বৃষ্টিপাতের উপর ততটা নির্ভরশীল নহে। লবণাক্ত জল, জোয়ার-ভাটা এবং কর্দমাক্ত মাটিতে এই ধরনের অরণ্য জন্মাইয়া থাকে।

পশ্চিমবঙ্গের অরণ্য-সম্পদ

পশ্চিমবঙ্গে যথেষ্ট পরিমাণে অরণ্য-সম্পদ আছে। প্রথমত, পশ্চিমবঙ্গের উত্তর-পার্বত্য অঞ্চলে প্রচুর পরিমাণে নরম কাঠের বৃক্ষ দেখিতে পাওয়া যায়। ইহা ভিন্ন, হিমালয়ের পাদদেশে তরাই অঞ্চলে চিরহরিৎ বৃক্ষের অরণ্য দেখিতে পাওয়া যায়। পশ্চিমবঙ্গের সীমান্তে বর্ধমান, বাঁকুড়া ও মেদিনীপুরে যথেষ্ট পর্ণমোচী বৃক্ষের অরণ্য আছে। চব্বিশ পরগণা জেলার দক্ষিণে সমুদ্রতীরবর্তী সুন্দরবনের অংশ বিদ্যমান। পার্বত্য অঞ্চলে পাইন, দেবদারু, স্প্রুস্, ফার্ প্রভৃতি বৃক্ষ পাওয়া যায়। তরাই অঞ্চলে ওক, আবলুশ, ফার্ণ, বাঁশ প্রভৃতি বৃক্ষ প্রচুর জন্মিয়া থাকে। পশ্চিমবঙ্গের সীমান্তে প্রচুর শালের বন আছে। ইহা ছাড়া, পশ্চিমবঙ্গের সমতলক্ষেত্রে শাল, সেগুন, বট,

অশ্বত্থ, দেবদারু, তেঁতুল, আম, জাম, কাঁঠাল, তাল, নারিকেল, সুপারি ইত্যাদি গাছ প্রচুর পরিমাণে জন্মিয়া থাকে। সুন্দরবনে সুন্দরী, গরাণ, কেওড়া, হিন্তাল প্রভৃতি বৃক্ষ জন্মায়।

ভারতের অরণ্য-সম্পদ বহু কাজে ব্যবহৃত হইয়া থাকে। প্রথমত, গৃহাদি নির্মাণের জন্য শাল, সেগুন, বাবলা, ওক, সুন্দরী প্রভৃতি বহু বৃক্ষই ব্যবহৃত হইয়া থাকে। গ্রামাঞ্চলে গৃহনির্মাণে বাঁশ ব্যাপকভাবে ব্যবহৃত হয় এবং কোন কোন সময় নারিকেল ও সুপারি গাছও ব্যবহৃত হয়। আসবাবপত্র প্রস্তুত করিতে প্রধানত শাল ও সেগুন ব্যবহৃত হয়। লাঙ্গল প্রস্তুত করিতে বাবলা গাছের প্রয়োজন। জাহাজ, রেলগাড়ী মোটরগাড়ী প্রভৃতির কাজে শাল, সেগুন, ওক প্রভৃতি গাছ ব্যবহৃত হয়। নৌকা প্রস্তুত করিতে উড়ে আম, শাল প্রভৃতি বহু গাছই ব্যবহৃত হয়। জালানী হিসাবে শহর এবং গ্রামে আম, তেঁতুল, সুন্দরী এবং গরাণ গাছ বিশেষভাবে ব্যবহৃত হইয়া থাকে। কাগজের কলে নরম কাঠের এবং বাঁশের মণ্ড ব্যবহৃত হয়। নারিকেল, সুপারি এবং খেজুর গাছ জলের উপর সেতু, পুকুরের ঘাট এবং মাটির ঘরের সিঁড়ি, ঘরের চালের পাড় প্রস্তুত করিতে লাগে। ইহা ছাড়া, ছবির ফ্রেম, যন্ত্রের হাতল প্রভৃতি বহুকার্যে নানারকম কাঠ ব্যবহৃত হইয়া থাকে।

অরণ্য-সম্পদের ব্যবহার

**নদীস্রোতে কাঠ সরবরাহ (Floating down timber to the plains):** ভারতের অরণ্য-সম্পদ বেশির ভাগই পার্বত্য অঞ্চলে দুর্গম স্থানে অবস্থিত। কিন্তু আজ পর্যন্ত ঐ সব অঞ্চলে যান-বাহন চলাচল এমন কি লোক চলাচলেরও কোন বন্দোবস্ত হয় নাই। তাই ঐ সব অঞ্চল হইতে অরণ্য-সম্পদ আহরণ করা অসম্ভব। বৃহৎ অরণ্য অঞ্চল এইভাবে পড়িয়া থাকে, কেহই তাহাতে হস্তক্ষেপ করে না। তবে কোন কোন অঞ্চলে দেখা যায় জনসমষ্টি কাঠ কাটিয়া খরস্রোতা পার্বত্য নদীবক্ষে ছাড়িয়া দেয়। সেগুলি নদীস্রোতে ভাসিতে ভাসিতে সমতল-ক্ষেত্রে আসিয়া পৌছায়। সমতলক্ষেত্রে কোন নির্দিষ্ট স্থানের জনসমষ্টি ঐসব কাঠ সংগ্রহ করিয়া লয়। কোন কোন অঞ্চলে আবার জনসমষ্টি পাহাড়ের গায়ে বরফের উপর কাঠ কাটিয়া রাখিয়া যায়। বরফ গলিবার সঙ্গে সঙ্গে কাঠগুলিও পার্শ্বস্থিত নদীতে নামিয়া আসে এবং জলস্রোতে ভাসিয়া সমতলক্ষেত্রে আসিয়া পৌছায়। সকল পার্বত্য নদীতে একই প্রকার কাঠ সরবরাহ অবশ্য সম্ভবপর নয়। কারণ, অত্যধিক পর্বতবেষ্টিত নদীগুলিতে কাঠ পাহাড়ের গায়ে আটকাইয়া থাকে। ভারতের

দুর্গম পার্বত্য অঞ্চলে নদীস্রোতে কাঠ সরবরাহ

উত্তর-অঞ্চল বিশেষ করিয়া আসাম এবং উত্তরবঙ্গে এই প্রকারে কাঠ রপ্তানি হইতে দেখা যায়। আসামে ব্রহ্মপুত্র অথবা তাহার উপনদীগুলিতে কাঠ ভাসাইয়া দেওয়া হয়। তারপর কাঠগুলি ভাসিতে ভাসিতে কোন শহরাঞ্চলে আসিলে সেগুলিকে সংগ্রহ করিয়া লওয়া হয়। কাশ্মীর, উত্তরবঙ্গ, দার্জিলিং এবং জলপাইগুড়িতেও এই প্রকার কাঠ চালানের দৃশ্য দেখা যায়। তিস্তা এবং অন্যান্য ক্ষুদ্র নদীগুলিতে কাঠ ভাসাইয়া কাঠের চালানী কারবার বহুদিন হইতে চলিয়া আসিতেছে।

## Model Questions

1. What are the various types of Agriculture in different parts of the world ?
   পৃথিবীর বিভিন্ন অঞ্চলে কি কি প্রকার কৃষিকার্য পরিচালিত হয় ?
2. What are the different types of rice cultivated in South Bengal ?
   দক্ষিণবঙ্গে কোন্ কোন্ প্রকার ধানের চাষ হয় ?
3. Describe the forestry of Northern India.
   উত্তর ভারতের বনজ সম্পদের বর্ণনা কর।
4. What are the rice and jute growing countries ?
   কোন্ কোন্ দেশে চাউল এবং পাট উৎপন্ন হইয়া থাকে ?
5. Describe the system of transport by bullock-carts or boats in India.
   ভারতের পরিবহন ব্যবস্থায় গরুর গাড়ী এবং নৌকার ব্যবহার বর্ণনা কর।
6. Describe village life in South Bengal.
   দক্ষিণবঙ্গে গ্রাম্যজীবনের বর্ণনা কর।
7. Describe scenes and life in a tea garden.
   চা-বাগানের দৃশ্য এবং জীবন বর্ণনা কর।
8. Describe the villages and towns in hilly areas of India.
   ভারতের পার্বত্য গ্রাম এবং শহরের বর্ণনা কর।

# বাংলার শিল্প

## [ UNIT (a) (iv) : Industries in Bengal ]

যান্ত্রিক যুগের পূর্বে পৃথিবীর বিভিন্ন অংশে বাংলাদেশের কুটিরশিল্পজাত দ্রব্যের বিশেষ সমাদর ছিল। বাংলার কুটিরশিল্পজাত মসলিন, বহুপ্রকার ছিটের কাপড় এবং রেশমের বস্ত্র এবিষয়ে উল্লেখযোগ্য। ঐতিহাসিকগণ বলেন যে, অতি প্রাচীনকালেও বাংলাদেশের বন্দর হইতে বাংলার শিল্পজাত পণ্যদ্রব্য বিদেশে রপ্তানি হইত। প্রাচীন কালের ইতিহাসে তাম্রলিপ্ত বন্দরের কথা বর্ণিত আছে। ঐ বন্দর হইতে বাংলার শিল্পজাত দ্রব্য নিয়মিতভাবে মিশর, রোম, গ্রীস এবং ভারতীয় দ্বীপপুঞ্জে রপ্তানি হইত। তাঁহারা আরও বলেন যে, কেবলমাত্র সূতার বস্ত্র এবং রেশমই রপ্তানি হইত না, মৃৎপাত্র, কাঠের দ্রব্য, ইস্পাতও দেশী ও বিদেশীয় পালতোলা জাহাজে করিয়া চালান যাইত। বাংলায় নির্মিত কাঠের জাহাজ ইওরোপে বিক্রয় হইত বলিয়া কথিত আছে।

যান্ত্রিক যুগের পূর্বে বাংলার শিল্প

১৭৫০ খ্রীষ্টাব্দে কয়লা আবিষ্কারের পর হইতে বাংলার শিল্প ক্রমশঃ অবনতির দিকে যাইতে থাকে। এই সময় ইংলণ্ডে শিল্পবিপ্লব ঘটে। পরে ইওরোপ, আমেরিকা প্রভৃতি দেশে শিল্পের প্রসার হইতে থাকে। ভারত তখন ইংরেজ শাসনাধীন এবং ইংরেজের শিল্পনীতির চাপের ফলে বাংলার শিল্প মৃতপ্রায় হইয়া পড়ে। ১৮৫৪ খ্রীষ্টাব্দে ভারতবর্ষে সর্বপ্রথম রাণীগঞ্জের কয়লার খনি হইতে কয়লা তোলা আরম্ভ হয়। ইহাতে বাংলাদেশে বিদেশী মূলধনের সাহায্যে কতকগুলি শিল্প গড়িয়া উঠিবার সুযোগ ঘটে। ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি কলিকাতায় তাহাদের ঘাঁটি স্থাপন করিয়া বাংলাদেশে ব্যবসা চালাইতে থাকে। ইংলণ্ড হইতে কোম্পানির জাহাজগুলি হুগলী নদী বরাবর কলিকাতায় আসিয়া পৌছাইতে লাগিল। এইভাবে অল্প কিছুদিনের মধ্যে কলিকাতা ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠ বন্দরে পরিণত হয়। কলিকাতাকে কেন্দ্র করিয়াই ধীরে ধীরে বাংলাদেশে বিভিন্ন যান্ত্রিক শিল্প গড়িয়া উঠিতে থাকে। কিছুকালের মধ্যে কলিকাতার আশেপাশে ইংরেজ কর্তৃত্বাধীনে কয়েকটি কারখানা স্থাপিত হয়। ১৮২২ খ্রীষ্টাব্দে ঘুশুড়ীতে সর্বপ্রথম কার্পাস বস্ত্রশিল্পের প্রতিষ্ঠা হয়। অবশ্য ১৮৫৪ খ্রীষ্টাব্দ হইতে ইহার প্রকৃত প্রসার আরম্ভ হয়। কলিকাতার সন্নিকটে

বাংলার শিল্পের অবনতি এবং পুনরভ্যুত্থান

১৮৫৪ খ্রীষ্টাব্দে প্রথম পাট-শিল্পের কারখানা প্রতিষ্ঠিত হয়। ইহার দুই বৎসর পূর্বে (১৮৫২) ইংরেজদিগের চেষ্টায় বাংলাদেশে চা শিল্প প্রতিষ্ঠিত হয়। ১৮৭০ খ্রীষ্টাব্দে হুগলীতে প্রথম কাগজের কলও স্থাপিত হয়।

বহু প্রকার অসুবিধার মধ্য দিয়া বাংলার যান্ত্রিক শিল্পগুলিকে অতি ধীরে ধীরে অগ্রসর হইতে হইয়াছে। এই সকল অসুবিধার মধ্যে নিম্নলিখিতগুলি বিশেষ উল্লেখযোগ্য।

প্রথম শিল্পোন্নতির অসুবিধা

(১) বাংলাদেশে মূলধনের স্বল্পতা। (২) কর্মঠ এবং উপযুক্ত কারিগরের অভাব। (৩) উপযুক্ত রাস্তাঘাট ও পরিবহণের অসুবিধা। (৪) আনুষঙ্গিক শিল্প এবং প্রয়োজনীয় যন্ত্রপাতির অভাব।

মূলধন, উপযুক্ত কারিগর এবং যন্ত্রপাতির জন্য বাংলাদেশকে সব সময় বিদেশের দিকে তাকাইয়া থাকিতে হইতেছে। বাংলার শিল্পের ভিত্তি প্রথম দিকে ইংরেজদিগের দ্বারাই স্থাপিত হইয়াছিল। বাংলাদেশে শিল্পের প্রতিষ্ঠা হইলেও বহুদিন পর্যন্ত ইহার অগ্রগতি ছিল মন্থর। প্রথম বিশ্বযুদ্ধের সঙ্গে সঙ্গে বাংলাদেশে কয়েকটি শিল্প প্রসারলাভের বিশেষ সুযোগ পায়। বিদেশ হইতে শিল্পদ্রব্য আমদানি কমিয়া যাওয়ায় বাংলার লৌহশিল্প এবং রাসায়নিক দ্রব্যের শিল্প প্রসারলাভ করে। এদিকে স্বদেশী আন্দোলনে বিদেশী বস্ত্র বর্জনের ফলে বাংলায় কয়েকটি কার্পাসশিল্প প্রতিষ্ঠিত হইয়াছিল। স্বদেশী আন্দোলনের ফলে বাংলায় ক্ষুদ্র ক্ষুদ্র অপরাপর শিল্পের সূচনা হইয়াছিল। যেমন,—কাচশিল্প, বৈদ্যুতিক দ্রব্যের শিল্প, ক্ষুদ্র ক্ষুদ্র যন্ত্রপাতি নির্মাণের শিল্প, দিয়াশলাই শিল্প, চামড়াশিল্প, হারিকেন-লণ্ঠন শিল্প প্রভৃতি। কিন্তু ১৯২৯ খ্রীষ্টাব্দ হইতে পৃথিবীব্যাপী বাণিজ্য-মন্দা দেখা দিলে বাংলার শিশুশিল্পগুলি দুর্দশার চরম সীমায় পৌছিল। ইংরেজ সরকার তখন শিশুশিল্পগুলিকে রক্ষা করিতে বহুক্ষেত্রে সংরক্ষণ-মূলক শুল্ক ধার্য করিল। বিদেশী মালের অবাধ আমদানির ফলে যাহাতে এই শিল্পগুলি ধ্বংসপ্রাপ্ত না হয় সেজন্য আমদানি শুল্ক স্থাপন করিয়া দেশীয় শিল্পগুলিকে সংরক্ষণ দান করা হইল। ইহাতে বাংলার চিনি এবং কাগজশিল্পের উন্নতি সাধিত হইল। ইহার পরে দ্বিতীয় মহাযুদ্ধে বাংলার শিল্পগুলি পুনর্জীবিত হইয়া উঠিল। ধীরে ধীরে কলিকাতার পার্শ্ববর্তী অঞ্চলে মোটর এবং মোটরের বিভিন্ন অংশ প্রস্তুতের কারখানা, সাইকেল প্রস্তুত কারখানা, কৃত্রিম রেশম তৈয়ারীর কারখানা গড়িয়া উঠিল।

প্রথম বিশ্বযুদ্ধের পর বাংলার শিল্প

প্রাকৃতিক অবস্থান এবং কাঁচামালের সরবরাহের সুযোগের দিক্ দিয়া বাংলার বহুস্থানই শিল্পপ্রসারের উপযুক্ত। শিল্প-জাগরণের সঙ্গে সঙ্গে কেবল কলিকাতার পার্শ্ববর্তী অঞ্চলসমূহেই শিল্পের প্রসার হইল না, ঢাকা, নারায়ণগঞ্জ, চট্টগ্রাম, আসানসোল, জলপাইগুড়ি ইত্যাদি স্থানেও শিল্পের প্রসার ঘটিল। ইহার মধ্যে আসানসোল অঞ্চলটিতে বিশেষ কয়েকটি সুবিধা থাকায়, যথা—কয়লা এবং কয়েকটি ধাতব পদার্থের খনি সন্নিকটে থাকিবার ফলে পার্শ্বস্থিত কয়েকটি স্থানে নানা ধরনেব শিল্প গড়িয়া উঠিল। ঢাকা, নারাযণগঞ্জ, নোয়াখালি এবং চট্টগ্রামেও ধীবে ধীরে শিল্প-জাগরণ দেখা দিল। ইতিমধ্যে দ্বিতীয় মহাযুদ্ধের পর বাংলাদেশ বিভক্ত হইযা দুইটি বিভিন্ন রাজ্যে পরিণত হইল। ভারত ইউনিযনের মধ্যে বাংলাদেশের পশ্চিম ভাগেব ক্ষুদ্র এক অংশ পড়িল। অন্যান্য অংশগুলি অর্থাৎ মুসলমান সংখ্যাগরিষ্ঠ অঞ্চল পূব-পাকিস্তান নামে পৃথক রাজ্যে পবিণত হইল। স্বাধীন ভারতের অন্তর্গত পশ্চিমবঙ্গ একটি ক্ষুদ্র প্রদেশ, কিন্তু জনসংখ্যার প্রবল আধিক্যে শিল্পের প্রসার আপনা হইতেই বাড়িযা চলিযাছে। তদুপরি বর্তমান স্বাধীন ভারতের শিল্পপ্রসার নীতিতে পশ্চিমবঙ্গের শিল্পপ্রসারের বিশেষ সুযোগ আসিযাছে। মূলধনেব স্বল্পতা দূর করিতে স্বাধীন সরকার নানা-প্রকার পন্থা অবলম্বন করিতেছেন। কাবিগরদিগের অনুপযুক্ততা দূর করিতেও সরকার বহু অর্থ ব্যয করিয়া বিদেশে শিক্ষা দিবার ব্যবস্থা করিযাছেন।

বাংলার শিল্পের প্রসার

বাংলাদেশ প্রধানত একটি কৃষি প্রধান প্রদেশ হইলেও ইহার শিল্প চিরপ্রসিদ্ধ। বাংলার কুটিবশিল্প যুগ যুগ ধরিয়া সবত্র সমাদৃত। যন্ত্রযুগেও বাংলার গ্রামে গ্রামে তাঁত, কামাবের কাজ, কাঠের কাজ, বাঁশের কাজ ইত্যাদি ধীব পদক্ষেপে চলিযা আসিতেছিল। কিন্তু বর্তমানে বঙ্গদেশ বিভক্ত হইবার পর হইতে বাংলার কুটিরশিল্প চরম দুর্দশার সম্মুখীন। বাংলাদেশের সর্বত্র কর্ম-সংস্থানের অভাব দেখা দিযাছে এবং লক্ষ লক্ষ লোক বৃহৎ শিল্পে সামান্য কর্ম-সংস্থানের জন্য ঘুরিতেছে। স্বাধীন ভারত সরকার প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনার সঙ্গে সঙ্গে উপলব্ধি করেন যে কুটিরশিল্পের পুনরুজ্জীবন না ঘটাইতে পারিলে কর্ম-সংস্থানের পূর্ণ ব্যবস্থা অসম্ভব। বিশেষ করিয়া পশ্চিমবঙ্গে ইহার আর কোন উপায়ই নাই। এই কারণে তাঁহারা শিল্পকে বৃহদায়তন শিল্প ও কুটির শিল্প এই দুই ভাগে বিভক্ত করিলেন। কতকগুলি শিল্প, যথা—ক্ষুদ্র ক্ষুদ্র যন্ত্রপাতি নির্মাণ, নিপুণ চারু-শিল্প ইত্যাদি কুটিরশিল্পের আওতায়। দ্বিতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় এই সকল শিল্পের উপর বিশেষ জোর দেওয়া হইয়াছিল।

বাংলার কুটিরশিল্প

বর্তমানে ভারত সরকার জাতীয় সম্পদ বৃদ্ধির জন্য শিল্পপ্রসারে মনোনিবেশ করিয়াছেন। সরকার মনস্থ করিয়াছেন যে, কয়েকটি বুনিয়াদি শিল্পকে জাতীয়করণ করিয়া প্রথমত, কর্ম-সংস্থানের ব্যবস্থা করিবেন এবং দ্বিতীয়ত, ইহাদিগকে রক্ষারও ব্যবস্থা করিবেন। অবশ্য এখন পর্যন্ত ইহার সম্পূর্ণ পরিকল্পনা ঠিক হয় নাই।

শিল্প প্রসারে পশ্চিমবঙ্গ সরকার

পশ্চিম-বাংলায় শিল্পের প্রসারে কয়েকটি বৈশিষ্ট্য পরিলক্ষিত হয়; যথা :

(১) পশ্চিম-বাংলায় বেশির ভাগ শিল্পই কলিকাতার আশে-পাশে গড়িয়া উঠিয়াছে। (২) আসানসোলের পার্শ্ববর্তী অঞ্চলে কয়লা এবং অন্যান্য ধাতব পদার্থ থাকায় ঐসব অঞ্চলে শিল্প ক্রমেই বাড়িয়া চলিয়াছে। (৩) পশ্চিম-বাংলায় কুটির-শিল্পের সঙ্গে সঙ্গে ক্রমশঃ বৃহৎ শিল্পেরও প্রসার সাধিত হইতেছে। (৪) পশ্চিম-বাংলার বহু শিল্পই অ-বাঙালীর হাতে এবং অ-বাঙালীর মূলধনে প্রতিষ্ঠিত। (৫) পশ্চিম-বাংলার শিল্পগুলিতে বাঙালী অপেক্ষা অ-বাঙালী শ্রমিকের সংখ্যাই বেশি।

উপরি-উক্ত কারণগুলির জন্য পশ্চিম-বাংলায় শিল্পপ্রসার সত্ত্বেও পশ্চিম-বাংলার অধিবাসীদের অবস্থার বিশেষ উন্নতি হইতেছে না। বিস্তৃত অঞ্চলে শিল্পপ্রসারের অভাবে, সুদূর গ্রামাঞ্চল পর্যন্ত রাস্তাঘাটের অভাবে এবং কাঁচামাল সরবরাহের নানাপ্রকার অসুবিধা থাকায় শিল্পগুলি এখন পর্যন্ত আশানুরূপ উন্নত হইয়া উঠিতে পারে নাই।

**বাংলার পাট-শিল্প ( Jute Industry of Bengal ) :** ১৮৫০ খ্রীষ্টাব্দের পূর্বেও বাংলাদেশে কুটির-শিল্পজাত পাটের বহু জিনিস প্রস্তুত হইত। কলিকাতার পাশে সর্বপ্রথম ১৮৫৪ খ্রীষ্টাব্দে পাট-শিল্প প্রতিষ্ঠিত হয়। ইহার পরে এই শিল্প অতি ধীরে অগ্রসর হইতে থাকে। এই শিল্পের বেশির ভাগই বিদেশীয়দের দ্বারা পরিচালিত। এই শিল্পের যন্ত্রপাতি স্কটল্যাণ্ডের ডাণ্ডি হইতে আমদানি করা হয়। স্কটল্যাণ্ডের ডাণ্ডি একটি বৃহৎ পাট-শিল্প অঞ্চল। বাংলাদেশ ক্রমশঃ পাট-শিল্পে উন্নত হইয়া ১৯০০ খ্রীষ্টাব্দে ডাণ্ডির সহিত আন্তর্জাতিক বাজারে প্রতিযোগিতায় লিপ্ত হয় এবং ১৯০৮ খ্রীষ্টাব্দের মধ্যে ডাণ্ডিকে ছাড়াইয়া যায়। তারপর প্রথম বিশ্বযুদ্ধের পর বাংলাদেশের কলিকাতার সন্নিকটে পাট-শিল্পপ্রতিষ্ঠানের সংখ্যা মোট ১০০টিতে দাঁড়াইল। কিন্তু কিছুকাল পরে আন্তর্জাতিক বাজারে মন্দার ফলে এই শিল্পের চরম দুর্দশা শুরু হইল।

কলিকাতার সন্নিকটে পাট-শিল্প

আবার ইহার পুনরভ্যুত্থান দেখা দিল দ্বিতীয় মহাযুদ্ধের সঙ্গে সঙ্গে। পশ্চিম-বাংলার হুগলী নদীর তীরে কলিকাতার আশে-পাশে পাট-শিল্পের কারখানাগুলি অবস্থিত। নিম্নলিখিত কারণগুলির জন্য পাট-শিল্প এই অঞ্চলে প্রতিষ্ঠিত হইয়াছে।

(১) কলিকাতা বন্দরের সুযোগ। (২) পশ্চিম-বাংলায় কয়লার খনি কলিকাতা হইতে মাত্র ১৩০ মাইল দূরে অবস্থিত। (৩) ইংরেজ শিল্পপতিগণ পাট-শিল্প স্থাপনে কলিকাতার পার্শ্ববর্তী অঞ্চলই পছন্দ করিয়াছিল। (৪) কলিকাতা মহানগরীতে শ্রমিকের যথেষ্ট আমদানি থাকায় কলিকাতার পার্শ্বে শিল্প-প্রতিষ্ঠার বিশেষ সুবিধা হইয়াছিল।

১৮৫৫ খ্রীষ্টাব্দে কলিকাতা হইতে ১২ মাইল দূরে রিষড়ায় প্রথম কয়লা-চালিত পাট-শিল্প প্রতিষ্ঠিত হয় এবং ১৮৫৯ খ্রীষ্টাব্দে বরাহনগরের পাট-শিল্পে প্রথম বুনন কার্য আরম্ভ হয়।

বঙ্গবিভাগের পর পাট-শিল্পের অবস্থা

বাংলাদেশ বিভক্ত (১৯৪৭) হইবার সঙ্গে সঙ্গে পশ্চিম-বাংলার এই বৃহৎ পাট-শিল্প প্রতিষ্ঠানগুলি বিশেষ অসুবিধায় পড়িল। কারণ, কাঁচামাল বেশির ভাগই পূর্ববঙ্গ হইতে আমদানি করা হইত। তদুপরি ১৯৪৯ খ্রীষ্টাব্দে ভারতীয় মুদ্রার মূল্যহ্রাসের ফলে এই শিল্পের অবস্থা আরও শোচনীয় হইয়া উঠিল। কারণ, পাকিস্তান মুদ্রার মূল্য অপরিবর্তিত রাখিয়াছিল বলিয়া ভারতীয় মুদ্রায় পাটের দাম অত্যন্ত বেশি পড়িত। ইহা ভিন্ন পাকিস্তান ভারতে পাট রপ্তানির উপর শুল্ক বসাইয়া দিয়াছিল। ফলে, পূর্ববঙ্গ হইতে কাঁচামাল সরবরাহ সম্পূর্ণ বন্ধ হইয়া গেল। ইহার পরে নূতন নূতন চুক্তিতে আবার অল্প অল্প পাট আমদানি আরম্ভ হইল। যাহা হউক প্রথম এবং দ্বিতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় ভারত পাটচাষ বৃদ্ধির উপর জোর দিবার ফলে বর্তমানে ভারতে যথেষ্ট পাট উৎপন্ন হইতেছে। বর্তমানে ভারত আর পাকিস্তানের পাটের উপর সম্পূর্ণ নির্ভরশীল নহে। নিম্নলিখিত কারণে পশ্চিম-বাংলার বৃহৎ পাট-শিল্প প্রতিষ্ঠানগুলির ভবিষ্যৎ বিশেষ উজ্জ্বল নহে :

(১) পশ্চিমবঙ্গে সস্তায় পূর্ববঙ্গে উৎপন্ন পাট আমদানির অসুবিধা। (২) বহু দেশে পাটের পরিবর্তে অন্যান্য দ্রব্যাদির ব্যবহার। (৩) পূর্ববঙ্গে পাট-শিল্পের ক্রমশঃ প্রসার। (৪) পৃথিবীর কয়েকটি নূতন নূতন অঞ্চলে পাটের উৎপাদন।

যদিও এখন পর্যন্ত পাট-শিল্পের উৎপাদন বেশির দিকে, তথাপি শিল্পের ভবিষ্যৎ সম্বন্ধে অনেকেই সন্দিহান। এখনও পর্যন্ত পাট-শিল্প বাংলার সর্বশ্রেষ্ঠ শিল্প।

ভারতের শিল্পগুলির মধ্যে ইহা দ্বিতীয় বৃহত্তম শিল্প। অতএব এই শিল্পের উপর পশ্চিম-বাংলার অর্থনৈতিক সমৃদ্ধি বহুলাংশে নির্ভর করিতেছে। পৃথিবীর অপরাপর দেশে উৎপন্ন পাট বা পাটের বিকল্প সামগ্রী অপেক্ষা সস্তা দরে ভারতীয় পাট বিক্রয় করিতে পারিলে বাংলাদেশের তথা ভারতের পাট-শিল্প রক্ষা পাইবে। এই কারণে ভারত সরকার আধুনিক যন্ত্রপাতির সাহায্যে পাট-শিল্পজাত দ্রব্যাদি প্রস্তুত করিয়া উৎপাদন-ব্যয় হ্রাস করিতে সচেষ্ট হইয়াছেন।

পাট-শিল্পের ভবিষ্যৎ

**কার্পাস বস্ত্র-শিল্প ( Cotton Textile Industry ) :** যদিও বাংলাদেশের ঘুশুড়ীতে ১৮২২ খ্রীষ্টাব্দে সর্বপ্রথম কার্পাস-বস্ত্র-শিল্প স্থাপিত হইয়াছিল তথাপি ইহার প্রকৃত উন্নতি আরম্ভ হয় ১৮৫৪ খ্রীষ্টাব্দের পর হইতে। বর্তমানে পশ্চিম-বাংলায় ৩৮টি কার্পাসবস্ত্র-শিল্প প্রতিষ্ঠান আছে, ইহা অবশ্য অন্যান্য প্রদেশের তুলনায় অতি অল্প। কার্পাস-বস্ত্র-শিল্পে পশ্চিম-বাংলার অবস্থা বিশেষ সুবিধাজনক নহে। ইহার প্রধান কারণ হইল এই যে, তুলা-উৎপাদনের অঞ্চলগুলি পশ্চিম-বাংলা হইতে বহুদূরে অবস্থিত। ভারত স্বাধীন হইবার পর হইতে অতি ধীরে ধীরে পশ্চিম-বাংলার কার্পাস-বস্ত্র শিল্পের উন্নতি হইতেছে। নিম্নলিখিত কারণে পশ্চিম-বাংলার কার্পাস-শিল্প প্রসারের বিশেষ সুযোগ আছে।

কার্পাস-বস্ত্র-শিল্পে পশ্চিমবঙ্গের অবস্থা

কার্পাস

(১) কলিকাতা বন্দর যন্ত্রপাতি এবং কাঁচা তুলা আমদানির পক্ষে বিশেষ উপযোগী। (২) কয়লা আমদানির পক্ষে পশ্চিম-বাংলার প্রায় সকল অঞ্চলই বিশেষ উপযোগী। (৩) পশ্চিম-বাংলায় বস্ত্রের চাহিদা ভারতের মধ্যে সর্বাধিক বলিলেও অত্যুক্তি হয় না।

পশ্চিমবঙ্গের বস্ত্র-শিল্পোন্নতির সুযোগ

ভবিষ্যতে পশ্চিম-বাংলায় আরও বেশি কার্পাস-বস্ত্র-শিল্পের প্রসারের সম্ভাবনা দেখা যায়। জলবিদ্যুৎ সরবরাহের সঙ্গে সঙ্গে কার্পাস-বস্ত্র-শিল্পেরও প্রসার হইবে বলিয়া আশা করা যায়। কার্পাস-বস্ত্র-শিল্পও বেশির ভাগ কলিকাতার নিকবর্তী অঞ্চলে প্রতিষ্ঠিত।

বস্ত্র-শিল্পের ভবিষ্যৎ

**রেশম-শিল্প (Silk Industry) :** ১৭৭৫ খ্রীষ্টাব্দ হইতে ইংলণ্ড বাংলার রেশম আমদানি আরম্ভ করে। এই সময় হইতে ১৮৩২ খ্রীষ্টাব্দ পর্যন্ত বাংলার রেশম রপ্তানি ক্রমশঃ বাড়িয়া চলে। কিন্তু হঠাৎ ১৮৩২ খ্রীষ্টাব্দের পর হইতে ইওরোপের বহু অঞ্চলে রেশম-শিল্পের দ্রুত প্রসার আরম্ভ হইলে বাংলাদেশের রেশম রপ্তানি হ্রাস পাইতে লাগিল। এই রপ্তানি-হ্রাস চরমে পৌছাইল ১৮৭৫ খ্রীষ্টাব্দে। ঐ সময় হইতে জাপান সস্তায় কাঁচা রেশম রপ্তানি করিয়া পৃথিবীর আন্তর্জাতিক বাজার দখল করিয়া লইল।

পশ্চিমবঙ্গে রেশম উৎপাদন

রেশমের উৎপাদনে বাঁকুড়ার সোনামূখী এবং মুর্শিদাবাদের ইসলামপুর প্রসিদ্ধ। ঐ অঞ্চলগুলি রেশমের জামার কাপড়ের পক্ষে অতি উৎকৃষ্ট। বাঁকুড়ার বিষ্ণুপুর, মুর্শিদাবাদের মির্জাপুর, মেদিনীপুরের আনন্দপুর এবং বর্ধমানের দাঁইহাটে যে রেশম উৎপন্ন হয় তাহা রেশমী বস্ত্র প্রস্তুতের পক্ষে বিশেষ উপযোগী। পশ্চিম-বাংলায় যে রেশম উৎপন্ন হয় তাহা পশ্চিম-বাংলার কুটিরশিল্পের চাহিদাও মিটাইতে পারে না। প্রতি বৎসর এই কুটির-

রেশম উৎপাদনের অঞ্চলসমূহ

রেশম গুঁটি

র প্রতিষ্ঠানগুলি বিদেশ হইতে রেশম আমদানি করিয়া থাকে। প্রধানতঃ

জাপান, চীন এবং ইতালী হইতে কাঁচা রেশম আমদানি করা হয়। বাংলাদেশে উৎপন্ন রেশম এই সব রেশম অপেক্ষা উজ্জ্বল এবং টেকসই। বর্তমানে পশ্চিমবঙ্গ সরকার রেশম-শিল্পের উন্নতির জন্য বিশেষ চেষ্টা করিতেছেন। সমবায় প্রথায় গুটিপোকা পালন এবং সুতা প্রস্তুতের ব্যবস্থা চালু হইয়াছে। কাঁচা রেশম ক্রয়ের ব্যাপারেও পশ্চিমবঙ্গ সরকার উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করিতেছেন। পশ্চিম বাংলার রেশমের সুতা এবং কাপড় প্রস্তুতের কুটিরশিল্পগুলি ছাড়াও মুর্শিদাবাদে আধুনিক যন্ত্রচালিত একটি রেশম প্রস্তুতের বিরাট কারখানা নির্মিত হইয়াছে। যদিও পশ্চিম-বাংলা যথেষ্ট পরিমাণে কাঁচা রেশম উৎপাদন করিয়া থাকে, তথাপি এখানে গুটিপোকা পালন এবং সুতা প্রস্তুতের উপযুক্ত বৈজ্ঞানিক প্রথা অনুসৃত হয় না। বর্তমানে রাঁচিতে সরকার পরিচালিত গুটিপোকা পালনের প্রতিষ্ঠানটি এবিষয়ে উল্লেখযোগ্য কাজ করিতেছে।

**লৌহ ও ইস্পাত শিল্প ( Iron and Steel Industry ) :** ১৮৭৫ খ্রীষ্টাব্দে আসানসোলের নিকট অবস্থিত কুল্‌টিতে আধুনিক যন্ত্রচালিত কারখানায় ভারতে সর্বপ্রথম লৌহ প্রস্তুত আরম্ভ হয়। ইহা পরে 'বেঙ্গল আয়রন কোম্পানি লিমিটেড' নাম ধারণ করে। পূর্বে ইহা বৎসরে ৩৫,০০০ টন লোহা প্রস্তুত করিত, কিন্তু বর্তমানে ইহা আড়াই লক্ষ টনেরও অধিক লোহা প্রস্তুত করিয়া থাকে। এই অঞ্চলটি লৌহ-পাথর এবং কয়লা সরবরাহের পক্ষে বিশেষ উপযোগী। পূর্বে ইহা নিকটবর্তী অঞ্চল হইতে লৌহ-পাথর আমদানি করিত, কিন্তু ক্রমশঃ ঐসকল স্থানের লৌহ-পাথর অপ্রচুর হওয়ায় বর্তমানে ইহা সিংভূম হইতে ঐ পাথর আমদানি করিয়া থাকে। এই কারখানা অন্যান্য কাঁচামালও নিকটবর্তী অ ল হইতে আমদানি করিয়া থাকে। তদুপরি কলিকাতা বন্দর ইহার উন্নতির পক্ষে যথেষ্ট সহায়ক।

লৌহ এবং ইস্পাত শিল্পে পশ্চিমবঙ্গের সুবিধা

কুল্‌টি

পশ্চিম-বাংলার দ্বিতীয় লৌহ এবং ইস্পাত-শিল্প আসানসোলের অতি সন্নিকটে বার্ণপুরে অবস্থিত। ইহা ১৯২২ খ্রীষ্টাব্দ হইতে লৌহ এবং ইস্পাত প্রস্তুত আরম্ভ করে। এই কারখানাটি কুল্‌টির অতি নিকটে। ইহা প্রথমে 'ইণ্ডিয়ান আয়রন এণ্ড ষ্টীল কোম্পানি লিমিটেড' নামে পরিচিত ছিল, বর্তমানে ইহার নাম হইয়াছে 'ষ্টীল কর্পোরেশন অব বেঙ্গল'। এই কারখানাটি সিংভূম জেলার গুয়া নামক স্থান হইতে লৌহ-পাথর আমদানি করিয়া থাকে। বর্তমানে পশ্চিম-বাংলার এই দুইটি লৌহ-শিল্পপ্রতিষ্ঠানই একই কর্তৃত্বাধীনে পরিচালিত।

বার্ণপুর

লৌহ এবং ইস্পাত-শিল্পকে বুনিয়াদি বা ভিত্তিকমূলক শিল্প বলে। কারণ, শিল্পকে ভিত্তি করিয়া সমস্ত শিল্পই গড়িয়া উঠে। এজন্য এই শিল্পের জাতীয়করণের চেষ্টা চলিতেছে। কিন্তু এত বড় শিল্পের সম্পূর্ণ জাতীয়করণ বর্তমান ভারতরাষ্ট্রের পক্ষে সহজ নহে বলিয়া এবিষয়ে আর কোন আলোচনা উত্থাপিত হয় নাই। কিন্তু সরকার ইহার উন্নতি সাধন করিতে বিশেষ সচেষ্ট, কারণ লৌহ-শিল্পের উন্নতি না করিতে পারিলে রেল-এঞ্জিন প্রস্তুত ও জাহাজ-নির্মাণ প্রভৃতি সম্ভব হইবে না। পশ্চিম-বাংলায় আর একটি লৌহ-শিল্প-নির্মাণের কারখানা বর্ধমানের অনতিদূরে দুর্গাপুর নামক স্থানে স্থাপিত হইয়াছে। দুর্গাপুর হইতে একশত মাইল দীর্ঘ একটি খাল খনন কবিয়া হুগলী নদীর সহিত সংযুক্ত করা হইয়াছে, ফলে দুর্গাপুর হইতে জলপথে কলিকাতা পর্যন্ত সহজেই আসা-যাওয়া চলিবে। রাণীগঞ্জ কয়লার খনি এবং দামোদর উপত্যকা পরিকল্পনার নিকটে দুর্গাপুর অবস্থিত। ইহা ছাড়া, সিংভূম এবং রাউরকেল্লা হইতে কয়লাব বিনিময়ে লৌহ-পাথর আমদানি করাও সহজ হইবে।

লৌহ-শিল্পের প্রসারে সরকারের সহায়তা

বর্তমানে কুল্‌টি এবং বার্ণপুব কারখানাগুলির সম্প্রসাবণেব জন্য বিশ্ব-ব্যাঙ্ক হইতে ৩১ মিলিয়ন ডলার অর্থাৎ ১৫ কোটি টাকা ঋণ গ্রহণ করা হইয়াছে। বর্তমানে এই দুইটি কারখানা বৎসরে সাডে তিন লক্ষ টন লৌহ উৎপাদন করিয়া থাকে। উপরি-উক্ত টাকা ঋণ গ্রহণের ফলে এই দুইটি কারখানা বৎসরে ৭ লক্ষ টন লৌহ প্রস্তুত করিতে সক্ষম হইবে। পশ্চিম-বাংলায় উপরি-উক্ত তিনটি লৌহ-শিল্পের কারখানা থাকিলেও প্রতি বৎসর বহু পরিমাণে লৌহ ও ইস্পাত বাহির হইতে আমদানি করিতে হয়।

পশ্চিম বঙ্গের লৌহ-শিল্পে বিশ্ব-ব্যাঙ্কেব সাহায্য

**শর্করা-শিল্প (Sugar Industry):** অবিভক্ত বাংলায় ১৯৩২ খ্রীষ্টাব্দের শিল্প-সংরক্ষণ নীতির ফলে মাত্র ৭টি শর্করা-শিল্পপ্রতিষ্ঠান স্থাপিত হয়। কিন্তু বঙ্গদেশ বিভক্ত হইবার পর মাত্র একটি শর্করা-শিল্প পশ্চিম-বাংলার ভাগে পড়িয়াছে। এই শিল্পটি মুর্শিদাবাদ জেলায় পলাশী অঞ্চলে অবস্থিত। শর্করা উৎপাদনে পশ্চিম-বাংলা একটি ঘাটতি অঞ্চল। কিন্তু পশ্চিম-বাংলার জলবায়ু এবং মৃত্তিকা ইক্ষু উৎপাদনের বিশেষ উপযোগী। পশ্চিম-বাংলায় এই শিল্পের প্রসারের যথেষ্ট সম্ভাবনা আছে। বিহার এবং উত্তরপ্রদেশ অঞ্চলে বেশির ভাগ শর্করা-শিল্প প্রতিষ্ঠিত, কিন্তু ঐ সব অঞ্চলে প্রতি একর জমিতে ১৫ হইতে ১৬ টন ইক্ষু উৎপন্ন হইয়া থাকে। এদিকে পশ্চিম-বংলার প্রতি একর

পশ্চিম-বঙ্গের অনুন্নত শর্করা-শিল্প

জমিতে ৩৫ হইতে ৪০ টন ইক্ষু জন্মিয়া থাকে। ইহা ছাড়া, বিহার এবং উত্তর-প্রদেশ অপেক্ষা পশ্চিমবঙ্গে পরিবহণ এবং কয়লার সুবিধা বেশি। পশ্চিম-বাংলায় শর্করার মোট চাহিদাও বেশি, তদুপরি কলিকাতা বন্দরও এই শিল্পের প্রসারে যথেষ্ট সহায়ক হইবে বলা বাহুল্য। সুতরাং পশ্চিমবঙ্গে শর্করা-শিল্পের প্রসার সাধন করা একান্ত প্রয়োজন।

**চা-উৎপাদন ও চা-শিল্প (Tea Plantation and Tea Industry)ঃ** চা-উৎপাদনে প্রচুর বৃষ্টিপাতের প্রয়োজন হয়। যদি সারা বৎসর ধরিয়া বৃষ্টিপাত হয়, তবেই চা-উৎপাদন সবচেয়ে ভাল হয়। পর্বতগাত্রে যে সব অঞ্চলে প্রচুর বৃষ্টি দাঁড়াইতে পারে না, সেই সকল অঞ্চলেই সর্বাধিক পরিমাণ চা উৎপন্ন হয়। উত্তর-বঙ্গ বা ভারতের কোন অঞ্চলেই সারা বৎসর বৃষ্টিপাত হয় না। তথাপি উত্তর-বঙ্গে এবং আসামে চা-উৎপাদন বাড়িয়াই চলিয়াছে। উত্তর-বঙ্গে জলপাইগুড়ি, কোচবিহার এবং দার্জিলিং জেলায় চা উৎপন্ন হইয়া থাকে।

উত্তর-বঙ্গে চা-উৎপাদন

বর্তমানে বড় বড় চা-বাগানে এক একটি কারখানা আছে, কারণ, চায়ের পাতা হইতে চা প্রস্তুত করিতে এক জটিল প্রক্রিয়া প্রয়োজন হয়। চা-বাগানের সংলগ্ন চা প্রস্তুতের কারখানা না থাকিলে চা প্রস্তুতের অসুবিধা ঘটিয়া থাকে। বর্তমানে নানাপ্রকার বৈজ্ঞানিক উপায়ের দ্বারা উন্নত ধরনের এবং বেশি পরিমাণে চা পাওয়া যাইতেছে। উত্তর-বঙ্গে বৈজ্ঞানিক প্রথায় চা-উৎপাদন ইণ্ডিয়ান টি এসোসিয়েশনের অধীনে হইয়া থাকে। ফলে, উত্তর-বঙ্গের চা-ক্ষেত্রগুলি ক্রমপর্যায়ে উন্নত ধরনের চা-উৎপাদনে সক্ষম হইয়াছে। ভারতে উৎপন্ন চায়ের বেশির ভাগ বিদেশে রপ্তানি হয় এবং ইহা ভারতের আর্থিক আয়ের একটি বড় পথ। উত্তর-বঙ্গ এবং আসামের চা কলিকাতা বন্দর দিয়া বিদেশে রপ্তানি হয়। যদিও বঙ্গদেশ বিভক্ত হইবার ফলে চা-উৎপাদনের ক্ষেত্রগুলি বেশির ভাগ পশ্চিম-বঙ্গে পড়িয়াছে, তবুও কলিকাতা বন্দরে উৎপন্ন চা প্রেরণে বিশেষ অসুবিধার সৃষ্টি হইয়াছে। কারণ, বর্তমানে উত্তর-বঙ্গ হইতে কলিকাতা বন্দরে মাল আনিতে হইলে বিহার ঘুরিয়া আসিতে হয়। রেলপথ ও রাস্তাঘাটের উন্নয়নের ফলে এই অসুবিধা ক্রমে দূরীভূত হইতে চলিয়াছে। উত্তর-বঙ্গে চা-শিল্পে দুই লক্ষেরও অধিক শ্রমিক কাজ করিয়া থাকে, তবে ইহাদের বেশির ভাগই বিহার এবং উত্তর-প্রদেশ হইতে আনীত।

**কাগজ-শিল্প (Paper Industry)ঃ** ১৮৭০ খ্রীষ্টাব্দে হুগলী জেলায় বালীতে ভারতে প্রথম কাগজ প্রস্তুতের কারখানা স্থাপিত হয়। কিন্তু এ পর্যন্ত এই শিল্প

ভারতের চাহিদা মিটাইতে পারে নাই। বর্তমানে ভারতে মাত্র ১৮টি কাগজ প্রস্তুতের কারখানা আছে, তন্মধ্যে ৪টি পশ্চিম-বাংলায় তবস্থিত। কাগজ-উৎপাদনে পশ্চিম-বাংলা ভারতের মধ্যে অগ্রণী। পশ্চিম-বাংলার ৪টি কাগজ প্রস্তুতের কারাখানা টিটাগড, নৈহাটী, ত্রিবেণী এবং রাণীগঞ্জে অবস্থিত। যুদ্ধের অব্যবহিত পরেই ভারতে কাগজ উৎপাদন বিশেষভাবে বাড়িয়া গিয়াছে। পূর্বে ভারতে উৎপন্ন কাগজ আভ্যন্তরীণ প্রয়োজনের এক-তৃতীয়াংশ মিটাইতে পারিত; কিন্তু বর্তমানে কাগজের উৎপাদন প্রচুর পরিমাণে বৃদ্ধি পাওয়া সত্ত্বেও উৎপন্ন কাগজ ভারতের মোট চাহিদার অর্ধেকের বেশি মিটাইতে পারিতেছে না। কাগজ প্রস্তুতে পূর্বে সাবাই ঘাস কাঁচামাল হিসাবে ব্যবহৃত হইত, বর্তমানে বাঁশের মণ্ড ব্যবহৃত হইতেছে। পশ্চিম-বাংলার কারখানাগুলি বেশির ভাগ বাঁশের মণ্ড ব্যবহার করিতেছে। ইহা ছাড়া, রস-নিঙ্‌ড়ানো আখও প্রচুর পরিমাণে ব্যবহৃত হইতেছে।

পশ্চিমবঙ্গে কাগজের কল

পশ্চিম-বাংলায় কাগজ প্রস্তুতের বহু রকম কাঁচামাল পাওয়া যাইতে পারে। বৈজ্ঞানিক পদ্ধতিতে সেগুলিকে কাগজ প্রস্তুতে ব্যবহার করিলে কাঁচামালের অভাব হয়ত কোন দিনই ঘটিবে না। এবিষয়ে পশ্চিম-বাংলার কচুরীপানা কাঁচামাল হিসাবে ব্যবহার করা যায় কিনা তাহা পরীক্ষা করিয়া দেখা উচিত। পশ্চিম-বাংলায় বর্তমানে উৎকৃষ্ট ধরনের নানা-- প্রকারের কাগজ প্রস্তুত হইয়া থাকে।

কাগজ-শিল্পে কাঁচামাল

**রাসায়নিক দ্রব্য প্রস্তুতের শিল্প (Chemical Industries):** পশ্চিম-বাংলা রাসায়নিক শিল্পে বড়ই অনগ্রসর। কলিকাতার আশে-পাশে কয়েকটি ক্ষুদ্র ক্ষুদ্র কারখানা গড়িয়া উঠিলেও, বিহার এবং মহীশূর রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গ বহু পিছনে পড়িয়া আছে। রাসায়নিক শিল্পকে দুই ভাগে ভাগ করা যায়—প্রথমত, বৃহৎ পরিমাণ রাসায়নিক দ্রব্য প্রস্তুতের কারখানা এবং দ্বিতীয়ত, স্বল্প পরিমাণ রাসায়নিক দ্রব্য প্রস্তুতের কারখানা। পশ্চিমবঙ্গে কোন বৃহৎ পরিমাণ রাসায়নিক দ্রব্য প্রস্তুতের কারখানা নাই। কলিকাতার আশে-পাশে ঔষধ প্রস্তুতের কয়েকটি কারখানাতে কিছু পরিমাণ সালফিউরিক এ্যাসিড, ব্লিচিং পাউডার, ফিনাইল প্রভৃতি প্রস্তুত হয়। পশ্চিম-বাংলার পক্ষে ইহা যথেষ্ট নহে। নিম্নলিখিত কারণগুলির জন্য রাসায়নিক শিল্প দেশের পক্ষে বিশেষ প্রয়োজন:

পশ্চিমবঙ্গে অনুন্নত রাসায়নিক দ্রব্য প্রস্তুতের শিল্প

(১) দেশের প্রতিরক্ষার জন্য গোলা-বারুদ প্রস্তুতে রাসায়নিক দ্রব্যের

প্রয়োজন হয়। (২) রাসায়নিক দ্রব্য উৎপাদনের উপর দেশের স্বাস্থ্য কতক পরিমাণে নির্ভর করে। (৩) রাসায়নিক দ্রব্য হইতে কৃষি-কার্যের জন্য সার প্রস্তুত হয়। (৪) রাসায়নিক দ্রব্য প্রস্তুতের উপর দেশের আনুষঙ্গিক শিল্পও কিছু পরিমাণে নির্ভর করে।

রাসায়নিক দ্রব্যের গুরুত্ব

পশ্চিম-বাংলার দামোদর উপত্যকায় রাসায়নিক দ্রব্য প্রস্তুতের কারখানা স্থাপনের যথেষ্ট সুবিধা আছে। এইস্থানে কয়লা এবং বিদ্যুৎ-শক্তি ছাড়াও কিছু কিছু কাঁচামাল পাওয়া যায়। তদুপরি কলিকাতা বন্দর এবং যানবাহনের সুবিধা থাকায় নিকট ভবিষ্যতে ইহার প্রসারলাভ সম্ভব। বৈজ্ঞানিকেরা বলেন যে, দেশে সালফিউরিক এ্যাসিড উৎপাদনের পরিমাণ দেখিয়া দেশের শিল্পোন্নতির পরিমাপ করিতে পারা যায়। কারণ, এই এ্যাসিড নানাপ্রকার শিল্পে প্রয়োজন হয়। এবিষয়ে পর্যালোচনা করিলে পশ্চিমবঙ্গ যে অনগ্রসর তাহা সহজেই বুঝিতে পারা যায়।

পশ্চিমবঙ্গে রাসায়নিক শিল্পের ভবিষ্যৎ

কলিকাতার আশে-পাশে ক্ষুদ্র ক্ষুদ্র প্লাষ্টিক শিল্প গড়িয়া উঠিয়াছে। কিন্তু এই সব শিল্প-প্রতিষ্ঠানকে বিদেশ হইতে কাঁচামাল আনিতে হয়। কলিকাতা বন্দর দিয়া এই শিল্পগুলি বিদেশ হইতে কাঁচামাল আমদানি করিয়া থাকে। প্লাষ্টিক শিল্প ভিন্ন কলিকাতার আশে-পাশে ঔষধের কারখানাগুলিও কিছু কিছু নূতন ঔষধ প্রস্তুত করিতেছে।

কলিকাতার আশে-পাশে প্লাষ্টিক এবং ঔষধ-প্রস্তুত শিল্প

**কাচ-শিল্প ( Glass Industry ) ঃ** নিকটস্থ অঞ্চলে কয়লা এবং কাচের বালি থাকায় পশ্চিম-বাংলায় কাচ-শিল্প দ্রুত প্রসারলাভ করিতেছে। কলিকাতার পার্শ্ববর্তী অঞ্চলে বহু ক্ষুদ্র ক্ষুদ্র কাচ-শিল্প প্রতিষ্ঠিত হইয়াছে। এগুলি লণ্ঠন ও ল্যাম্পের চিমনি, শিশি-বোতল, কাচের গ্লাস, কাচের থালা-বাটি, কাচের চুড়ি ইত্যাদি প্রস্তুত করিতেছে। সম্প্রতি আসানসোলের সন্নিকটে রাণীগঞ্জে কয়লাখনির ধারে একটি বৃহৎ কাচ-শিল্প প্রতিষ্ঠান স্থাপিত হইয়াছে। ইহা বৎসরে দুই কোটি বর্গফুটেরও অধিক কাচের চাদর প্রস্তুত করিতে সক্ষম। ১৯৫০ খ্রীষ্টাব্দে কলিকাতার সন্নিকটে যাদবপুরে একটি কাচ এবং চীনামাটির পাত্র নির্মাণ করিবার গবেষণাগার খোলা হইয়াছে। ইহাতে কাচ-শিল্পের আরও প্রসার এবং উন্নতি হইবে বলিয়া আশা করা যায়।

পশ্চিমবঙ্গে কাচ-শিল্পের প্রসার

**চামড়া প্রস্তুত-শিল্প ( Leather Tanning Industry ) ঃ** ভারত গৃহ-পালিত গবাদি পশুর সংখ্যার দিক দিয়া পৃথিবীতে সর্বপ্রথম স্থান অধিকার করিয়াছে। অতএব চামড়া-উৎপাদনে ভারত সকল দেশকে ছাড়াইয়া গিয়াছে।

চামড়া-শিল্পকে দুই ভাগে ভাগ করা যায়—প্রথমত, চামড়া ট্যান করিবার অর্থাৎ কাঁচা চামড়া পাকা করিবার শিল্প এবং দ্বিতীয়ত, জুতা, ঘোড়ার জিন এবং অন্যান্য চামড়া-নির্মিত দ্রব্যাদি তৈয়ার করিবার শিল্প। পশ্চিম-বাংলার মুচিরা দেশীয় গাছ-গাছড়া দিয়া চামড়া ট্যান করিয়া থাকে। ইহা ছাড়া, চামড়া ট্যান করিবার বহু কারখানা কলিকাতার সন্নিকটে গড়িয়া উঠিয়াছে। এই সকল কারখানায় হরীতকী অথবা বাব্‌লা গাছের ছাল দিয়া চামড়া ট্যান করা হয়। ক্রোমিয়াম সালফেট দিয়াও চামড়া ট্যান করা হয়। কলিকাতা হইতে সামান্য কয়েক মাইল দূরে বাটা কোম্পানির কারখানা ভারতের সর্ববৃহৎ জুতা প্রস্তুতের কারখানা। এই কারখানাটির বিরাট সংগঠন সমগ্র ভারতে বাণিজ্য চালাইতেছে। বিগত বিশ্বযুদ্ধের পর হইতে চামড়া-শিল্পের বিশেষ অগ্রগতি দেখা যায়। যুদ্ধকালীন প্রয়োজনে প্রচুর পরিমাণে জুতা, ঘোড়ার জিন প্রভৃতির চাহিদা বৃদ্ধির সঙ্গে সঙ্গে চামড়া-শিল্পের উৎপাদন বহু পরিমাণে বাড়িয়া গিয়াছিল। বর্তমানেও জুতার ব্যবহার সকলেই করিয়া থকে। ফলে, জুতা-প্রস্তুত শিল্পের ক্রমেই উন্নতি ঘটিতেছে।

চামড়া প্রস্তুত-শিল্পে ভারতের সুযোগ

**দিয়াশলাই-শিল্প (Match Industry)ঃ** ১৯২৪ খ্রীষ্টাব্দের পর হইতে পশ্চিম-বাংলার দিয়াশলাই-শিল্পের বিশেষ উন্নতি শুরু হয়। সেই সময় হইতে কলিকাতার আশে-পাশে দিয়াশলাই-শিল্প প্রতিষ্ঠানগুলি প্রচুর পরিমাণে দিয়াশলাই উৎপাদন করিতে থাকে। এই শিল্পের সর্বপ্রধান প্রয়োজন নরম কাঠ। পশ্চিম-বাংলার এই শিল্পের জন্য আন্দামান হইতে কাঠ আমদানি করা হয়। বর্তমানে অবশ্য বহু পরিমাণে দেশীয় কাঠও ব্যবহৃত হইতেছে। দিয়াশলাই-শিল্পের রাসায়নিক পদার্থগুলি বেশির ভাগ বিদেশ হইতে আমদানি করা হয়। দিয়াশলাই-শিল্পের প্রসার এবং উন্নতিতে পশ্চিম-বাংলা আজ স্বয়ংসম্পূর্ণ।

পশ্চিমবঙ্গে স্বয়ংসম্পূর্ণ দিয়াশলাই-শিল্প

**জাহাজ-নির্মাণ কারখানা (Ship-building Industry)ঃ** ভারত সরকার কলিকাতায় অথবা তাহারই পার্শ্ববর্তী অঞ্চলে একটি জাহাজ-নির্মাণের কারখানা স্থাপন করিবেন বলিয়া মনস্থ করিয়াছেন। ইতিমধ্যে বিদেশীয় কারিগরদিগকে কলিকাতার নিকটবর্তী অঞ্চলগুলি জাহাজ-নির্মাণ কারখানার জন্য পরিদর্শন করিতে আহ্বান করা হয়। কলিকাতার নিকটে রায়গঞ্জ, উলুবেড়িয়া এবং গেঁওখালি অঞ্চলগুলি পরিদর্শন করা হইয়া গিয়াছে। নিম্নলিখিত কারণগুলির

কলিকাতার পার্শ্বে জাহাজ-নির্মাণের সুবিধা ও অসুবিধা

জন্য কলিকাতার সন্নিকটে জাহাজ-নির্মাণ কারখানা তৈয়ার করিবার বাধা সৃষ্টি হইতে পারে:

(১) হুগলী নদী ক্রমশঃ সঙ্কীর্ণ হইয়া যাইতেছে এবং পলিমাটিতে ভরাট হইয়া উঠিতেছে। বর্তমানে কেবলমাত্র দশ হাজার টনের জাহাজ এই নদীতে প্রবেশ করিতে পারে। (২) জনসংখ্যার চাপে হুগলী নদীর তীরে জমির মূল্য অত্যধিক বৃদ্ধি পাইয়াছে।

অপরদিকে অবশ্য কলিকাতায় জাহাজ-নির্মাণ-শিল্প গড়িয়া তুলিবার কয়েকটি বিশেষ সুবিধাও আছে, যথা, কয়লা এবং লৌহ নিকটেই পাওয়া যায় এবং সকল রকম শ্রমিকও পাওয়া যায়।

অবশ্য নদীতে চলাচলের জাহাজ নির্মাণের কারখানা বহুদিন হইতেই কলিকাতায় আছে। এখানে জাহাজ মেরামতও হইয়া থাকে, কিন্তু ঐ সকল কারখানার প্রসার করিবার জন্য প্রয়োজনীয় জমির অভাবে সেগুলিকে বৃহদাকারে পরিণত করা সম্ভব হইতেছে না।

**মোটরগাড়ী-নির্মাণ কারখানা ( Automobile Manufacturing Industry ):** কলিকাতার সন্নিকটে উত্তরপাড়ায় হিন্দুস্থান মোটর কোম্পানি ভারতের সর্ববৃহৎ মোটর-নির্মাণের কারখানা। এই কোম্পানি ঘণ্টায় ৮ খানি মোটরগাড়ী এবং ৮ খানি ট্রাক নির্মাণ করিতে পারে। ইহা বৎসরে ৬০০০ মোটরগাড়ী এবং ট্রাক নির্মাণ করিতে পারিলেও বর্তমানে বৎসরে ৫০০০ গাড়ী প্রস্তুত করিয়া থাকে। যদিও বর্তমানে এই কোম্পানি মোটরগাড়ীর কিছু কিছু অংশ বিদেশ হইতে আমদানি করিতেছে তবুও বেশির ভাগ অংশ এই কারখানায়ই প্রস্তুত হয়। ইহা ছাড়া, কলিকাতার আশে-পাশে বহু ক্ষুদ্র ক্ষুদ্র মোটরের দেহনির্মাণের কারখানা গড়িয়া উঠিয়াছে।

পশ্চিমবঙ্গে মোটর-নির্মাণ

**রেল-এঞ্জিন ও রেলগাড়ী নির্মাণের কারখানা (Locomotive Manufacturing Industry ):** ভারত সরকার সম্প্রতি আসানসোলের সন্নিকটে চিত্তরঞ্জনে একটি বিরাট রেল-এঞ্জিন-নির্মাণের কারখানা প্রতিষ্ঠা করিয়াছে। এই কারখানাটি বৎসরে ১২০ খানি এঞ্জিন এবং ৫০টি বয়লার যাহাতে প্রস্তুত করিতে পারে সেই পরিকল্পনা অনুযায়ী স্থাপন করা হয়। ১৯৫৩ খ্রীষ্টাব্দে এই কারখানাটি ৫০ খানি এঞ্জিন প্রস্তুত করিতে সক্ষম হয়। কিন্তু এই এঞ্জিনগুলির অনেক অংশ

চিত্তরঞ্জন রেল-ইঞ্জিন এবং রেলগাড়ী নির্মাণের কারখানা

বিদেশ হইতে আমদানি করা হইয়াছিল। বর্তমানে রেল-এঞ্জিনগুলির বেশির ভাগ অংশ ভারতেই প্রস্তুত হইতেছে।

পশ্চিম-বাংলায় কলিকাতার অপর পারে লিলুয়াতে ইস্টার্ণ রেল বিভাগের কর্তৃত্বাধীনে একটি বিরাট কারখানা আছে। এইখানে কিছুসংখ্যক রেলগাড়ী এবং ওয়াগন প্রস্তুত হয়। তদুপরি সেই রেল-বিভাগের অধীনে কাঁচড়াপাড়ায় একটি কারখানা আছে। এখানে রেল-এঞ্জিন মেরামত হইয়া থাকে।

দ্বিতীয় মহাযুদ্ধের সঙ্গে সঙ্গে রেল-এঞ্জিন-নির্মাণে ভারতকে স্বয়ংসম্পূর্ণ করিবার বিশেষ প্রয়োজন একথা ইংরেজ সরকার উপলব্ধি করিলে টাটা কোম্পানির সহিত কিছু কিছু এঞ্জিনের অংশ প্রস্তুত করিবার বন্দোবস্ত করা হইয়াছিল। কিন্তু স্বাধীনতা লাভের পর ভারত সরকার বাংলাদেশের সীমায় চিত্তরঞ্জনে একটি পূর্ণাঙ্গ রেল-এঞ্জিন প্রস্তুত করিবার কারখানা প্রতিষ্ঠা করিয়াছেন।

**পশ্চিম-বাংলার অন্যান্য শিল্প (Other Industries of West Bengal) :**

পশ্চিমবঙ্গের ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প

পশ্চিম-বাংলায় কয়েকটি বৃহৎ শিল্প গড়িয়া উঠিবার সঙ্গে সঙ্গে আরও অনেক ক্ষুদ্র এবং মাঝারি ধরনের শিল্পও গড়িয়া উঠিয়াছে। বৈদ্যুতিক দ্রব্যাদির শিল্প, যন্ত্রপাতি নির্মাণের শিল্প, সাইকেল তৈয়ারীর কারখানা, হ্যারিকেন লণ্ঠনের কারখানা, রবার শিল্প, সেলাই কলের কারখানা, মোটর মেরামতের কারখানা ইত্যাদি এবিষয়ে বিশেষ উল্লেখ-যোগ্য। অবশ্য ইহাদের বেশির ভাগই কলিকাতা এবং কলিকাতার আশে-পাশে গড়িয়া উঠিয়াছে। কলিকাতার সন্নিকটে ব্যাণ্ডেলে ভারতের সর্ববৃহৎ রবার প্রস্তুতের কারখানা নির্মিত হইয়াছে।

**আসানসোল অঞ্চলের কয়লার খনি (Coal mines in Asansol area) ঃ** পশ্চিম-বাংলায় আসানসোলের সন্নিকটে ১৮৫৪ খ্রীষ্টাব্দে ভারতে

রাণীগঞ্জ কয়লার খনি

সর্বপ্রথম রাণীগঞ্জে কয়লার খনি হইতে কয়লা তোলা আরম্ভ হয়। এই অঞ্চলে ৬ শত বর্গমাইল জুড়িয়া কয়লার খনি বিস্তৃত। রাণীগঞ্জ কয়লার খনিগুলি ভারতের এক-তৃতীয়াংশ কয়লা উৎপাদন করিয়া থাকে। এই অঞ্চলে উৎকৃষ্ট কোক কয়লা, গ্যাস কয়লা এবং স্টীম কয়লা পাওয়া যায়। এই অঞ্চলে ৮০০ কোটি টনের কিছু অধিক পরিমাণ কয়লা সঞ্চিত আছে বলিয়া অনুমিত হয়। রাণীগঞ্জের কয়লার খনিগুলি ভারতের মধ্যে গভীরতর কয়লার খনি। ইহার কোন কোন অঞ্চলে ২০০০ ফুটেরও অধিক গভীর তলে কয়লার স্তর রহিয়াছে। কয়লার খনি এত অধিক গভীর বলিয়া কয়লা-উত্তোলন

ক্রমশঃ ব্যয়সাধ্য হইয়া উঠিতেছে। পশ্চিমবঙ্গে মোট ২৮০টি কয়লাখনির মধ্যে ২৭৯টি এই অঞ্চলে এবং ১টি দার্জিলিং-এর পার্বত্য অঞ্চলে অবস্থিত।

রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চলে প্রধানত বিহার হইতে শ্রমিক আমদানি করা হয়। এই শ্রমিকেরা সকলেই সারা বৎসর ধরিয়া কাজ করে না, কারণ কৃষিকার্যের সময় তাহারা নিজ নিজ গ্রামে চলিয়া যায়। শ্রমিকের অভাবে বহু ক্ষেত্রে বৈদ্যুতিক-শক্তির সাহায্যে কাজ করিতে হয়। এখানকার শ্রমিকগণ ইওরোপীয় শ্রমিকদিগের মতো দক্ষ নহে। ইংলণ্ডে এক-এক জন শ্রমিক বৎসরে প্রায় ৩০০ টন কয়লা উত্তোলন করিয়া থাকে, কিন্তু বাংলাদেশের শ্রমিকগণ গড়ে বৎসরে মাত্র ২০০ টন কয়লা উত্তোলন করিতে পারে।

রাণীগঞ্জ অঞ্চলে প্রায় সব কয়টি খনিতেই আধুনিক বৈজ্ঞানিক যন্ত্রপাতির সাহায্যে কাজ করা হইয়া থাকে। তবে প্রায় সকল খনিতেই যন্ত্রের পরিবর্তে হাতে কয়লা কাটা হয়। খনির গর্তগুলি দামোদর নদীর বালি আনিয়া পূরণ করা হয়।

প্রথম মহাযুদ্ধের পরে রাণীগঞ্জ কয়লা খনির অবস্থা

১৮৫৪ খ্রীষ্টাব্দে রাণীগঞ্জে প্রথম কয়লা উত্তোলন আরম্ভ হইলেও ইহার প্রকৃত সমৃদ্ধি দেখা দেয় প্রথম মহাযুদ্ধের সঙ্গে সঙ্গে। কিন্তু যুদ্ধের পরে এই কয়লাখনিগুলি অত্যন্ত দুর্দশাগ্রস্ত হইয়া পড়িয়াছিল। সেজন্য নিম্নলিখিত কারণগুলি দায়ী ছিল।

(১) আন্তর্জাতিক মন্দার ফলে কয়লাখনিগুলির অবস্থা শোচনীয় হইয়া পড়িয়াছিল।

(২) রেলগাড়ীর অত্যধিক মাশুল-বৃদ্ধির ফলে বহু শিল্পাঞ্চলে কয়লা প্রেরণ অত্যধিক ব্যয়সাধ্য হইয়া উঠিয়াছিল।

(৩) পশ্চিমবঙ্গ হইতে কয়লা আমদানির ব্যয় অতিরিক্ত হইয়া উঠিলে ভারতের পশ্চিমাঞ্চলের রাজ্যগুলি আফ্রিকা হইতে কয়লা আমদানি করিতে আরম্ভ করিয়াছিল।

দ্বিতীয় মহাযুদ্ধের সঙ্গে সঙ্গে এইসব খনির অবস্থা আবার ভাল হইয়া উঠিয়াছে। পশ্চিম-বাংলার শিল্পপ্রসারের ফলে কয়লাখনিগুলিকে ভবিষ্যতে আর পরমুখাপেক্ষী হইতে হইবে না বলিয়া মনে হয়।

**বার্ণপুর লৌহ ও ইস্পাত কারখানা (Iron and Steel Industry at Burnpur) ঃ** বার্ণপুরে ১৯২২ খ্রীষ্টাব্দে 'ইণ্ডিয়ান আয়রন এণ্ড ষ্টীল কোম্পানি লিমিটেড' নামে এক লৌহ এবং ইস্পাতের কারখানা প্রতিষ্ঠিত হয়। পরে ইহা 'ষ্টীল কর্পোরেশন অব বেঙ্গল' নামে অবিহিত হয়। এই কারখানাটি আধুনিক

কয়লার খনি

বার্ণপুরের লৌহ ও ইস্পাত কারখানা

চিত্তরঞ্জনের রেল এঞ্জিন কারখানা

কলিকাতা বন্দর

যন্ত্রপাতি-সমন্বিত। ইহার ভিতর কয়েকটি চুল্লীতে লৌহ গলান হয় এবং ঐ গলিত লৌহ হইতে বহু প্রকার লৌহদ্রব্য প্রস্তুত হয়। আধুনিক বৈজ্ঞানিক প্রথায় নির্মিত চুল্লীগুলির ভিতরে প্রজ্বলিত কয়লা থাকে এবং অত্যধিক তাপের সৃষ্টি হয়। এই চুল্লীগুলির মধ্যে তখন লৌহ-পাথর, চুণা-পাথর ও ডলোমাইট দেওয়া হয়'। চুণা-পাথর এবং ডলোমাইট চুল্লীগুলিতে অত্যধিক তাপের সৃষ্টি করে। এই সময় লৌহ-পাথর ধীরে ধীরে গলিতে থাকে এবং ক্রমশঃ গলিয়া জলবৎ হইয়া যায়। চুল্লীর নিম্নে একটি গর্ত থাকে, ঐ পথ দিয়া গলিত লৌহ জলস্রোতের মত বাহির হইয়া আসে এবং বালির নর্দমা দিয়া প্রবাহিত হইয়া যায়। জলবৎ গলিত লৌহ নিম্নস্থ রেলগাড়ীর সহিত যুক্ত একটি পাত্রে যাইয়া পড়ে এবং এইভাবে ভিন্ন ভিন্ন পাত্র পূর্ণ হইয়া থাকে।

*ষ্টীল কর্পোরেশন অব-বেঙ্গলের লৌহ-উৎপাদন*

একখানি রেলগাড়ীর পাত্রগুলি পূর্ণ হইলে তথায় আর একখানি রেলগাড়ী আসিয়া দাঁড়ায় এবং একই প্রথায় পাত্রগুলি পূর্ণ হইতে থাকে। তারপর গাড়ীগুলি একটি কারখানায় আসিয়া পৌছায় এবং সেখানে গলিত লৌহ হইতে খাদ পরিষ্কার অর্থাৎ পরিশোধন করা হয়। ইহার পরে গলিত লৌহ ক্রমশঃ জমাট বাঁধিতে থাকে। তখন গাড়ীগুলি আর একটি কারখানায় আসে, সেখানে জমাট-বাঁধা নরম লৌহকে বৃহৎ ছাঁচের ভিতর ফেলা হয় এবং যন্ত্রের সাহায্যে উহাকে বিভিন্ন লৌহদ্রব্যে পবিণত করা হয়। এই পদ্ধতিগুলি সবই যন্ত্রের সাহায্যে পরিচালিত হয়। অন্যথায় লৌহের তাপে মানুষ দগ্ধ হইয়া যাইবে। কড়ি, বরগা, রেললাইন ইত্যাদি তৈয়ারির জন্য ভিন্ন ভিন্ন কারখানার সহিত ভিন্ন ভিন্ন ছাঁচযুক্ত যন্ত্রে নরম লৌহকে চাপ দেওয়া হয়। ফলে বরগা, কড়ি প্রভৃতি তৈয়ার হয়। এইভাবে লম্বা লম্বা কড়ি, বরগা, রেললাইন বাহির হইতে থাকে এবং প্রয়োজন অনুযায়ী সেগুলিকে যন্ত্রচালিত করাত দ্বারা মুহূর্তের মধ্যে কাটিয়া ছোট করা হয়। এই কারখানার চুল্লীগুলি হইতে কিছুদূরে সারি সারি সংশ্লিষ্ট ছোট কারখানা অবস্থিত। এক একটি ছোট কার-খানায় এক-এক প্রকার কাজ করা হয়। চুল্লীগুলিতে দিবারাত্র অনবরত কয়লা, লোহা-পাথর এবং আনুষঙ্গিক ধাতব পদার্থ দেওয়া হইয়া থাকে। সর্বত্র পাইপের জল সরবরাহ চলিতে থাকে। ইস্পাত তৈয়ারি অথবা ইস্পাতের দ্রব্য তৈয়ারির জন্য পৃথক বন্দোবস্ত এবং পৃথক কারখানার ব্যবস্থা আছে। ইস্পাত তৈয়ারির সময় চুল্লীতে লৌহ-পাথরের সহিত আরও কয়েক প্রকার ধাতব পদার্থ ব্যবহৃত হয়। পরে ভিন্ন ভিন্ন কারখানায় আরও কয়েকবার পরিশোধনের পর উহা ইস্পাতের দ্রব্য

*গলিত লৌহ পরিশোধন*

*লৌহ হইতে বিভিন্ন সামগ্রী প্রস্তুত*

তৈয়ারির কারখানায় পৌঁছায়। সর্বত্রই দক্ষ শ্রমিকেরা কারখানার কাজ নিয়ন্ত্রণ করিয়া থাকে এবং যন্ত্রের সাহায্যে কাজ করিয়া থাকে। কারখানার কাজ সব সময় চালু থাকে। চুল্লীর আগুন একবার নিভিয়া গেলে, তাহাকে পুনরায় জ্বালাইতে অনেক সময় লাগে। এজন্য চুল্লী কখনও নিভিতে দেওয়া হয় না। লৌহ কারখানার মধ্যে প্রবেশ করিলে একটি নগর বলিয়া মনে হয়। লৌহ কারখানার বেশির ভাগ কাজই বিভিন্ন ধরনের ক্রেণের বা বকযন্ত্রের দ্বারা পরিচালিত হয়। প্রত্যেক ক্রেণ এক-একজন শ্রমিকের দ্বারা পরিচালিত হয়। প্রতি ৮ ঘণ্টায় একবার করিয়া শ্রমিকদিগের কাজ বদল হয়। তখন একদল শ্রমিকের স্থলে অন্য একদল শ্রমিক কাজ আরম্ভ করে।

**চিত্তরঞ্জন কারখানাঃ রেল-এঞ্জিন ও রেলগাড়ী (Chittaranjan Locomotive and Railway coach manufacturing):** ভারত সরকার আসানসোলের নিকটে চিত্তরঞ্জন নামক স্থানে একটি বৃহৎ রেল-এঞ্জিন এবং রেলগাড়ী নির্মাণের কারখানা স্থাপন করিয়াছেন। ইহা বর্ধমানের পশ্চিম সীমান্তে পশ্চিমবঙ্গের মধ্যে অবস্থিত। কলিকাতা হইতে দুই লাইনযুক্ত রেলপথ চিত্তরঞ্জন পর্যন্ত বিস্তৃত। চিত্তরঞ্জন হইতে আবার একটি রেলপথ জামসেদপুর পর্যন্ত চলিয়া গিয়াছে। রাণীগঞ্জ কয়লাখনি এবং কুল্‌টি ও বার্ণপুরের লৌহ কারখানার সন্নিকটে, অজয় এবং বরাকর নদীর তীরে চিত্তরঞ্জন শহরটি নির্মিত হইয়াছে। চিত্তরঞ্জনের অনতিদূরে পাহাড়ের উপরে বাঁধ দিয়া একটি বৃহৎ জলাশয়ের সৃষ্টি করা হইয়াছে। এই জলাশয় হইতে কারখানায় জল সরবরাহ করা হয়।

চিত্তরঞ্জন কারখানা

দেশবন্ধু চিত্তরঞ্জনের স্মৃতির উদ্দেশ্যে শ্রদ্ধা প্রদর্শনের জন্য এই কারখানার নামকরণ করা হইয়াছে 'চিত্তরঞ্জন'। ১৯৫০ খ্রীষ্টাব্দের ২৬শে জানুয়ারী এই কার-খানার একটি অংশের দ্বারোদ্‌ঘাটন করেন দেশবন্ধু চিত্তরঞ্জন দাশের পত্নী শ্রীমতী বাসন্তী দেবী। ১৯৫৩ খ্রীষ্টাব্দে এই কারখানাটি W.G. শ্রেণীর ৫০ খানি রেল-এঞ্জিন নির্মাণ করে—এগুলির মধ্যে ১০ খানি বিদেশ হইতে এঞ্জিনের অংশ আনিয়া নির্মাণ করা হইয়াছিল। ৩৯ খানি এঞ্জিন ৭০ ভাগ ভারতে প্রস্তুত অংশের দ্বারা নির্মাণ করা হয় এবং বাকী ১ খানি এঞ্জিন ৯০ ভাগ ভারতে প্রস্তুত অংশের দ্বারা প্রস্তুত হয়। এই কারখানায় দুইটি ভাগ, একটি ভাগে রেল-এঞ্জিন ও রেলগাড়ীর বিভিন্ন অংশ প্রস্তুত হয় এবং অপর ভাগে এঞ্জিন এবং গাড়ীর অংশ জোড়া লাগান হয়। প্রতিবৎসর ইহার উৎপাদন ক্রমশঃ

কারখানায় রেল-এঞ্জিন এবং গাড়ী প্রস্তুত

বাড়িয়া চলিয়াছে। এই কারখানাটি যাহাতে বৎসরে ১২০ খানি পূর্ণাঙ্গ এঞ্জিন এবং ৫০টি বয়লার প্রস্তুত করিতে পারে সেইভাবে স্থাপিত হইয়াছে। ইদানিং এই কারখানায় নির্মিত রেল-এঞ্জিন বিদেশে চালান দেওয়া শুরু হইয়াছে।

এই কারখানাটি প্রয়োজনীয় সাজসরঞ্জাম কুল্‌টি, বার্ণপুর এবং জামসেদপুর হইতে আমদানি করিয়া থাকে। কয়লা এবং অন্যান্য মাল নিকটস্থ অঞ্চল হইতে আমদানি করা হয়। একটি বৃহৎ জায়গা জুড়িয়া কারখানাটি স্থাপিত হইয়াছে এবং চতুষ্পার্শ্বে নূতন পরিকল্পনায় শহর গড়িয়া উঠিতেছে। কারখানা হইতে বিভিন্ন দিকে রেলপথ বিভিন্ন অঞ্চলের সহিত সংযুক্ত হইয়াছে। কারখানাটি সর্বপ্রকার আধুনিক বৈজ্ঞানিক সাজ-সরঞ্জামে সজ্জিত। এই বিরাট কারখানাটির মধ্যে বহু ছোট ছোট কারখানা অবস্থিত। এক-একটির মধ্যে এক-এক রকমের কাজ করা হয়। প্রায় প্রত্যেক ক্ষুদ্র কারখানার সহিত রেললাইন যুক্ত এবং নানাজাতীয় ক্রেণের সাহায্যে কার্য পরিচালনা করা হয়। এই কারখানায় বেশির ভাগ শ্রমিক পশ্চিমবঙ্গ এবং বিহার হইতে আমদানি করা হয়। শ্রমিকদের বসবাসের স্থান অতি সুন্দর এবং আধুনিক প্রথায় নিমিত। সেগুলিতে জলের কল, পায়খানা প্রভৃতির অতি সুন্দর ব্যবস্থা আছে।

কারখানায় কাঁচামাল আমদানি এবং কাযাদি

**কলিকাতা ও হাওড়ায় যন্ত্রপাতির কারখানা (Machine Manufacturing factories in Calcutta & Howrah) :** বিগত প্রথম মহাযুদ্ধের পর হইতে কলিকাতা ও হাওড়ায় ধীরে ধীরে বহু ছোট-বড় যন্ত্রপাতির কারখানা গড়িয়া উঠিয়াছে। যুদ্ধের সঙ্গে সঙ্গে বাংলাদেশে শিল্পের প্রসার ঘটিতে থাকে। ফলে বহু রকম যন্ত্রপাতির চাহিদাও বাড়িতে থাকে। পূর্বে ঐসব যন্ত্রপাতি বিদেশ হইতে আমদানি করা হইত। বিদেশ হইতে যন্ত্রপাতি আমদানি করিতে প্রায় সর্বক্ষেত্রেই মূল্য বেশি পড়িত। এই কারণে কয়েকটি বিদেশী কোম্পানি বিভিন্ন যন্ত্রপাতির কারখানা কলিকাতায় ও হাওডায় স্থাপন করে। প্রচুর শ্রমিক, লৌহ এবং কয়লার সুবিধা থাকায় বিদেশী বণিকগণের পক্ষে কলিকাতার পার্শ্ববর্তী অঞ্চল এবং হাওড়ায় এইসব কারখানা স্থাপন করার সুযোগ ঘটে। তদুপরি কলিকাতা বন্দর দিয়া যন্ত্রপাতির আমদানি করাও সহজসাধ্য। প্রথম প্রথম বিদেশী মূলধনে এবং দেশীয় শ্রমিকদের সাহায্যে যন্ত্রপাতির কারখানাগুলি স্থাপিত হয়। ইহার কিছু পরে কয়েকটি ক্ষুদ্র ক্ষুদ্র যন্ত্রপাতির কারখানা দেশীয় মূলধনে স্থাপিত হইল। ইহার অল্পকালের মধ্যে তাহাদের উৎপন্ন যন্ত্রপাতির চাহিদা দেখা দিল। কারণ, কলিকাতার পার্শ্ববর্তী অঞ্চলসমূহে অবস্থিত শিল্পগুলিতে নানারকম

যন্ত্রপাতির কারখানা সৃষ্টি

যন্ত্রপাতির প্রয়োজন হইতে লাগিল। অপরদিকে বাংলাদেশের কুটিরশিল্পগুলিতে ধীরে ধীরে ছোট ছোট যন্ত্রের ব্যবহার আরম্ভ হইল। ইহার চাহিদা মিটাইতে গিয়াও ছোট-বড় যন্ত্রপাতির কারখানাগুলির উন্নতি ঘটিল। কারণ, বর্তমানে ক্ষুদ্র ক্ষুদ্র শিল্পে, যথা—ধানের কল, তেলের ঘানি, তাঁত প্রভৃতি কুটিরশিল্পগুলিতে এই নানাপ্রকার যন্ত্রপাতি অপরিহার্য হইয়া পড়িয়াছে।

যন্ত্রপাতির কারখানাগুলি ১৯৪৬ খ্রীষ্টাব্দের পরে কিছুদিন দারুণ বাণিজ্য-সঙ্কটের মধ্যে পড়ে। কারণ, এই সময়ে কাঁচামালের আমদানি কমিয়া যায় এবং মালগাড়ীর অভাবে মাল-সরবরাহে বড়ই বিঘ্ন উপস্থিত হয়। বর্তমানে এগুলির আবার উন্নতি পরিলক্ষিত হইতেছে।

যন্ত্রপাতিব কারখানাব উপব অন্যান্য শিল্পেব নির্ভরতা

যন্ত্রপাতির কারখানার উপব ভারতের শিল্পোন্নতি বহুলাংশে নির্ভরশীল। কারণ, যন্ত্রপাতি প্রায় প্রত্যেক শিল্পেই প্রয়োজন হয়। তাই ভারত সরকার প্রথমে কলিকাতার সন্নিকটে যন্ত্রপাতির একটি বৃহৎ কারখানা স্থাপন করিতে মনস্থ করেন। কিন্তু এই কারখানা মহীশূরে স্থাপন করা হইবে বলিয়া সম্প্রতি স্থির হইয়াছে। কাজেই পশ্চিমবঙ্গ সরকার কলিকাতা ও হাওডাব যন্ত্রপাতির কারখানাগুলির উন্নতি সাধনে সচেষ্ট হইয়াছেন।

ইংবাজ আমলে রেলপথ নির্মাণ

**রেলপথ ( Railways ) :** আজ হইতে প্রায় একশত বৎসর পূর্বে ভারতে সবপ্রথম কলিকাতা হইতে রাণীগঞ্জ এবং বোম্বাই হইতে কল্যাণ পর্যন্ত রেলপথ নির্মাণ করা হয়। কিন্তু রেলপথের দ্রুত উন্নতি আরম্ভ হয় ১৯০০ খ্রীষ্টাব্দ হইতে। প্রথম মহাযুদ্ধের সময় এই সব রেলপথের আয় প্রচুর বাডিয়া গেলে রেলপথের প্রসারের সুযোগ বহুগুণে বৃদ্ধি পায়। জনসমষ্টির অর্থনৈতিক জীবনে রেলপথের প্রসার অপরিহার্য। রেল-পথের মধ্যেই দেশের বিভিন্ন অংশের সহিত যোগাযোগ স্থাপিত হয় এবং সস্তায় মালপত্র, কাঁচামাল প্রভৃতি একস্থান হইতে অন্যত্র প্রেরণের সুযোগ ঘটে। ভারতে সবপ্রথম রেলপথ নির্মিত হয় সৈন্য চলাচলের জন্য। কিন্তু ভারতে পর পর কয়েকটি দুভিক্ষ দেখা দিলে দ্রুত খাদ্য প্রেরণের জন্যও রেলপথ প্রসারের প্রয়োজন অনুভূত হইল। ইংরাজ আমলে কয়েকটি কোম্পানিকে কয়েকটি বিশেষ শর্তে রেলপথ নির্মাণ করিতে অনুমতি দেওয়া হইয়াছিল এবং ঐ সঙ্গে স্থির হইয়াছিল যে, একটি নির্দিষ্ট-কাল পরে ভারতের রেলপথগুলি কোম্পানির হাত হইতে সরকারের হাতে চলিয়া যাইবে। কয়েক বৎসর পরে ইংরাজ সরকারও নিজেদের কর্তৃত্বাধীনে ভারতে

কয়েকটি রেলপথ নির্মাণ করিলেন। সরকারের পরিচালনায় অনেক দোষ-ত্রুটি দেখা দিল। পরে প্রথম মহাযুদ্ধের সময় হইতে অবস্থার পরিবর্তন হইলে তখন সরকার সমস্ত রেলপথই নিজেদের অধীনে লইবেন স্থির করিলেন।

দ্বিতীয় মহাযুদ্ধের কালে রেলপথের অবস্থা

ইহার পরে দ্বিতীয় মহাযুদ্ধের সময় ভারতের রেল-পরিচালনা বিশেষ কষ্টসাধ্য হইয়া উঠিল। এঞ্জিন এবং রেলগাড়ী আমদানি প্রায় বন্ধ হইয়া গেল এবং রেলপথ যুদ্ধের সাজসরঞ্জাম এবং সৈন্য-চলাচলে নিযুক্ত রহিল। ইহার উপর সাম্প্রদায়িক হাঙ্গামা এবং ভারত-বিভাগের ফলে রেলপথের আর্থিক আয়ও বিশেষভাবে কমিয়া গেল।

স্বাধীন ভারতের রেলপথ

১৯৪৭ খ্রীষ্টাব্দের পর বহুদিন পর্যন্ত রেলপথের অবস্থা বড়ই শোচনীয় ছিল। ইহার পর ভারতের জাতীয় সরকারের দৃষ্টি এদিকে বিশেষভাবে আকৃষ্ট হইল। ফলে, জাতীয় সরকার রেল-এঞ্জিন, রেলগাড়ী এবং মালগাড়ী প্রস্তুত করিবার জন্য কয়েকটি কারখানা স্থাপনের ব্যবস্থা করিয়াছেন। ইহা ছাড়া, প্রথম ও দ্বিতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় রেলপথের এবং রেলগাড়ীর সর্ববিষয়ে উন্নতি-সাধন করিবারও ব্যবস্থা করিয়াছেন।

রেলপথের ৭টি মণ্ডল

ভারতে বহু রেলপথ বিক্ষিপ্তভাবে বিনা পরিকল্পনায় স্থাপিত হইয়াছে। এগুলিকে শৃঙ্খলাবদ্ধ করিবার জন্য ভারত সরকার রেলপথগুলিকে ৬টি মণ্ডলে ভাগ করিয়াছেন। তদুপরি পূর্ব-রেলপথগুলিকে দুইটি ভাগে ভাগ করিয়া মোট ৭টি মণ্ডলের সৃষ্টি করা হইয়াছে।

(১) পূর্ব-রেলপথ (Eastern Railway)—ইহা পূর্ব-ভারতীয় রেলপথের বৃহৎ অংশ। ইহা প্রায় আড়াই হাজার মাইল দীর্ঘ। ইহা পশ্চিমবঙ্গ হইতে গঙ্গানদীর দক্ষিণে বিহারের মধ্য দিয়া উত্তর-প্রদেশের কিছুদূর পর্যন্ত বিস্তৃত। ইহার প্রধান অফিস কলিকাতায় অবস্থিত। ইহার প্রায় সমস্ত পথই ব্রড্‌গেজ অর্থাৎ প্রস্থে ৫´ ৬´´।

(২) দক্ষিণ-পূর্ব রেলপথ (South-Eastern Railway)—ইহা পূর্বেকার বেঙ্গল-নাগপুর রেলপথের সমগ্র অংশ। ইহা প্রায় ৩,০০০ মাইল দীর্ঘ। এই রেলপথ পশ্চিমবঙ্গ, বিহার, উড়িষ্যা এবং মধ্যপ্রদেশের উপর দিয়া বিস্তৃত। ইহারও প্রধান অফিস কলিকাতায় অবস্থিত।

(৩) উত্তর-পূর্ব রেলপথ (North-Eastern Railway)—এই রেলপথ বৃন্দাবন হইতে আরম্ভ করিয়া লেডো পর্যন্ত বিস্তৃত। এই রেলপথ মিটার গেজ লাইনে ৪,৭৬০ মাইল বিস্তৃত। এই রেলপথ আসাম, পশ্চিমবঙ্গের উত্তরভাগ, গঙ্গার

উত্তরে বিহার এবং উত্তরপ্রদেশের বহু অঞ্চলের উপর দিয়া গিয়াছে। এই রেলপথ বঙ্গবিভাগের পরে আসাম-লিঙ্ক নামে একটি রেলপথের নির্মাণ করিয়া আসামের সহিত ভারতের যোগাযোগ স্থাপন করিয়াছে। ইহার প্রধান অফিস গোরক্ষপুরে অবস্থিত।

(৪) উত্তর রেলপথ ( Northern Railway )—ইহা দৈর্ঘ্যে ৫,৯৫০ মাইল বিস্তৃত। ইহা একদিকে পাঞ্জাব এবং হিমাচল প্রদেশ এবং অপর দিকে উত্তরপ্রদেশ এবং রাজস্থানের উপর বিস্তৃত। ইহা দিল্লী, চণ্ডীগড, সিমলা এবং পাতিয়ালার উপর দিয়া চলিয়া গিয়াছে। ইহার প্রধান অফিস দিল্লীতে অবস্থিত।

(৫) মধ্য রেলপথ ( Central Railway )—ইহা ভারতের মধ্যভাগে অবস্থিত। ইহা উত্তরে দিল্লীর নিকট হইতে দক্ষিণে রাইচুর পর্যন্ত এবং পশ্চিমে বোম্বাই হইতে পূর্বে বেজওয়াদা পর্যন্ত বিস্তৃত। ইহা দৈর্ঘ্যে ৫,৩৯৮ মাইল বিস্তৃত। ইহার প্রধান অফিস বোম্বাই-এ অবস্থিত।

(৬) পশ্চিম রেলপথ ( Western Railway )—এই রেলপথ, ৫,৯৭৩ মাইল বিস্তৃত। ইহা বোম্বাইয়ের উত্তর অংশ, রাজস্থানের দক্ষিণ অংশ এবং সৌরাষ্ট্র ও কচ্ছের সমস্ত অংশের উপর দিয়া বিস্তৃত। ইহার প্রধান অফিস বোম্বাই-এ অবস্থিত।

(৭) দক্ষিণ রেলপথ ( Southern Railway )—ভারতের রেলপথগুলির মধ্যে এই রেলপথের দৈর্ঘ্য সর্বাপেক্ষা বেশি। ইহা প্রায় ৬,০০০ মাইল বিস্তৃত। ইহা অন্ধ্রের অধিকাংশ, সমগ্র তামিলনাড়ু, মহীশূর ও ত্রিবাঙ্কুর-কোচিনের উপর দিয়া বিস্তৃত। ইহার প্রধান অফিস তামিলনাড়ু-এ অবস্থিত।

ভারতের রেলপথের দৈর্ঘ্য অন্যান্য উন্নত দেশগুলির তুলনায় অনেক কম। ইহার কারণ হইল নিম্নলিখিত রূপের :

(১) বহু বৃহৎ নদীর জন্য রেলপথ-বিস্তারে প্রচুর অসুবিধায় সৃষ্টি হইয়াছে। (২) গভীর অরণ্য এবং পার্বত্য-অঞ্চল বহু অসুবিধার সৃষ্টি করে। (৩) পূর্ব রেলপথ নির্মাণের সময় তিনপ্রকার লাইন স্থাপন বর্তমান রেলপথের বিস্তারে নানাপ্রকার অসুবিধার সৃষ্টি করিতেছে। (৪) পূর্বে রেলপথ পরিকল্পনাহীনভাবে নির্মাণ করা হইয়াছিল। ইহাও বর্তমানে রেলপথ সম্প্রসারণের অসুবিধার সৃষ্টি করিতেছে।

বর্তমানে ভারতের রেলপথ মাত্র ৩৪,০০০ মাইল বিস্তৃত। অপরদিকে এক ইংলণ্ডেই আড়াই লক্ষ মাইলেরও বেশি রেলপথ আছে।

পশ্চিমবঙ্গে বর্তমানে মাত্র, ১,৯০০ মাইল রেলপথ বিস্তৃত। ইহার বেশির ভাগ রেলপথই ব্রড গেজ (Broad Gauge) হইলেও কয়েকটি ন্যারো গেজ (Narrow Gauge) রেললাইনও আছে। পশ্চিমবঙ্গের প্রায় সমস্ত রেলপথই কলিকাতাকে কেন্দ্র করিয়া চতুর্দিকে বিস্তৃত। পশ্চিমবঙ্গের রেলপথের প্রথম সুযোগ এই যে, প্রধান দুইটি রেলপথ কলিকাতাকে ভারতের প্রধান খনিজ অঞ্চলের সহিত এবং অপরদিকে কৃষি-অঞ্চলের সহিত যুক্ত করিয়াছে। গঙ্গা নদীর উপর কলিকাতার নিকটে দুইটি সেতুর উপর দিয়া রেলপথ স্থাপন করা হইয়াছে। আবার কিছুদূরে রূপনারায়ণ নদীর উপরে একটি বৃহৎ সেতুর উপর দিয়া দক্ষিণ-পূর্ব রেলপথ বিস্তৃত। কলিকাতার পূর্বে শিয়ালদহ এবং পশ্চিমে হাওড়া—এই দুইটি বৃহৎ রেলস্টেশন দিয়া সমস্ত পশ্চিমবঙ্গে রেলপথে যাতায়াত করা যায়।

পশ্চিমবঙ্গের রেলপথ

বঙ্গবিভাগের পরে পশ্চিমবঙ্গে রেলপথের বিশেষ অসুবিধা হইয়াছে। উত্তরবঙ্গ এবং আসামের সহিত দক্ষিণবঙ্গের দূরত্ব বাড়িয়া গিয়াছে এবং যাতায়াতেরও অসুবিধা হইয়াছে। একটি মিটার গেজ লাইনের দ্বারা আসাম এবং উত্তরবঙ্গকে দক্ষিণ-বঙ্গের সহিত যুক্ত করা হইয়াছে। ইহাতে যাত্রী এবং মাল চলাচলে নানাপ্রকার অসুবিধার সৃষ্টি হইয়াছে।

বর্তমানে ভারতীয় রেল বিভাগ কলিকাতার নিকটস্থ অঞ্চলে বৈদ্যুতিক রেলগাড়ী চালাইবার পরিকল্পনা ক্রমপর্যায়ে কার্যকরী করিয়া চলিয়াছে। সম্প্রতি ইহার একটি ভাগে কিছুদূর—মোগলসয়াই পর্যন্ত বৈদ্যুতিক রেলগাড়ী চলাচল আরম্ভ হইয়াছে। শিয়ালদহ লাইনেও বৈদ্যুতিক রেলগাড়ী কিছুদিন হইল চালু হইয়াছে। কলিকাতার পার্শ্ববর্তী অঞ্চল বৈদ্যুতিক রেলপথে সংযোজিত হইলে অল্পকালের মধ্যে স্থানীয় যাত্রীদের অসুবিধা বহুল পরিমাণে লাঘব হইবে বলিয়া আশা করা যায়। আর তাহাতে কলিকাতার বসবাসের ভিড়ও কিছু পরিমাণে কমিয়া কলিকাতার শহরতলী অঞ্চলে ছড়াইয়া পড়িবে।

**ভারতের স্থলপথ (Roads in India)ঃ** ভারতে প্রায় আড়াই লক্ষ মাইল স্থলপথ, তন্মধ্যে প্রায় আশি হাজার মাইল পাকা রাস্তা। গ্রামাঞ্চলে প্রায় সর্বত্রই রাস্তার অসুবিধা দেখা যায়। ইংরাজ আমলে রাস্তাগুলি প্রায়ই শিল্পাঞ্চল অথবা শহরের মধ্যেই সীমাবদ্ধ ছিল। ৮০,০০০ মাইল পাকা রাস্তার মধ্যে ১১,০০০ মাইল জাতীয় স্থলপথরূপে পরিগণিত এবং কেন্দ্রীয় সরকারের তত্ত্বাবধানে রক্ষিত। বাকী পথগুলির কিছু অংশ রাজ্য-

ভারতের রাস্তা

সরকারের অধীনে, আর অন্যগুলি কর্পোরেশন, মিউনিসিপ্যালিটি ও জেলা পরিষদ অথবা অঞ্চল পঞ্চায়েতের অধীনে।

মোটর গাড়ীর প্রচলন ক্রমশঃ বাড়িয়া চলিয়াছে। বর্তমানে চার লক্ষেরও বেশি মোটর গাড়ী ভারতের রাস্তগুলির উপর দিয়া চলিতেছে। মোটর গাড়ী ছাড়া বর্তমানে প্রায় ৯০ লক্ষ গরুর গাড়ী মাল এবং যাত্রী লইয়া চলাচল করে। গ্রামাঞ্চলেই বেশির ভাগ গরুর গাড়ীর প্রচলন দেখা যায়। তুলা-উৎপাদনের অঞ্চল হইতে বেশির ভাগ তুলা গরুর গাড়ীতে শহরাঞ্চলে আনা হয়। ভারতের রাস্তাগুলি এশিয়া মহাদেশের মধ্যে শ্রেষ্ঠ হইলেও আমেরিকা এবং ইওরোপের দেশগুলির তুলনায় অতিশয় নিম্নপর্যায়ের।

মোটর এবং গরুর গাড়ী

ভারতে স্থলপথ নির্মাণে কয়েকটি বিশেষ অসুবিধার কারণ আছে। যথা: (১) বহু অঞ্চলে পাহাড়, পর্বত, গভীর বন, বৃহৎ নদী এবং জলাশয়ের জন্য স্থলপথ নির্মাণে বিশেষ অসুবিধা হইয়া থাকে। (২) কোন কোন অঞ্চলে অতিবৃষ্টির জন্য স্থলপথ নির্মাণ করা দুঃসাধ্য। (৩) আবার কোন কোন অঞ্চলে প্রবল বন্যার প্রকোপে রাস্তা-নির্মাণ অসম্ভব হইয়া উঠে।

স্থলপথের অসুবিধা

ভারত স্বাধীন হইবার পর বহু মাইল বিস্তৃত পাকা রাস্তা-নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়। কিন্তু ইহা সম্পূর্ণভাবে কার্যে পরিণত করা এখনও সম্ভবপর হয় নাই। ভারতে রাস্তা-নির্মাণে প্রধান প্রয়োজন হইল কয়েকটি বৃহৎ নদীর উপর সেতুনির্মাণ। সেই অনুযায়ী পরিকল্পনা করিয়াও প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে রাস্তা-নির্মাণ কার্য সম্পূর্ণ করা সম্ভব হয় নাই। এজন্য রাস্তা-নির্মাণ দ্বিতীয় এবং তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায়ও গুরুত্বপূর্ণ অংশ পাইয়াছিল।

স্বাধীন ভারতের পরিকল্পনা

রাস্তা-নির্মাণের উপর ভারতের শিল্প-বাণিজ্য বহুল পরিমাণে নির্ভর করে। রাস্তাগুলির সাহায্যে সুদূর গ্রামাঞ্চল হইতে মাল বহন করিয়া রেলগাড়ীতে বোঝাই করা হয়। মাল এবং যাত্রী পরিবহণে অনেক ক্ষেত্রে রেলপথের সহিত রাস্তাগুলি প্রতিযোগিতা করে। রাস্তাগুলি রেলপথের পাশাপাশি নির্মিত হইলেই এইরূপ প্রতিযোগিতার সৃষ্টি হইয়া থাকে। মোটর, বাস, ট্রাক প্রভৃতি যেগুলি রাস্তা দিয়া চলিয়া থাকে সেগুলি রেলগাড়ী অপেক্ষা দ্রুত চলে বলিয়া লোকে রেলপথ অপেক্ষা রাস্তাই অধিক ব্যবহার করে। এই প্রতিযোগিতা দূর করিবার উদ্দেশ্যে রেলপথ ও মোটর গাড়ী পরিচালনার মধ্যে সামঞ্জস্য বিধানের চেষ্টা চলিয়াছে।

পশ্চিমবঙ্গে শহর এবং শিল্পাঞ্চল ব্যতীত প্রায় সর্বত্রই রাস্তার অবস্থা অত্যন্ত

শোচনীয়। গ্রামাঞ্চলে কাঁচা রাস্তাগুলি বর্ষার সময় যানবাহন দূরের কথা পায়ে হাঁটিয়া চলিবার পক্ষেও অযোগ্য হইয়া পড়ে। পশ্চিমবঙ্গে কয়েক প্রকার রাস্তা দেখা যায়, যথা শান-বাঁধান রাস্তা, পিচঢালা রাস্তা, ইটের অথবা খোয়ার রাস্তা এবং মাটির অর্থাৎ কাঁচা রাস্তা। ইহা ছাড়া, গ্রামাঞ্চলে বহু পায়ে-চলার রাস্তাও দেখা যায়। পশ্চিমবঙ্গে কলিকাতা হইতে আরম্ভ করিয়া হাজার মাইলেরও অধিক একটি দীর্ঘ রাস্তা কয়েক শতাব্দী ধরিয়া বিদ্যমান। এই রাস্তাটি শের শাহের আমলে প্রস্তুত হইয়াছিল। ইহাকে 'গ্রাণ্ড ট্রাঙ্ক রোড' বলে। ইহা ছাড়া, আরও কয়েকটি রাস্তা বিশেষ উল্লেখযোগ্য, যথা—কলিকাতা-যশোহর রাস্তা, ইহা কলিকাতা হইতে আরম্ভ করিয়া বনগাঁর ভিতর দিয়া পাকিস্তানে যশোহর পর্যন্ত গিয়াছে। ব্যারাকপুর ট্রাঙ্ক রোড কংক্রীটের তৈরি এবং অতিশয় প্রশস্ত। জলপাইগুড়ি এবং দার্জিলিং-এর রাস্তাগুলিও উল্লেখযোগ্য। ইহা ছাড়া, কলিকাতা এবং অন্যান্য শহরের রাস্তাগুলি আধুনিক পদ্ধতিতে নির্মিত।

পশ্চিমবঙ্গের রাস্তা

**কলিকাতা বন্দর (Calcutta Port)ঃ** হুগলী নদীর তীরে অবস্থিত কলিকাতা মহানগরী ভারতের শ্রেষ্ঠ শহর। ইহা বঙ্গোপসাগর হইতে প্রায় ৮০ মাইল দূরে নদীতীরে অবস্থিত একটি বন্দর। ইহার পশ্চাৎ-ভূমি আসাম, পশ্চিমবঙ্গ, বিহার, উড়িষ্যা, মধ্যপ্রদেশ, উত্তর-প্রদেশ এমন কি পূর্ব-পাঞ্জাব পর্যন্ত বিস্তৃত। কলিকাতার সহিত এই প্রদেশগুলির রেলপথ, স্থলপথ, জলপথ এবং বিমানপথে যোগাযোগ রহিয়াছে। এই সকল অঞ্চলে যে-সব কাঁচামাল প্রচুর পরিমাণে জন্মিয়া থাকে তাহা আন্তর্জাতিক বাজারে বিশেষ সমাদৃত। তদুপরি বৃহৎ বৃহৎ শিল্পাঞ্চলের সহিত কলিকাতা সংযুক্ত। সন্নিকটে কয়লা, লৌহ এবং বহু প্রকার খনিজ শিল্পপ্রতিষ্ঠান থাকায় কলিকাতা বন্দরের ক্রমোন্নতি হইতেছে।

কলিকাতা বন্দরের পশ্চাৎ-ভূমি

কলিকাতা এশিয়ার শ্রেষ্ঠ বন্দর হইলেও কতকগুলি অসুবিধা সর্বসময় দেখা যায়। হুগলী নদীতে জোয়ার-ভাঁটার জন্য কলিকাতা বন্দরে জাহাজ প্রবেশ করিবার ও বন্দর হইতে বাহির হইবার যথেষ্ট অসুবিধা ঘটিয়া থাকে। তদুপরি নদীর মোহনায় সব সময় বালির চর পড়িয়া যাইতেছে, ইহাতে কলিকাতা বন্দরে বড় বড় জাহাজ প্রবেশ করিতে পারে না। হুগলী নদীর মোহনায় সব সময় বালির চর কাটিয়া জাহাজ চলাচল অব্যাহত রাখিতে হয়।

কলিকাতা বন্দরের অসুবিধা

প্রতি বৎসর কলিকাতা বন্দর হইতে প্রায় এক কোটি টন মাল আমদানি-রপ্তানি

হইয়া থাকে। প্রতি বৎসর কলিকাতা বন্দরে তের শতের অধিক জাহাজ প্রবেশ করে। প্রধানতঃ নিম্নলিখিত পণ্যগুলি কলিকাতা বন্দর হইতে রপ্তানি হইয়া থাকে। যথা—চা, পাট, কয়লা, পাটজাত দ্রব্য, চামড়া, শণ, লৌহ ও ইস্পাত, হাড়, অভ্র, ম্যাঙ্গানিজ, পেট্রোল, অন্যান্য তৈল ও তৈলবীজ ইত্যাদি। যন্ত্রপাতি, লৌহ ও ইস্পাত, পেট্রোল, রবার, লবণ, অন্যান্য খনিজ পদার্থও আমদানি হইয়া থাকে। কলিকাতা বন্দর একটি আধা-সরকারী সংস্থা কর্তৃক পরিচালিত। এই সংস্থাকে 'কলিকাতা পোর্ট কমিশন' বলা হয়। বন্দরের সংরক্ষণ, উন্নতি, বন্দরে জাহাজের প্রবেশ ও বন্দর ত্যাগ প্রভৃতি এবং অন্যান্য বন্দর-সংক্রান্ত যাবতীয় দায়িত্ব এই সংস্থার উপর ন্যস্ত।

কলিকাতা বন্দরের মাল চলাচল

জব চার্ণক হুগলী নদীর পূর্ব-উপকূলে ১৬৯০ খ্রীষ্টাব্দে কলিকাতা বন্দর স্থাপন করেন। হুগলী নদীর পূর্ব-উপকূলে জাহাজের নোঙ্গর ফেলিতে সুবিধা থাকায় তিনি এই স্থানটি নির্বাচন করেন। বর্তমানে এই বন্দর শ্রীরামপুর হইতে আরম্ভ করিয়া প্রায় বজবজ পর্যন্ত বিস্তৃত। নদীর উভয় তীর ধরিয়া জেটি এবং গুদাম-ঘর নির্মিত হইয়াছে। খিদিরপুরের ডক নির্মিত হইবার পূর্বে কলিকাতা প্রধানতঃ জেটি বন্দর ছিল।

কলিকাতা বন্দরের সৃষ্টি

**বাংলাদেশের বিভিন্নাংশের ক্ষুদ্র ক্ষুদ্র কারখানা (Small-scale Manufactories in different parts of Bengal)**ঃ পশ্চিমবঙ্গের বহু অঞ্চলে বিক্ষিপ্তভাবে ক্ষুদ্র ক্ষুদ্র কারখানা গড়িয়া উঠিয়াছে। ইহার প্রধান কারণ বাংলার মূলধনের স্বল্পতা। প্রায়ই দেখা যায় যে, অনেকে অতি সামান্য মূলধন লইয়া নিজ বাড়ীতেই নিজ চেষ্টায় একটি ছোট কারখানা গড়িয়া তুলিয়াছে। কলিকাতা এবং হাওড়ার বহু অঞ্চলেই এইভাবে ক্ষুদ্র ক্ষুদ্র কারখানার সৃষ্টি হইয়াছে। এইসব ক্ষুদ্র ক্ষুদ্র কারখানা কলিকাতার বৃহৎ বাজারে তাহাদের উৎপন্ন সামগ্রীগুলি অল্প পরিবহণ-খরচে চালান দিতে পারে। বঙ্গবিভাগের পর পশ্চিমবঙ্গের বিভিন্ন অংশে বিক্ষিপ্তভাবে নানাপ্রকার ক্ষুদ্র কারখানা গড়িয়া উঠিয়াছে। পূর্ববঙ্গ হইতে আগত উদ্বাস্তুগণ বহুক্ষেত্রে ক্ষুদ্র ক্ষুদ্র কারখানা স্থাপন করিয়াছে। এই জাতীয় কারখানা বর্তমানে পশ্চিমবঙ্গের প্রায় প্রত্যেক মহকুমা এবং জনবহুল স্থানসমূহে দেখিতে পাওয়া যায়। উদ্বাস্তুগণের মধ্যে অনেকে আবার ভারত সরকারের নিকট হইতে আর্থিক সাহায্য পাইয়া ক্ষুদ্র কারখানা গড়িয়া তুলিয়াছে। ভারত সরকার ক্ষুদ্রশিল্প-প্রসারে প্রধানতঃ উদ্বাস্তু-দিগকে প্রচুর অর্থ সাহায্য করিয়াছেন এবং করিতেছেন। এইজাতীয় শিল্পের মধ্যে

পশ্চিমবঙ্গের বিক্ষিপ্ত ক্ষুদ্র কল-কারখানাগুলি

গেঞ্জির কল, প্লাষ্টিকের কারখানা, কাচের শিশি, বোতল ও নানাপ্রকার পাত্র প্রস্তুতের কারখানা, চিরুণী তৈয়ারের কারখানা, বোতামের কারখানা প্রভৃতি বিশেষভাবে উল্লেখযোগ্য। এইসব শিল্প পশ্চিমবঙ্গের জনসংখ্যার বিশেষ এক অংশের কর্মসংস্থানে সাহায্য করিতেছে। এইসব ক্ষুদ্রশিল্প-জাত দ্রব্যাদি কলিকাতার বাজারে বিক্রয়ের উদ্দেশ্যে চালান দেওয়া হয়। বহু সময় ঐসব মাল পাইকারী হারে কিনিয়া ব্যবসায়িগণ পশ্চিমবঙ্গের বিভিন্ন অঞ্চলে চালান দিয়া থাকে। এমন কি কোন কোন ক্ষেত্রে ঐসব মাল ভারতের বিভিন্ন প্রদেশেও চালান যায়।

**দামোদর উপত্যকা পরিকল্পনা (Damodar Valley Project):** বরকাকানা-ডালটনগঞ্জ রেলপথের মধ্যে টোরি স্টেশনের নিকট কামারপাট পাহাড়ের প্রায় সাড়ে তিন হাজার ফুট উপর হইতে দামোদর নদ উত্থিত হইয়াছে। বরাকর, যমুনিয়া, কোনার এবং বোকারো ইহার প্রধান উপনদী। দামোদর নদ ছোটনাগপুর উপত্যকার উপর দিয়া প্রবাহিত হইয়া বরাকর নদ হইতে বিচ্ছিন্ন হইবার পরেই পশ্চিমবঙ্গে প্রবেশ করিয়াছে। তৎপরে বর্ধমান জেলার উপর দিয়া প্রবাহিত হইয়া কলিকাতার সন্নিকটে ফলতা নামক স্থানে গঙ্গায় আসিয়া পড়িয়াছে। ছোটনাগপুরে ৭,০০০ বর্গমাইল ভূখণ্ডের উপর এবং পশ্চিমবঙ্গে প্রায় ২,০০০ বর্গমাইলের উপর দামোদর নদ বিস্তৃত। ইহা অত্যধিক বালি এবং পলিমাটি বহন করিয়া আনে, তাই ইহার নিম্ন অঞ্চলে চর পড়িয়া গিয়াছে। ফলে বর্ষাকালে প্রবল বারিপাতের পর নদীর জল দুইকূল ছাপাইয়া বন্যার সৃষ্টি করে। বর্ধমান জেলায় ইহার বামতীর ধরিয়া উঁচু করিয়া প্রকাণ্ড বাঁধ নির্মাণ করা হইয়াছে। তথাপি বহু সময়ে ঐ বাঁধ ভাঙ্গিয়া বন্যার জল পার্শ্ববর্তী ভূমিখণ্ডে প্রবেশ করে। দক্ষিণতীরে কোন বাঁধ না থাকায় প্রায় প্রতি বৎসর প্রবল বন্যা হইয়া থাকে।

দামোদর নদের উৎপত্তি ও বিস্তার

দামোদরের বহুমুখী পরিকল্পনা প্রধানত বন্যারোধ এবং বিদ্যুৎশক্তি উৎপাদন করিবার উদ্দেশ্যে গৃহীত হইয়াছে। ইহার চারিটি স্থানে চারিটি বাঁধ নির্মাণ করা হইয়াছে। এগুলির মধ্যে তিনটি বাঁধ ছোটনাগপুর অঞ্চলে এবং একটি দুর্গাপুর অঞ্চলে নির্মাণ করা হইয়াছে। পাঞ্চেৎ পাহাড় বিষণগড়, তিলাইয়া এবং মাইথনে বাঁধ প্রস্তুত করা হইয়াছে। প্রথমত, বাঁধের দ্বারা প্রবল বন্যা রোধ করিবার ব্যবস্থা করা হইয়াছে। দ্বিতীয়ত, বাঁধগুলি হইতে খাল কাটিয়া পশ্চিমবঙ্গে প্রায় দশ লক্ষ একর জমিতে জলসেচের

দামোদরের বহুমুখী পবিকল্পনা

ব্যবস্থা করা হইয়াছে। তৃতীয়ত, বাঁধগুলি হইতে প্রায় এক লক্ষ কিলোওয়াট বৈদ্যুতিক শক্তি উৎপাদনের ব্যবস্থা করা হইয়াছে। চতুর্থত, এই বাঁধগুলি সারা বৎসর নদীতে পরিমাণমত জল সরবরাহের ব্যবস্থা করিবে। পঞ্চমত, নিম্ন-উপত্যকায় নদীস্রোতে নৌকা-চলাচলের পক্ষে সুবিধাজনক হইবে। ষষ্ঠত, বাঁধের ভিতর মৎস্য-সংরক্ষণের ব্যবস্থা করা হইয়াছে। সপ্তমত, বাঁধগুলির মধ্যে নৌকা-চলাচল এবং সাঁতার কাটিবার উপযুক্ত ব্যবস্থা করা হইয়াছে।

দামোদরের বাঁধগুলি

দুর্গাপুরে যে বাঁধ নির্মিত হইয়াছে তাহা হইতে দামোদরের দুই তীরে খাল খনন করা হইয়াছে। উত্তর দিকে খালগুলি কিছুদূর যাইয়া আবার দামোদরের সহিত মিলিত হইয়াছে। দামোদরের প্রধান স্রোতটি দুর্গাপুর হইতে আসিয়া কাঁচড়াপাড়ার নিকটে হুগলী নদীতে পড়িয়াছে। এই নদীটিকে বারমাস নৌ-চলাচলের উপযোগী রাখা হইবে।

তিলাইয়া বাঁধের প্রায় ৪,০০০ কিলোওয়াট বৈদ্যুতিক শক্তি উৎপন্ন হইবে। কোনার বাঁধের নির্মাণকার্য ১৯৫৫ খ্রীষ্টাব্দে শেষ হইয়াছে। মাইথন এবং পাঞ্চেৎ পাহাড়ের বাঁধের নির্মাণকার্য অল্পকাল পূর্বে শেষ হইয়াছে।

বিদ্যুৎ সরবরাহ এবং লোক অপসারণ

দামোদর উপত্যকা পরিকল্পনা হইতে, কলিকাতা, জামসেদপুর এবং পশ্চিমবঙ্গ ও বিহারের বহু অঞ্চলে বৈদ্যুতিক শক্তি সরবরাহ করা হইতেছে এবং হইবে। যে সব অঞ্চলে বাঁধ নির্মাণ এবং খাল খনন করা হইতেছে, সেই সব অঞ্চল হইতে লোক অপসারণ করিয়া তাহাদের জন্য আদর্শ গ্রাম নির্মাণ করিয়া সেখানে তাহাদিগকে বাস করিবার ব্যবস্থা করিয়া দেওয়া হইতেছে।

পরিকল্পনার খরচ এবং সংগঠন

এই পরিকল্পনায় ৫৫ কোটি টাকা ব্যয় হইবে বলিয়া স্থির ছিল। কিন্তু এ পর্যন্ত ঐ টাকার অনেক বেশি ব্যয় হইয়া গিয়াছে। ভারতের লোকসভা কর্তৃক প্রবর্তিত আইনের দ্বারা তিনজন সদস্য লইয়া 'দামোদর ভ্যালি কর্পোরেশন' নামে একটি সংগঠন স্থাপিত হইয়াছে। দামোদর উপত্যকা পরিকল্পনার কাজ সফলতার দিকে চলিয়াছে।

**পুরাতন শহর হাওড়া ও নূতন শহর চিত্তরঞ্জনের মধ্যে পার্থক্য (Difference between an old town like Howrah and new town like Chittaranjan) :** হাওড়া একটি পুরাতন শহর। ইহা একান্ত অপরিকল্পিতভাবে গড়িয়া উঠিয়াছে। এই শহরটিতে এক বিশাল জনসংখ্যা বাস করে।

তদুপরি পশ্চিমবঙ্গে শিল্পোন্নতির সঙ্গে সঙ্গে এই শহরটির নানাস্থানে বিক্ষিপ্তভাবে বহুরকম শিল্পপ্রতিষ্ঠান গড়িয়া উঠিয়াছে। কিন্তু এখানকার রাস্তাঘাট এবং ঘরবাড়ীগুলি বিশৃঙ্খলভাবে নির্মিত হইয়াছে।

হাওড়া শহর

রাস্তাঘাট কোথাও প্রশস্ত আবার কোথাও অত্যন্ত অপ্রশস্ত, এবং অনেক ক্ষেত্রেই যানবাহন চলাচলের প্রায় অযোগ্য। জল-সরবরাহ এবং পায়খানার বন্দোবস্তও অত্যন্ত অনুপযুক্ত। রাস্তার পার্শ্বস্থিত খোলা নর্দমাগুলি হইতে সব সময় দুর্গন্ধ বাহির হইতেছে এবং মশা, মাছি ভন্ ভন্ করিতেছে। শহরের মধ্যে স্থানে স্থানে পচা পুকুর ও ডোবা দেখিতে পাওয়া যায়। শহরের সর্বত্র মশার উপদ্রব। রাস্তাগুলি প্রধানতঃ ইট এবং পাথরের খোয়া দিয়া প্রস্তুত ও ধূলাবালিপূর্ণ। রাস্তায় জল দিবার ব্যবস্থা নাই বলিলেও চলে। এখানে বাজারগুলির কোন শৃঙ্খলা নাই এবং বাজার এলাকা অত্যন্ত অস্বাস্থ্যকর। রাস্তার উপর হইতেই বাড়ীগুলি পরস্পর নির্মিত, তাই আলো-বাতাসের প্রাচুর্য নাই। প্রায় সকল রাস্তাই আঁকাবাঁকা। অপরিকল্পিত-ভাবে হাওড়ার প্রায় সর্বত্র ইতস্ততঃ বিক্ষিপ্তভাবে কারখানা গডিয়া উঠিবার ফলে শহরটি প্রায়ই ধোঁয়াচ্ছন্ন থাকে। তদুপরি অস্বাস্থ্যকর বস্তি এলাকা, জনসংখ্যা বৃদ্ধি, শহরে বসবাস কষ্টসাধ্য করিয়া তুলিয়াছে।

চিত্তরঞ্জন একটি নূতন শহর। ইহা অতি সুপরিকল্পিতভাবে গঠিত। এই শহরটিও একটি শিল্প-শহর। এখানকার রাস্তাগুলি প্রশস্ত এবং সোজা। রাস্তার পাশে কোন দুর্গন্ধযুক্ত খোলা নর্দমা নাই। বাড়ীগুলি রাস্তার উপর হইতেও নির্মিত হয় নাই, রাস্তা হইতে বেশ কিছুটা দূরে বাড়ীগুলি

চিত্তরঞ্জন শহর

নির্মিত হইয়াছে। রাস্তার দুই পার্শ্বে গাছের সারি থাকায় রাস্তাগুলি ছায়াশীতল থাকে। ফুলের বাগান এবং সুন্দর সুন্দর লতা-পাতায় শহরটি সজ্জিত। কারখানা এলাকার বাহিরে অবস্থিত বলিয়া শহরটিতে ধোঁয়া নাই। জল-সরবরাহ এবং পায়খানার বন্দোবস্ত অতি সুপরিকল্পিত। এখানকার বাজারগুলি সুশৃঙ্খল ও সুন্দর এবং আধুনিক পরিকল্পনায় প্রস্তুত। মাছ-মাংসের বাজারও সর্বত্র জাল দিয়া ঘেরা—সেহেতু মাছির উপদ্রব তেমন নাই। প্রতিদিন বাজারের সর্বত্র পরিষ্কার-পরিচ্ছন্ন করিয়া রাখা হয়। রাস্তাগুলি বেশির ভাগ পিচঢালা, ধূলিকণাশূন্য এবং সর্বত্র যানবাহন চলাচলের পক্ষে উপযুক্ত। এখানে বস্তি বলিয়া কিছু নাই। নিম্নশ্রেণীর শ্রমিকদের বাসস্থানগুলিও আধুনিক ধরনের। ফাঁকা ফাঁকা বাড়ীগুলিতে প্রচুর আলো-বাতাস। পরিকল্পনানুযায়ী নির্মিত চিত্তরঞ্জন শহরে বসবাসের সকল আধুনিক সুখ-সুবিধা রহিয়াছে।

## Model Questions

1. Describe the development of industries in Bengal since the First World War.
   প্রথম মহাযুদ্ধের পর হইতে বাংলার শিল্পোন্নতি বর্ণনা কর।
2. Describe the scenes in the iron works of Burnpur.
   বার্ণপুরের লৌহ কারখানার বর্ণনা দাও।
3. Describe the manufacture of railway engines and wagons in Chittaranjan.
   চিত্তরঞ্জনে রেল-এঞ্জিন ও রেলগাড়ী উৎপাদনের বর্ণনা কর।
4. Describe the organisation of rail and road transport.
   রেলপথ ও স্থলপথ সংগঠনের বর্ণনা দাও।
5. Describe the Port of Calcutta.
   কলিকাতা বন্দরের বর্ণনা দাও।
6. Contrast between an old town like Howrah and a new town like Chittaranjan.
   পুরাতন শহর হাওড়ার সহিত নূতন শহর চিত্তরঞ্জনের তুলনা কর।
7. Write a note on the Damodar Valley Project.
   দামোদর নদী উপত্যকা সম্পর্কে একটি টীকা লিখ।

# UNIT (a) VI : *আমাদের দেশের গ্রাম এবং শহর*
## ( Villages and Towns in our Country )

ভারতের গ্রামের সংখ্যা শহরের তুলনায় বহুগুণ বেশি। ভারতের কৃষিকার্যে লিপ্ত জনসমষ্টির সংখ্যা অত্যধিক বলিয়া গ্রামের সংখ্যাও অধিক। এই দেশের গ্রামগুলি প্রধানতঃ কৃষিক্ষেত্রের সন্নিকটে অবস্থিত। ভারতের বিভিন্ন অঞ্চলে জলবায়ুর তারতম্য এবং বিভিন্ন প্রাকৃতিক পরিবেশের ফলে বহু ধরনের গ্রাম গড়িয়া উঠিয়াছে। ইহা ছাড়া, জনসমষ্টির আচার-আচরণ এবং প্রাকৃতিক কাবণেও গ্রামগুলির মধ্যে তারতম্য দেখা যায়। কোথাও দেখা যায় সংঘবদ্ধভাবে গ্রামগুলি গড়িয়া উঠিয়াছে আবার কোথাও বা বিক্ষিপ্তভাবে গ্রামগুলি ছড়াইয়া আছে। ভারতের বেশির ভাগ অঞ্চলে গ্রামগুলিতে নানাপ্রকাব অসুবিধা পবিলক্ষিত হয়। গ্রামাঞ্চলে রাস্তাঘাট নাই বলিলেও চলে। গ্রামগুলি বেশির ভাগ অনেক সময় প্রবল বন্যায় প্লাবিত হইয়া যায়, আবার কোন কোন সময় জলের অভাবে গ্রামের মধ্যে ওঠে হাহাকার। ম্যালেরিয়া এবং বহু প্রকার সংক্রামক ব্যাধির কবলে পড়িয়া কোন কোন অঞ্চলে গ্রামগুলি শ্মশানে পরিণত হইয়া গিয়াছে। গ্রামাঞ্চলে বাড়ীঘরের অবস্থাও অতিশয় শোচনীয় দেখিলে মনে হয় কঠিন দারিদ্র্যের সহিত লড়াই করিয়া ভারতেব গ্রামগুলি কোন মতে টিকিয়া আছে।

ভারতের গ্রাম

অপর দিকে ভারতের শহরগুলি অন্যান্য অগ্রসর দেশের শহরের তুলনায় বিশেষ সমৃদ্ধিশালী নয়। শহরের স্থানে স্থানে অন্ধকারাচ্ছন্ন বস্তিগুলি একান্ত নির্জীবের মত পড়িয়া আছে। ভারতের বেশির ভাগ শহরে রাস্তাঘাটের চরম দুরবস্থা। এমনকি, বহু শহরের অলি-গলিতে কোন প্রকার যানবাহন চলাচল সম্পূর্ণ অসম্ভব। তদুপরি ভারতের বিভিন্ন শহরগুলি মধ্যে যোগাযোগও খুব কম। শহরগুলির বেশির ভাগ বিক্ষিপ্তভাবে অবস্থিত কোথাও পর পর কয়েকটি শহর আবার কোথাও বহুদূর বিস্তৃত অঞ্চলের মধ্যে কো শহরের অস্তিত্ব নাই।

ভারতের শহর

**দক্ষিণ-বঙ্গের বিক্ষিপ্ত গ্রাম ও শহরগুলি ( Scattered Villages an Towns of South Bengal ) :** দক্ষিণ-বঙ্গের গ্রামগুলি প্রধানতঃ বিক্ষিপ্তভা অবস্থিত। প্রায়ই দেখা যায় একটি গ্রামের পর বিস্তীর্ণ মাঠ, তারপরে আবার এক গ্রাম। অবশ্য কোন কোন অঞ্চলে পাশাপাশি কয়েকটি গ্রামও দেখা যায়। দক্ষি বঙ্গের অধিকাংশ স্থান খাল, বিল, নদী, নালায় পরিপূর্ণ। তাই বেশিরভাগ গ্রাম

বিক্ষিপ্তভাবে গড়িয়া উঠিয়াছে। তদুপরি দক্ষিণ-বঙ্গের অধিবাসীদের কৃষি হইল প্রধান উপজীবিকা। তাই এক-একটি গ্রামের পরই দেখা যায় বিস্তৃত কৃষিক্ষেত্র। গ্রামগুলির পাশে কৃষিক্ষেত্রগুলি ঈষৎ নিম্নে অবস্থিত। বর্ষার সঙ্গে সঙ্গে মাঠগুলি জলে ভরিয়া যায়, ফলে গ্রামগুলিকে ক্ষুদ্র ক্ষুদ্র দ্বীপের মত দেখা যায়। দক্ষিণ-বঙ্গের গ্রামগুলিকে দুই শ্রেণীতে বিভক্ত করা যায়—প্রথমত, বর্ধিষ্ণু গ্রাম। এই সব গ্রামে নানা শ্রেণীর লোক বাস করে। এই গ্রামগুলি প্রায়ই কৃষিক্ষেত্র হইতে কিছু দূরে অবস্থিত। সাধারণতঃ এই গ্রামগুলি নদীর তীরে অথবা উচ্চ ভূমিখণ্ডে অবস্থিত। দ্বিতীয়ত, কৃষিক্ষেত্র-সংলগ্ন গ্রাম। এই প্রকার গ্রামগুলি কৃষিক্ষেত্রের পাশে অথবা মধ্যস্থলে অবস্থিত। এই গ্রামগুলির বেশির ভাগ লোকই নিজেরা কৃষিকার্য করিয়া থাকে। বর্ধিষ্ণু গ্রামগুলি অনেকক্ষেত্রে পাশাপাশি অবস্থিত। কিন্তু কৃষিক্ষেত্র-সংলগ্ন গ্রামগুলিকে বেশির ভাগ ক্ষেত্রেই বিক্ষিপ্তভাবে উচ্চ ভূমিখণ্ডের উপরে ( উহাকে টিলা বা ভিটা বলে ) অবস্থিত দেখা যায়। এই সব গ্রামে সাধারণতঃ কৃষক এবং মৎস্যজীবীরা বাস করে। পনেরো-কুড়িটি পরিবার হইতে আরম্ভ করিয়া প্রায় পঞ্চাশ-ষাটটি পরিবার লইয়া এইরূপ এক-একটি গ্রাম গঠিত। বর্ষার পরে যখন মাঠের জল শুকাইয়া যায় তখন দেখা যায় এক-একটি বিস্তীর্ণ প্রান্তরের মাঝে অথবা পাশে এক-একটি গ্রাম মাথা উঁচু করিয়া দাঁড়াইয়া আছে। মাইলের পর মাইল ধরিয়া বিস্তৃত মাঠের মাঝে ক্ষুদ্র ক্ষুদ্র বহু গ্রাম। এই গ্রামগুলিতে বেশির ভাগ লোকই খড়ের চালাঘরে বাস করে। কোন কোন গ্রামে অবশ্য দুই-একখানি টিনের ঘর অথবা দালানও আছে।

দক্ষিণ-বঙ্গের দুই প্রকার গ্রাম

বর্ধিষ্ণু গ্রামগুলিতে নানা শ্রেণীর লোক থাকে। ব্রাহ্মণ, কায়স্থ ইত্যাদি নানা শ্রেণীর লোক বিভিন্ন পল্লীতে বসবাস করে। পল্লীগুলি অবশ্য খুব সুশৃঙ্খলভাবে গঠিত নয়। অনেক সময় এক শ্রেণীর লোককে অন্য শ্রেণীর পল্লীতে দেখা যায়। এই গ্রামের সহিত শহরাঞ্চলের নিকটতম সম্বন্ধ। তাই এই সব গ্রামে শহরাঞ্চলের কতক কতক সুযোগ-সুবিধা বিদ্যমান। স্কুল, হাসপাতাল ইত্যাদি বহু প্রতিষ্ঠানও মাঝে মাঝে দেখা যায়।

বর্ধিষ্ণু গ্রাম

কৃষিক্ষেত্র-সংলগ্ন গ্রামগুলিতে বেশির ভাগ ক্ষেত্রেই চলাচলের কোনপ্রকার সুবিধা-সুযোগ থাকে না। বর্ষার সময় জলপথে এবং অন্য সময়ে কৃষিক্ষেত্রের আইলের উপর দিয়া পায়ে চলার পথই গ্রামবাসীদের যাতায়াতের উপায়।

গ্রাম্য পথ

**কেরালার বিক্ষিপ্ত গ্রাম ও শহরগুলি ( Scattered Villages and**

**Towns in Kerala ) :** কেরালার গ্রামগুলিকে দুই ভাগে বিভক্ত করা যায়। প্রথমত, উত্তর-কেরালার বিক্ষিপ্ত গ্রামগুলি এবং দ্বিতীয়ত, দক্ষিণ-কেরালার সংঘবদ্ধ গ্রামগুলি। কেরালার উত্তরে পার্বত্য অঞ্চলে গ্রামগুলি বিক্ষিপ্ত-ভাবে অবস্থিত, অন্যদিকে দক্ষিণে ধান্যক্ষেত্রের অঞ্চলে গ্রামগুলি সংঘবদ্ধ। উত্তরে নদী এবং হ্রদ-পরিবেষ্টিত অঞ্চলগুলিতে অপ্রশস্ত ভূমিখণ্ড দেখা যায়। ঐ সব অপ্রশস্ত ভূমিখণ্ডে বিক্ষিপ্ত গ্রামের সৃষ্টি হইয়াছে। অপরদিকে দক্ষিণে বিস্তৃত কৃষিক্ষেত্রের মধ্যে মধ্যে কতকগুলি সংঘবদ্ধ গ্রাম দেখা যায়। উত্তর কেরালার জনসমষ্টিকে প্রধানতঃ বিক্ষিপ্তভাবে জীবনযাপন করিতে দেখা যায়। একটি পরিবার অপর পরিবার হইতে কিছু দূরে তাল ও নারিকেল বৃক্ষ-পরিবেষ্টিত গৃহে বসবাস করে। প্রায় সর্বত্রই এইভাবে বসবাসের ব্যবস্থা পরিলক্ষিত হয়, এমন কি নিম্নশ্রেণীর দরিদ্র ব্যক্তিও এইভাবে বসবাস করে। উত্তর-কেরালায় প্রধানতঃ দুই শ্রেণীর অধিবাসীদের দেখা যায়, যথা—ব্রাহ্মণ এবং শূদ্র। ইহার মধ্যে ক্ষত্রিয় এবং বৈশ্যের সংখ্যা নাই বলিলেও চলে। গ্রামগুলিতে বর্ণবিভাগ বিশেষভাবে পবিলক্ষিত হয়। কিন্তু সকলকেই গ্রামের পার্শ্বে অবস্থিত ভূমিখণ্ডের সহিত সংশ্লিষ্ট থাকিতে দেখা যায়। উত্তর-কেবালায় গ্রামের মাতব্বর বংশ জমির মালিক থাকিতে পারে। দক্ষিণ-কেরালায় সাধারণতঃ গ্রামের মন্দিরের পূজারী নাম্বুদ্রি ব্রাহ্মণই গ্রামের সকল জমিব মালিক। তাহার নিজস্ব কিছু জমি থাকে এবং গ্রামের বাকী সকলে তাহার অধীন প্রজা হিসাবে গণ্য হয়। গ্রামে প্রধানতঃ নাম্বুদ্রিবা জমিব মালিক, ইহা ছাডা উচ্চ শ্রেণীর নায়কগণও জমির মালিক থাকিতে পারে। তবে ইহারা প্রায়ই মধ্যস্বত্ব ভোগ কবে। নিম্নশ্রেণীর নায়কগণই প্রায় ক্ষেত্রেই কৃষিকার্য পরিচালনা করে।

কেরালার উত্তর ও দক্ষিণের গ্রামগুলি

পূর্বে কয়েকটি গ্রাম লইয়া এক-একটি ক্ষুদ্র রাজ্য গঠিত ছিল এবং ঐ ক্ষুদ্র রাজ্যগুলি কোচিনের মহারাজা অথবা কালিকটের জামোরিণের অধীন থাকিত। ঐ সব ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্যের মধ্যে যাহারা বেশি সংখ্যক নায়ার সৈন্য দিতে পারিত, তাহারা বেশি সম্মান পাইত। ইংরাজ শাসনের পর হইতে এই প্রকার ক্ষুদ্র রাজ্যের অবসান ঘটে, কিন্তু শ্রেণীবিভাগ অপরিবর্তিত রহিয়া যায়। ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্যগুলির অবসান ঘটিলেও গ্রামগুলির অবস্থা একই প্রকার আছে। গ্রামের মাতব্বর অথবা নাম্বুদ্রিগণ ব্রিটিশ আমলেও রাজস্ব আদায় এবং ছোট ছোট অপরাধের বিচার করিত। বর্তমান স্বাধীন ভারতে ইহার ক্রমশঃ অবসান ঘটিতেছে।

**উত্তর-প্রদেশের সংঘবদ্ধ গ্রামগুলি ( Compact Villages of Uttar-**

**Pradesh )** : বিভিন্ন শ্রেণীব জনসমষ্টির দ্বারা অধ্যুষিত উত্তরপ্রদেশের সংঘবদ্ধ গ্রামগুলি মাটির দেওয়াল দেওয়া ঘরে পরিপূর্ণ। এই সব গ্রাম প্রধানতঃ সমতল ক্ষেত্রের উপর অবস্থিত। জনসমষ্টির অধিকাংশই কৃষকশ্রেণীর লোক। কৃষকশ্রেণীর মধ্যে আবার দুই ভাগ—এক ভাগের কৃষকদের কিছু কৃষি জমি আছে এবং অপর ভাগের কোন কৃষি জমি নাই। অবশ্য প্রায় ক্ষেত্রেই কৃষিজমি আছে এরূপ কৃষকের সংখ্যাই অধিক। উত্তরপ্রদেশেব এই সব অঞ্চলে বৃষ্টিপাতের পবিমাণ অতি সামান্য। তাই কৃষকদিগকে সর্বক্ষেত্রেই জল-সেচের বন্দোবস্ত করিতে হয়। প্রতি গ্রামের সংলগ্ন ভূমিখণ্ডে বহু কূপ খনন করা হয। প্রায় সর্বত্রই কূপগুলি অতিশয় গভীর এবং এই সব কূপের ধার হইতে দীর্ঘ নর্দমাব মত খাল কাটা থাকে। গভীব কূপগুলি হইতে গরুর সাহায্যে জল উপরে তোলা হয় এবং ঐ সব খালেব উপরে ঢালিযা দেওয়া হয়। এইভাবে উত্তরপ্রদেশের জমিতে জলসেচের বন্দোবস্ত কবা হইয়া থাকে।

কৃষিক্ষেত্রে সংশ্লিষ্ট গ্রামগুলি

উত্তবপ্রদেশের গ্রামগুলিতে কয়েকঘব জমির মালিক এবং কয়েকঘর ব্যবসাযীও দেখা যায়। জমির মালিকগণ প্রধানতঃ জমিহীন কৃষকদের দ্বারা কৃষিকার্য পবিচালনা কবে। উত্তরপ্রদেশেব জমিতে কৃষিকার্য পরিচালনা কবা দুই-একজন কৃষকের দ্বারা সম্ভবপর হয় না। সর্বত্রই কৃষিকার্য পরিচালনা কবিতে কৃষকদের মধ্যে সহযোগিতার প্রয়োজন হয়। ১৯২৬ খ্রীষ্টাব্দে 'আগ্রা টেনান্সি এ্যাক্ট' ( Agra Tenancy Act ) পাস হইবার পূর্বে কৃষকগণ জমির মালিকদিগেব নিকট হইতে স্বল্পকালেব জন্য কৃষিজমি বন্দোবস্ত ( lease ) লইত। কৃষকশ্রেণী প্রায় সময়ই মালিকদের নিকট হইতে শস্য অথবা অর্থ কর্জ লইয়া জমির মালিকের অধীন শ্রমিকে পরিণত হইত। কিন্তু বর্তমানে কৃষকদের ঋণের ভার বহু পরিমাণে কমিয়া গিয়াছে। উত্তরপ্রদেশের গ্রামগুলিতে কৃষকশ্রেণী ভিন্ন আরও কয়েক শ্রেণীর লোক আছে, যথা, পুরোহিত, কামার, নাপিত, ধোপা, চামার প্রভৃতি।

গ্রামেব সংগঠন

উত্তরপ্রদেশের সংঘবদ্ধ গ্রামগুলিতে প্রত্যেক শ্রেণীর লোকের মধ্যে সর্বকার্যে পরস্পর সাহায্য-সহযোগিতা করিতে দেখা যায়। প্রত্যেক শ্রেণীর লোকদিগের মধ্যে অল্পবিস্তর আত্মীয়তাও বর্তমান। ফলে, সহজেই শ্রেণীর অন্তর্ভুক্ত লোকদের মধ্যে শ্রেণীগত কার্যে সহযোগিতার সৃষ্টি হইয়াছে। উত্তর-প্রদেশের প্রায় গ্রামেই বর্তমানে এক-একটি গ্রাম্য সমিতিও গঠিত হইয়াছে এবং এই সমিতিগুলি বর্তমানে আইন অনুসারে স্বীকৃত। এই সব

গ্রাম্য সমিতি

কেরালার বিক্ষিপ্ত গ্রাম

উত্তরপ্রদেশের সংঘবদ্ধ গ্রাম

গ্রাম্য সমিতি অবশ্য নানা শ্রেণীর লোক লইয়া গঠিত। সমিতিগুলি ছোট ছোট বিবাদ-বিসংবাদের মীমাংসা করিয়া থাকে।

উত্তরপ্রদেশের গ্রামগুলিতে গ্রামবাসীর ঘরগুলি সুশৃঙ্খল ও প্রত্যেক বাড়ী হইতে অন্য বাড়ীর মধ্যে অপ্রশস্ত একফালি জমির ব্যবধান আছে। এগুলি গ্রামের মধ্যে যাতায়াতের পথরূপে ব্যবহৃত হইয়া থাকে। প্রায় ক্ষেত্রেই ঘরগুলির মাটির দেওয়াল এবং বাঁশের চাল থাকে।

গ্রাম এবং পথ

**পাঞ্জাবের সংঘবদ্ধ গ্রামসমূহ (Compact Villages in the Punjab) :** পাঞ্জাবের গ্রামে গ্রামবাসীদের ঘরগুলি সুশৃঙ্খল ও বিশেষভাবে সংঘবদ্ধ। একটি গৃহের সহিত অপর একটি গৃহ প্রায় সংযুক্ত। গ্রামের সরু রাস্তাগুলির প্রায় উপরেই বাসস্থানের দেওয়াল নির্মিত হইয়াছে। দুইটি গৃহের মধ্যে সরু গলিগুলি এক বাড়ী হইতে অন্য বাড়ীতে যাইবার পথ হিসাবে ব্যবহৃত হইয়া থাকে। গ্রামের সংলগ্ন বাজারের ঘরগুলিও পরপর নির্মিত। প্রত্যেক গ্রামেই একটি ফাঁকা জায়গা থাকে। এই ফাঁকা জায়গাটিতে গ্রামবাসীরা প্রায়ই মিলিত হয়। গ্রামের প্রান্তে কখন কখনও পুষ্করিণী দেখিতে পাওয়া যায়। প্রায় ক্ষেত্রেই গ্রামের কূপ থাকে। এই সব পুষ্করিণী অথবা কূপ হইতে গ্রামবাসীরা পানীয় জল সংগ্রহ করিয়া থাকে। পাঞ্জাব প্রদেশে অতি সামান্য বৃষ্টিপাত হইয়া থাকে। তাই জলসেচের বন্দোবস্ত করিয়া কৃষিকার্য পরিচালনা করিতে হয়। ইংরাজ আমল হইতে পাঞ্জাবের পঞ্চনদের বহু খাল কাটা হয়। ঐ সব খাল হইতে কৃষিক্ষেত্রে জল সরবরাহ করা হয়। ইহা ছাড়া, প্রায় অঞ্চলেই গভীর কূপ দেখিতে পাওয়া যায়। পাঞ্জাবের স্বল্প জনসমষ্টি-বিশিষ্ট গ্রাম-গুলিকে কৃষিক্ষেত্রের পাশেই অবস্থিত দেখা যায়। উর্বর কৃষিক্ষেত্রের দুই পাশে গ্রাম অবস্থিত। পাঞ্জাবে কোন কোন গ্রামাঞ্চলে আবার প্রাচীর দেওয়া গৃহও দেখা যায়। কোন গ্রামেই ঘরগুলি ইতস্ততঃ বিক্ষিপ্তভাবে নির্মিত নহে। পূর্বে একটি গ্রামে শিখ, হিন্দু এবং মুসলমান সংঘবদ্ধভাবে মিলিয়া-মিশিয়া বসবাস করিত, কিন্তু বর্তমানে এই প্রকার সংঘবদ্ধতার হ্রাস পাইয়াছে। পাঞ্জাবের গ্রামগুলিতে প্রধানতঃ একাধিক ধর্মের লোক বসবাস করিলেও সমগ্র গ্রামের অধিবাসীরা এক-একটি সংঘবদ্ধ জনসমষ্টি বলিয়াই বিবেচিত হইয়া থাকে। পাঞ্জাব-বিভাগের পরে এই সংঘবদ্ধ গ্রামগুলিতে বহু পরিবর্তন দেখা দিয়াছে এবং বহু গ্রামে সাম্প্রদায়িক বিভাগের সৃষ্টি হইয়াছে।

পাঞ্জাবের গ্রামাঞ্চলের বাসস্থান

পাঞ্জাবের গ্রামগুলিতে প্রধানতঃ, তিন শ্রেণীর লোক দেখা যায়,—ধনী এবং

জমির মালিক, মধ্যবিত্ত এবং ক্ষুদ্র ক্ষুদ্র ব্যবসায়ী, কৃষক এবং শ্রমিক শ্রেণী। ইংরাজ আমলে কৃষক এবং শ্রমিক শ্রেণী ঋণের চাপে জমিহীন দিনমজুরে পরিণত হইতে বসিয়াছিল। সেই সময়ে পাঞ্জাব ল্যাণ্ড এ্যালি-য়েনেশন এ্যাক্ট (Punjab Land Alienation Act) পাস করা হয়। এই আইন দ্বারা কৃষক শ্রেণীর জমি হস্তান্তর করা নিষিদ্ধ করা হয়। বর্তমানে পাঞ্জাবের গ্রাম-গুলিতে কিছু কিছু বিভেদের সৃষ্টি হইলেও ইহাদের সংঘবদ্ধ জীবন-যাপন উল্লেখযোগ্য।

গ্রামে তিন শ্রেণীর লোক

**বিভিন্ন ধরনের শহর (Different kinds of Town) :** প্রাকৃতিক অবস্থান অনুযায়ী শহরগুলিকে চারিভাগে বিভক্ত করা যায়। প্রথমত, পার্বত্য-অঞ্চলের শহর—এই সকল শহর পর্বতের গায়ে উঁচু-নীচু জমির উপর গড়িয়া উঠিয়াছে। দ্বিতীয়ত, সমতল ক্ষেত্রের শহর—সমতল অঞ্চলে এই ধরনের শহরগুলি দেখিতে পাওয়া যায়। তৃতীয়ত, নদীতীরবর্তী শহর—এরূপ শহর প্রায় বৃহৎ বৃহৎ নৌ-চলাচলের উপযোগী নদীর উপকূলে অবস্থিত। চতুর্থত, সমুদ্রের উপকূলে অবস্থিত শহর—এই শহরগুলি প্রায়ই বন্দর হিসাবে গড়িয়া উঠে। পাবত্য অঞ্চলের শহরগুলি প্রায়ই যোগাযোগের অসুবিধা ভোগ করিয়া থাকে। কারণ, উঁচু-নীচু পার্বত্য অঞ্চল রাস্তাঘাট-নির্মাণে বিশেষভাবে বাধার সৃষ্টি করিয়া থাকে। সমতলক্ষেত্রের শহরগুলি এবিষয়ে যথেষ্ট সুযোগ-সুবিধা ভোগ করিয়া থাকে। সমতল অঞ্চলই রাস্তাঘাট নির্মাণের পক্ষে উপযোগী। নদীর তীরে অবস্থিত শহরগুলি বাণিজ্যের পক্ষে খুবই সুবিধাজনক। বহু দূর অঞ্চল হইতে নদীপথে মাল আমদানি-রপ্তানির কাজে নদীর তীরবর্তী শহরগুলি খুবই সহায়ক। সমুদ্রের উপকূলে অবস্থিত শহরগুলি প্রায় ক্ষেত্রেই বিদেশে মাল রপ্তানি এবং আমদানির পক্ষে বিশেষ উপযোগী। এই সকল শহরের সহিত দেশের অভ্যন্তরের বিভিন্ন অংশের যোগাযোগ থাকিলে শহরগুলি সর্ববিষয়ে উন্নত হইয়া উঠিতে পারে। এই সব শহরকে আবার কয়েক শ্রেণীতে বিভক্ত করা যায়, যথা—প্রথমত, বাণিজ্য এবং শিল্প-অঞ্চলের শহর; দ্বিতীয়ত, সরকারী কর্মকেন্দ্র বা রাজধানী শহর; তৃতীয়ত, তীর্থস্থান হিসাবে গড়িয়া উঠিয়াছে এইরূপ শহর; চতুর্থত, রেল অথবা ষ্টীমার স্টেশনের দরুণ শহর; পঞ্চমত, স্বাস্থ্যনিবাস হিসাবে শহর; ষষ্ঠত, জন-সমাবেশের ফলে গঠিত শহর; সর্বশেষে—সমুদ্রের উপকূলে নির্মিত শহর।

তিন প্রকার শহর

শহরের শ্রেণীবিভাগ

আমাদের দেশে বিভিন্ন অঞ্চলে বিভিন্ন ধরনের শহর গড়িয়া উঠিয়াছে। প্রাকৃতিক অবস্থান এবং জলবায়ুর তারতম্যে ঐ সব শহরের মধ্যে যথেষ্ট পার্থক্য দেখা যায়।

কোথাও শহরগুলিতে দেখা যায় কাঠের বাড়ী আবার কোথাও দেখা যায় বৃহৎ অট্টালিকা।

**আমাদের বাসস্থান বা গৃহ ( Our houses ) :** আমাদের জীবনে বাসস্থানের সমস্যা খাদ্য-সমস্যার মতই গুরুত্বপূর্ণ। অস্বাস্থ্যকর বাসস্থানে বাস করিলে যে নানা-প্রকার ব্যাধি হয়, ইহা সকলেই জানে। বাসস্থানে সর্বপ্রথম প্রয়োজন হইল প্রচুর আলো ও বাতাস। সূর্যের আলো জীবাণু ধ্বংস করে এবং বাতাস হইতে আমরা অক্সিজেন গ্রহণ করি। ইহা ছাড়া, বাসস্থান স্যাঁতসেঁতে হইলে বহুপ্রকার জীবাণুর সৃষ্টি হয়। এই কারণে বাসগৃহ নির্মাণ করিতে হইলে উঁচু শুষ্ক জমিতে প্রচুর আলো-বাতাসের মধ্যেই নির্মাণ করা উচিত। গৃহনির্মাণ করিবার সময় কিছুটা জায়গা ফাঁকা রাখা একান্ত প্রয়োজন, ইহাতে গৃহের মধ্যে বাতাস খেলিতে পারে এবং কিছু পরিমাণ আলোও প্রবেশ করিতে পারে। গৃহনির্মাণের সময় লক্ষ্য রাখিতে হইবে যেন গৃহের উত্তর-দক্ষিণ খোলা থাকে। আমাদের দেশে বাতাস দক্ষিণ-পথে প্রবেশ করিয়া উত্তর-পথে বাহির হইয়া যায়। সাধারণতঃ বৈঠকখানা, শয়নঘর এবং রান্নাঘর লইয়া একটি গৃহ নির্মিত হয়। ঘরগুলির মধ্যে যাহাতে আলো-বাতাস প্রবেশ করিতে পারে, সেইজন্য ঘরগুলি প্রশস্ত এবং উঁচু করিতে হয়। গৃহনির্মাণ-সংক্রান্ত আরও দুইটি সমস্যা আছে, যথা—পায়খানা ও রান্নাঘরের সমস্যা। যে সব অঞ্চলে ড্রেন পায়খানা নাই, সেই সব স্থানে সেপ্‌টিক ট্যাঙ্কযুক্ত পায়খানাই উপযুক্ত। রান্নাঘরের উপযুক্ত জানালা-দরজার প্রয়োজন এবং রান্নাঘরের এমন ব্যবস্থা রাখিতে হইবে যাহাতে ধোঁয়া আবদ্ধ হইয়া না থাকে।

গৃহনির্মাণে প্রয়োজনীয় ব্যবস্থা

মানুষ সমাজবদ্ধভাবে জীবন যাপন করে। অতএব গৃহনির্মাণ করিবার সময় উপযুক্ত এবং উন্নত অঞ্চল বাছিয়া লওয়া একান্ত প্রয়োজন। আমাদের প্রতিবেশীর সঙ্গে আমাদের সমাজ-জীবন ধীরে ধীরে গড়িয়া উঠে। অতএব শিক্ষিত কৃষ্টিসম্পন্ন অঞ্চলই এ বিষয়ে শ্রেয়ঃ।

গৃহনির্মাণে সামাজিক পরিবেশ

পশ্চিমবঙ্গে বিরাট সংখ্যক উদ্বাস্তুর আগমনে সর্বত্রই বাসস্থানের সমস্যা প্রকট হইয়া উঠিয়াছে। কলিকাতার অন্ধকারাচ্ছন্ন স্যাঁতসেঁতে বস্তিগুলিও জনাকীর্ণ হইয়া উঠিয়াছে। এইভাবে বসবাস করার ফলে কলিকাতা মহানগরীতে যক্ষা, কলেরা, বসন্ত প্রভৃতি নানা রোগের প্রকোপ ক্রমশই বৃদ্ধি পাইতেছে।

**পণ্যদ্রব্য এবং কুটিরশিল্পজাত দ্রব্যাদি বিক্রয়কারী গ্রামসমূহ ( Market-Villages ) :** ভারতের গ্রামগুলি নানাপ্রকার কৃষিজাত পণ্যদ্রব্য

এবং কুটিরশিল্পজাত দ্রব্যাদি বিক্রয় করিয়া থাকে। এই দ্রব্যাদি বেশির ভাগ হাট-বাজারে বিক্রীত হয়। আবার কোন কোন সময় এই দ্রব্যাদি গ্রামে সরাসরি উৎপাদকের গৃহ হইতেই বিক্রীত হয়। অনেক সময়ে গ্রামবাসীরা তাহাদের বিক্রয়োপযোগী দ্রব্যাদি নিজেদের গ্রামে গৃহে গৃহে মজুত রাখে। এইসব গ্রামে ক্ষুদ্র ক্ষুদ্র ব্যবসায়ীরা ঘুরিয়া ঘুরিয়া মজুত দ্রব্যাদি ক্রয় করিয়া লয়। গ্রামগুলি তখন যেন একটি বাজারের মত হইয়া দাঁড়ায়। এক-একটি গৃহ যেন এক-একটি দোকান। গোলাভরা শস্য, তাঁতের কাপড় ও গামছা, হাঁড়ি, কলসী প্রভৃতি বহু প্রকার দ্রব্য এইভাবে বিক্রীত হইয়া থাকে। ব্যবসায়িগণ বাড়ী-বাড়ী সন্ধান লইতে থাকে কাহার কত পরিমাণ শস্য মজুত আছে, কত জোড়া কাপড় ও গামছা প্রস্তুত আছে। এইভাবে ক্রয় করিলে ব্যবসায়ীদের যেমন কিছুটা সুবিধা হয় উৎপাদকের পক্ষেও দূরবর্তী বাজারে উৎপন্ন দ্রব্যাদি লইয়া যাইবার শ্রমের লাঘব হয়। হাট অথবা বাজারে বহু খরিদ্দারের মধ্যে দ্রব্যাদির দাম স্বভাবতঃই কিছু চড়া থাকে। তদুপরি গ্রামবাসিগণ বহু সময় বাজারের দর ঠিক বুঝিতে পারে না। এজন্যই খরিদ্দারদের পক্ষে গ্রামে গ্রামে ঘুরিয়া অপেক্ষাকৃত সস্তায় দ্রব্যাদি ক্রয় করা লাভজনক হয়। পক্ষান্তরে গ্রামবাসীরাও কয়েকটি বিষয়ে সুবিধা পাইয়া থাকে। প্রথমত, তাহাদের আর বাজার পর্যন্ত দ্রব্যাদি বহিয়া লইয়া যাইতে হয় না; দ্বিতীয়ত, তাহাদের আর ক্রেতার সন্ধান করিতে হয় না; ক্রেতাগণই তাহাদের সন্ধান করিয়া বেড়ায়।

গ্রামের পণ্যদ্রব্য বিক্রয়

**তাঁতের বস্ত্র প্রস্তুতকারী গ্রামসমূহ ( Villages with Crafts like Weaving ) :** ভারতে বহু গ্রামের জনসমষ্টি কেবলমাত্র তাঁতের কাপড় তৈয়ার করিয়া জীবিকা নির্বাহ করে। এইসব গ্রামে প্রবেশ করিলেই শুধু তাঁতের খট্‌খট্‌ শব্দ শোনা যায়। এইসব গ্রামে উৎপন্ন বস্ত্রগুলিকে তাঁতীরা প্রধানতঃ হাটে অথবা বাজারে লইয়া গিয়া বিক্রয় করে। প্রাচীনকাল হইতে আমাদের দেশে বিশেষ করিয়া বাংলাদেশের তাঁতশিল্প বিশেষ সমৃদ্ধ ছিল। ঢাকার মস্‌লিন, শান্তিপুরের কাপড় প্রভৃতি বিদেশের বাজারে বিশেষভাবে সমাদৃত হইত। ইংরাজ আমলের শুরু হইতে এই শিল্পগুলি ধ্বংসের পথে অগ্রসর হইতে থাকে। এখনও দুই-একটি গ্রামে এইসব শিল্প মুমূর্ষু অবস্থায় টিকিয়া আছে। স্বাধীনতার পর ভারত সরকার ও রাজ্য সরকার তাঁতশিল্পের উন্নতির জন্য ব্যবস্থা অবলম্বন করিতেছেন। প্রথম, দ্বিতীয় ও তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় তাঁতশিল্পের উন্নয়নের ব্যবস্থা করা হইয়াছে।

গ্রামে তাঁতবস্ত্র প্রস্তুত

**মৃৎপাত্র-প্রস্তুতকারী গ্রামসমূহ ( Villages with Crafts like Potteries )**ঃ ভারতে অতি প্রাচীনকাল হইতে বহুরকম মৃৎপাত্র প্রস্তুত হইতেছে। পূর্বে ইহা ভারতবর্ষের অন্যতম প্রধান কুটিরশিল্পরূপে পরিগণিত ছিল। তখন দেখা যাইত গ্রামের পর গ্রাম শুধু মৃৎপাত্র প্রস্তুত করিতে ব্যস্ত ; এখনও অবশ্য ঐরূপ দুই-একটি গ্রাম এখানে সেখানে দেখিতে পাওয়া যায়। প্রতি গৃহে একখানি বা ততোধিক কাঠের চাকা ঘুরিয়াই চলিয়াছে এবং মুহূর্তের মধ্যে মাটির হাঁড়ি, কলসী প্রভৃতি প্রস্তুত হইতেছে। মৃৎপাত্র-নির্মাণকারী জনসমষ্টিকে কুমোর বলে। কুমোরদের গ্রামগুলির প্রত্যেকটি গৃহই এক-একটি মৃৎপাত্র প্রস্তুতের প্রতিষ্ঠান। বর্তমানে এ্যালুমিনিয়াম দ্বারা প্রস্তুত পাত্রাদির প্রচুর আমদানি এবং সেগুলি মোটামুটি সস্তা বলিয়া লোকে মাটির পাত্রের পরিবর্তে এ্যালু-মিনিয়ামের পাত্র ব্যবহার করিয়া থাকে। এজন্য মৃৎশিল্প সর্বত্রই প্রায় ধ্বংস হইতে বসিয়াছে।

গ্রামে মৃৎপাত্র প্রস্তুত

**গ্রামের পার্শ্বে অবস্থিত খাদ্যশস্য, গরু, মহিষ, বস্ত্র, যন্ত্রপাতি, গৃহ-নির্মাণের দ্রব্যাদি এবং মনোহারী দ্রব্যসামগ্রী ক্রয়-বিক্রয়ের হাট ( Fairs in the countryside for buying and selling of grains, cattle, cloth, etc. )**ঃ গ্রামাঞ্চলে গ্রামবাসীদের প্রয়োজনীয় খাদ্যদ্রব্যাদি এবং কিছু কিছু মনোহারী দ্রব্য ক্রয়-বিক্রয়ের জন্য হাট প্রায় সর্বত্রই দেখিতে পাওয়া যায়। কোন একটি গ্রামের পাশে উন্মুক্ত প্রান্তরে নির্দিষ্ট স্থানে সপ্তাহে একবার অথবা দুইবার, আবার কোন কোন স্থানে বহুদিন অন্তর হাট বসিয়া থাকে। কোন কোন স্থানে আবার পূজা-পার্বণ উপলক্ষে এই সাময়িক হাট বসিতে দেখা যায়। বেশির ভাগ অঞ্চলে সপ্তাহে একবার অথবা দুইবার হাট বসিয়া থাকে। এই সকল হাটে বিক্রেতাগণ বহুদূরবর্তী গ্রাম হইতে বহুপ্রকার দ্রব্য লইয়া উপস্থিত হয়। প্রধানতঃ বিক্রেতাগণ উন্মুক্ত প্রান্তরেই দ্রব্যাদি লইয়া বিক্রয় করিতে বসিয়া যায়। কোন কোন সময় আবার বিক্রেতাগণ সাময়িক ছাপড়া নির্মাণ করিয়া দ্রব্যাদি বিক্রয় করিয়া থাকে। এইসব ছাপড়া বিভিন্ন অঞ্চলে বিভিন্ন ধরণের দেখা যায়—প্রধানতঃ বাঁশ, দরমা অথবা টিনের দ্বারা ঐগুলি নির্মিত হয়। কোথাও আবার কাপড় অথবা চট টাঙাইয়া সাময়িক ছাপড়া নির্মাণ করা হয়। কোন কোন অঞ্চলে হোগ্‌লার ছাপড়াও দেখা যায়। হাটগুলির প্রায়ই এক-একটি অংশে এক এক প্রকার দ্রব্যের সমাবেশ হয়। একটি নির্দিষ্ট অংশে শুধু খাদ্যশস্য দেখা যায়, আবার অন্য একটি নির্দিষ্ট অংশে কাপড়-চোপড় বিক্রয় হয়।

গ্রামের হাট

এইভাবে একটি হাটকে বিভিন্ন অংশে ভাগ করা যায়। গবাদি পশু বিক্রয়েরও পৃথক স্থান থাকে। বিভিন্ন স্থানে দিনের বিভিন্ন সময় হইতে হাট বসিয়া থাকে। কোথাও সকাল হইতে, কোথাও দুপুর হইতে, আবার কোথাও বা বৈকাল হইতে হাট বসিয়া থাকে। হাটে বহুদূরবর্তী অঞ্চল হইতে বিক্রেতাগণের মত ক্রেতাগণও আসিয়া থাকে। ইহা ছাড়া শহরাঞ্চলে পণ্যদ্রব্য রপ্তানির জন্য বহু লোক গরুর

তাঁতী

কুমোর

গাড়ী, লরী ইত্যাদি লইয়া হাটে উপস্থিত হয়। এই হাটগুলিই গ্রামবাসীদের যাবতীয় প্রয়োজনীয় দ্রব্যের চাহিদা মিটাইয়া থাকে। বহুপ্রকার শস্য, গবাদি পশু, লাঙ্গল এবং চাষের অন্যান্য যন্ত্রপাতি, গৃহনির্মাণের দ্রব্যাদি এমন কি কিছু কিছু বিলাসের দ্রব্যও হাটে সববরাহ হইয়া থাকে। আবার, এই হাটগুলি বহুপ্রকার পণ্যদ্রব্য শহরাঞ্চলেও রপ্তানি করিয়া থাকে। এইসব হাটের মাধ্যমেই গ্রামাঞ্চলের সহিত শহরাঞ্চলের যোগসূত্র স্থাপিত হয়। আধুনিক যুগে বহু হাটে শহরাঞ্চলের শিল্পজাত দ্রব্যাদি বিক্রয় হইয়া থাকে। হাটের শেষে বিক্রেতাগণ ঐ সব দ্রব্যের অবশিষ্টাংশ অন্য হাটে বিক্রয়ের জন্য লইয়া যায়।

হাটের মধ্যে খাদ্যশস্যগুলি প্রধানতঃ মাটির উপরে চট পাতিয়া স্তূপাকার করিয়া রাখা হয়। ইহার উপরে কেহ সাময়িক ছাপড়া নির্মাণ করে, আবার কেহ উন্মুক্ত স্থানেই বিক্রয় করিতে বসে। গবাদি পশুকে হাটের পাশেই উন্মুক্ত স্থানে খুঁটির সহিত বাঁধিয়া রাখা হয়। সেইস্থান হইতে ক্রেতাগণ ইচ্ছামত বাছিয়া গরু, মহিষ, ছাগল প্রভৃতি কিনিতে পারে। কোন কোন স্থানে কেবলমাত্র গবাদি পশু ক্রয়-বিক্রয়ের জন্য পৃথক হাট দেখিতে পাওয়া যায়। বাংলাদেশের প্রায় সর্বত্রই এগুলিকে 'গো-হাটা' বলিয়া থাকে।

হাটের মধ্যে দোকান-পাট

হাটের মধ্যে কাপড়ের দোকানগুলি প্রধানতঃ সামযিক ছাপডার তলে বসিয়া থাকে। অনেক সময় হাটের মধ্যে কতকগুলি স্থায়ী ছাপডাও দেখা যায়। কোন কোন বিক্রেতা ঐগুলি প্রস্তুত করিয়া রাখে এবং প্রতি হাটবারে ঐখানেই আসিয়া দোকান পাতিয়া বসে। হাটের একধারে গ্রাম্য অধিবাসীদের একান্ত প্রয়োজনী লাঙ্গল, কুড়াল, বটি, কাটারি প্রভৃতি বিক্রয় হইতে দেখা যায়। এগুলির জন্য কোন ছাপডার প্রয়োজন হয় না। বাঁশ,খড প্রভৃতি গৃহনির্মাণের উপকরণও বাজারে বিক্রয়ের জন্য আনা হয়।' প্রধানতঃ, এইগুলি উন্মুক্ত স্থানেই বিক্রীত হয়। আবার অন্য পাশে দেখা যায় ছোট ছোট ছাপড়ার নীচে চটের উপরে মনোহারী দ্রব্যাদি। ইহা ছাড়া, বিভিন্ন অংশে মাছ, তরি-তরকারি, ঝুড়ি, মাদুর, হাঁড়ি-কলসী ইত্যাদির দোকান দেখা যায়।

ইহা ছাড়া, ভারতের সর্বত্র কোন-না-কোন পূজা-পার্বণ উপলক্ষে মেলা বসিয়া থাকে। এইসব মেলায় বহুপ্রকার জিনিসের আমদানি হয় এবং কেনা-বেচা চলে। এক-একটি মেলায় এক এক প্রকার জিনিস আমদানির বৈশিষ্ট্য দেখা যায়। কোন মেলায় বহুপ্রকার পুতুলের আমদানি হইয়া থাকে আবার কোন মেলায় বিশেষ বিশেষ স্থানের তাঁতের বস্ত্রের প্রচুর আমদানি দেখিতে পাওয়া যায়।

যে সব অঞ্চলে কোন বিশেষ জিনিস উৎপন্ন হইযা থাকে, সেই সব অঞ্চলের মেলায় ঐ সকল জিনিসের প্রচুর আমদানি হইয়া থাকে। আবার, বিভিন্ন সময়ের মেলায বিভিন্ন ধরনের জিনিসের আমদানি হয। ভারতের বিভিন্ন প্রদেশে নানা ধবনের মেলা বসিযা থাকে। কোন মেলা অল্পকাল স্থায়ী, আবার কোন মেলা মাসাবধি কাল চলিযা থাকে। ভারতের মেলা অতি প্রাচীন ব্যবস্থা। বর্তমানে গ্রাম্য জীবনের ধারা পরিবর্তিত হইলেও মেলা, হাট প্রভৃতি এখনও টিকিয়া আছে।

মেলা

হাট এবং গ্রাম্য মেলাগুলি জনসমষ্টির উপর বহুপ্রকার প্রভাব বিস্তাব করিযা থাকে। প্রথমত, ইহা গ্রাম্য জনসমষ্টির অর্থনৈতিক সুযোগ বৃদ্ধি করিযা থাকে। নানাপ্রকার দ্রব্যের কেনা বেচায বহু পরিমাণ অর্থের আদান-প্রদান হইযা থাকে। দ্বিতীযত, এই সব মেলায সামাজিক মেলামেশার সুযোগ হইযা থাকে। তৃতীয়ত, এই সব মেলায সাংস্কৃতিক উৎসব-অনুষ্ঠানও হইযা থাকে। ইহাতে গ্রামাঞ্চলের কারিগর-শিল্পীবা তাহাদের জিনিসপত্র বিক্রয়ের যথেষ্ট সুযোগ পায়। বহুক্ষেত্রে এজন্যই ভারতের বিভিন্ন কুটিরশিল্প এখনও টিকিযা আছে।

**গ্রামের প্রসারে শহরের সৃষ্টি ( Village growing into Town ):** অনেক সময দেখা যায যে, কোন কোন গ্রাম ক্রমে উন্নত হইযা শহরে পরিণত হইযাছে। কযেকটি কাবণে এইরূপ গ্রাম হইতে শহরের উৎপত্তি ঘটিয়া থাকে। প্রথমত, গ্রামে যদি কোন বৃহৎ শিল্পপ্রতিষ্ঠান গড়িয়া উঠে তাহা হইলে ক্রমশঃ জনসমাগমের সঙ্গে সঙ্গে ইহা একটি শিল্প-শহরে পরিণত হয়। তখন সেখানে বড বড দালান-কোঠা, রাস্তাঘাট, হাট-বাজার এবং দোকানপাট স্বভাবতঃই গড়িযা উঠে। সঙ্গে সঙ্গে জনসংখ্যা আরও বৃদ্ধি পাইতে থাকে। এইরূপ শহবেব দৃষ্টান্ত আমবা বাটানগর, বজবজ প্রভৃতি অঞ্চলে দেখিতে পাই। দ্বিতীযত, কোন গ্রামেব সন্নিকটে রেল অথবা স্টীমার স্টেশন স্থাপিত হইলে অনেক সময গ্রামটি ক্রমশঃ বৃহদাকাব ধারণ করিযা শহরে পরিণত হয়। এইরূপ গ্রামের উপর দিয়া তখন বহু দূর-অঞ্চলের পণ্যদ্রব্য চলাচল করিতে থাকে। ব্যবসা-বাণিজ্যের প্রসারের সঙ্গে সঙ্গে জনসমাগমও বাড়ীতে থাকে। ক্রমশঃ সেখানে শিল্পেবও প্রসার ঘটিয়া থাকে। বর্তমানে পূর্ব পাকিস্তানে গোয়ালন্দ শহরটি ঠিক এইভাবেই গড়িয়া উঠিয়াছে। তৃতীযত, কোন গ্রামে যদি সরকারী ঘাঁটি স্থাপিত হয় তবে সরকারী কর্মচারীদের বসবাসের জন্য জনসমাগম বৃদ্ধি পায়,

গ্রামেব প্রসাবে শহর সৃষ্টির ছযটি কাবণ

হাট-বাজার এবং রাস্তাঘাটের উন্নতি পরিলক্ষিত হয়। এইভাবে অনেক সময় এই প্রকার গ্রামগুলি শহরে পরিণত হয়। চতুর্থত, কোন গ্রামে যদি প্রাকৃতিক সম্পদের সন্ধান পাওয়া যায়, তবে প্রাকৃতিক সম্পদ আহরণের জন্য জনসমাগম বৃদ্ধি পায় এবং তাহার ফলে রাস্তাঘাট এবং হাট-বাজারের উন্নতি হয়। এইভাবে কালক্রমে গ্রামটি শহরে পরিণত হয়। এইরূপে কয়লাখনির আবিষ্কারের ফলে রাণীগঞ্জ শহরে পরিণত হইয়াছে। পঞ্চমত, যদি কোন গ্রাম তীর্থক্ষেত্র অথবা ধর্মীয় বৈশিষ্ট্য-সমন্বিত হয়, তবে বহু লোকজনের যাওয়া-আসায় গ্রামটি ধীরে ধীরে শহরে পরিণত হয়। দক্ষিণ-ভারতে মাদুরা, পশ্চিমবঙ্গেব নবদ্বীপ এই প্রকারে শহরে পরিণত হইয়াছে। ষষ্ঠত, বিশেষভাবে স্বাস্থ্যকর অঞ্চলের গ্রামগুলিতে লোকের যাতায়াত অথবা অন্য কোন সুযোগ-সুবিধা থাকিলেও সেইসব গ্রাম ধীরে ধীরে শহরে পরিণত হয়। মধুপুর, শিমূলতলা প্রভৃতি এই ধরনের শহর।

আবার, অনেক সময় ইহাও দেখা যায়, উপরি-উক্ত কারণ ব্যতীত একটি গ্রাম ধীবে ধীরে শহরে পরিণত হয়। একটি গ্রামে বহু ধনী অথবা শিক্ষিত লোকের বসবাস হইলে তাহাদের প্রচেষ্টায় গ্রামের ক্রমশঃ উন্নতি হইয়া উহা শহরে পবিণত হয়। এইজন্য ভারত-বিভাগের পর ভাবতের বহু গ্রামে উদ্বাস্তু জনসমাবেশেয় ফলে শহরেব সৃষ্টি হইয়াছে। পশ্চিমবঙ্গের হাবড়া গ্রামটি বহু উদ্বাস্তু জনসমাবেশে শহবে রূপান্তরিত হইয়াছে।

অন্যান্য কাবণ

**তিনটি ক্ষুদ্র গ্রাম লইয়া কলিকাতা মহানগরী সৃষ্টির কাহিনী (Story of the growth of Calcutta from three small Villages):** ১৬৮৭ খ্রীষ্টাব্দে জব চার্ণক নামে জনৈক ইংবাজ হুগলী নদীর তীরে অবস্থিত সুতানুটি গ্রামে আসিযা কযেকদিন বসবাস করেন। এই সময়ে ভারতেব অধীশ্বব ছিলেন সম্রাট ঔরংজীব। জব চার্ণক এই স্থানটি ব্যবসায়ের বিশেষ উপযোগী হইবে বিবেচনা করিয়া এখানে ইস্ট ইণ্ডিয়া কোম্পানির একটি কুঠি স্থাপন করিতে মনস্থ করেন। সুতানুটি গ্রামটি বসবাসের পক্ষে একান্ত অনুপযুক্ত হইলেও এখানে কয়েকটি সুবিধা ছিল। ইহার কাছেই ছিল একটি বড হাট এবং এই অঞ্চলে স্থানীয় ব্যবসায়িগোষ্ঠী শেঠ এবং বসাকদের বাস ছিল। তদুপরি যুদ্ধবিগ্রহের পক্ষেও স্থানটি ছিল বেশ সুরক্ষিত। ১৬৯০ খ্রীষ্টাব্দে ২৪শে আগস্ট জব চার্ণক এই জঙ্গলাকীর্ণ, জলাভূমি, মশা, মাছি এবং হিংস্রজন্তু-সমাকীর্ণ, দস্যু-তস্কর অধ্যুষিত সুতানুটি গ্রামে ইস্ট ইণ্ডিয়া কোম্পানির

সুতানুটি, কলিকাতা ও গোবিন্দপুব

প্রথম কুঠি স্থাপন করিলেন। প্রথমে কয়েকখানা খড়ের চালা তুলিয়া এবং তাঁবু খাটাইয়া কুঠি স্থাপিত হইল। বর্তমান বাগবাজার, কুমারটুলি এবং বড়বাজার লইয়া সুতানুটি গ্রামটি অবস্থিত ছিল। ইহার দক্ষিণে ছিল কলিকাতা গ্রাম, বড়-বাজার হইতে এসপ্লানেড পর্যন্ত বিস্তৃত। ইহার পরে নদীর তীর বরাবর হেষ্টিংস পর্যন্ত ছিল গোবিন্দপুর গ্রাম। ১৬৯৮ খ্রীষ্টাব্দে ১০ই নভেম্বর ইষ্ট ইণ্ডিয়া কোম্পানি বাংলার নবাবের অনুমতিক্রমে বরিষা-বেহালার জমিদার সাবর্ণ চৌধুরীদের নিকট হইতে মাত্র তেরশত টাকায় এই তিনটি গ্রাম কিনিয়া লয়। বর্তমান ডালহৌসি স্কোয়ারের পশ্চিমে জমিদারের কাছারী বাড়ীর একখানা আটচালা ঘরে প্রথমে ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির অফিস বসিয়াছিল। ইহার পর ক্রমে অনেক নূতন অফিস স্থাপিত হইয়াছিল। এইসব অফিসে এবং জমিদারের কাছারীতে চাকরির জন্য লোক সমাগম শুরু হইলে এবং আশে-পাশে বন-জঙ্গল পরিষ্কৃত হইয়া ঘর-বাড়ী প্রস্তুত হইলে কলিকাতা মহানগরীর পত্তন হইল। ১৬৯৬ খ্রীষ্টাব্দে ইংরাজেরা আত্মরক্ষার জন্য একটি দুর্গ নির্মাণ করে। তদানীন্তন ইংলণ্ডের অধীশ্বর তৃতীয় উইলিয়মের নামানুসারে এই দুর্গটির নাম হয় ফোর্ট উইলিয়ম। এই দুর্গে বহু ইংরেজ সৈন্য থাকিবার ফলে এই অঞ্চলে দস্যু-তস্করের ভয় অনেক কমিয়া গেলে লোকে অনেকটা আশ্বস্ত হইয়া এইখানে বসতি স্থাপন করিতে শুরু করে। লোকবসতি এবং বাণিজ্য-প্রসারের ফলে দোকানপাট, রাস্তাঘাট, স্কুল, হাসপাতাল ইত্যাদি গড়িয়া উঠিল। বর্তমান লালদীঘিটি তখন ছিল পানায় ভর্তি। উহা পরিষ্কার করিয়া পানীয় জলের বন্দোবস্ত করা হইল। এই অঞ্চলের যতই উন্নতি হইতে লাগিল, ততই দলে দলে লোক আসিয়া বসতি স্থাপন করিতে লাগিল এবং নূতন নূতন পল্লীর সৃষ্টি হইতে লাগিল। পলাশী যুদ্ধের পূর্বেই এই অঞ্চলটি একটি বৃহৎ শহরে পরিণত হইল এবং যুদ্ধের পর ইহা চারিদিকে প্রসার লাভ করিল। ক্রমে এই অঞ্চলে শিল্পের প্রসারও ঘটিল। এই স্থানেই ভারতে ব্রিটিশ সাম্রাজ্যের প্রথম রাজধানী স্থাপিত হয়। ইহার পরে যখন কলিকাতা হইতে রাণীগঞ্জ পর্যন্ত প্রথম রেলপথ স্থাপিত হইল তখন ইহা হইয়া উঠিল পুরাদস্তুর একটি বাণিজ্য এবং শিল্পকেন্দ্র।

কলিকাতার উৎপত্তি

বড় বড় সওদাগরী অফিস, গগনচুম্বী ইমারত, কলের জল সরবরাহ, প্রশস্ত রাস্তাঘাট, পোতাশ্রয়, যানবাহনের বন্দোবস্ত ইত্যাদি ধীরে ধীরে দেখা দিল। তারপর শহরের সীমানা ক্রমশঃ বৃদ্ধি পাইয়া বর্তমান কলিকতা মহানগরীতে পরিণত হইল। এখনও কলিকাতা মহানগরীর প্রসার চলিয়াছে।

## Model Questions

1 Describe the villages and towns in our country.

আমাদের দেশের গ্রাম এবং শহরগুলির বর্ণনা দাও।

2. Compare the scattered villages of South Bengal with the compact villages of the Uttar Pradesh.

দক্ষিণবঙ্গের বিক্ষিপ্ত গ্রামগুলির সহিত উত্তরপ্রদেশের সংঘবদ্ধ গ্রামগুলির তুলনা কর।

3 What are the different kinds of towns ?

কি কি ধরনের শহর দেখিতে পাওয়া যায় ?

4 How do the fairs in the country-side carry on buying and selling of grains, cattle, cloth, implements, building materials, fineries etc. ?

কি প্রকারে গ্রামের হাটগুলিতে শস্য, পশু, কাপড়-চোপড়, যন্ত্রপাতি, গৃহনির্মাণের দ্রব্যাদি ও মনোহারী দ্রব্যাদি ক্রয়-বিক্রয় হয় ?

5 How do villages grow larger and become towns ?

কিরূপে গ্রামগুলি বৃহদাকার ধারণ করিতে করিতে শহরে পরিণত হয় ?

6 Describe the story of the growth of Calcutta from three small villages.

তিনটি ক্ষুদ্র গ্রাম লইয়া কলিকাতার সৃষ্টি বর্ণনা কর।

## UNIT. (b) (i) : বহির্ভারতীয় বিভিন্ন স্থানীয় জনসমষ্টির জীবনযাত্রা

## (Living in Different Regional Communities in Foreign Lands)

**উত্তর-সাইবেরিয়ার সমবায় পদ্ধতিতে বল্গাহরিণ পালন (Collective Reindeer Farming in North Siberia) :** উত্তর-সাইবেরিয়ার তুন্দ্রা অঞ্চলগুলি বছরের বেশির ভাগ সময় বরফে অচ্ছাদিত থাকে। এই অঞ্চলের প্রধান উদ্ভিদ হইল কয়েক প্রকার শৈবাল। এগুলি বল্গাহরিণের বড় প্রিয় খাদ্য। কোন কোন অঞ্চলে ক্ষুদ্রাকৃতি দেবদারু জাতীয় গাছ এবং ছোট ছোট ঝোপও দেখা যায়। গ্রীষ্মের সময়ে অবশ্য রঙিন ফুলবিশিষ্ট কয়েক প্রকার উদ্ভিদ জন্মিয়া থাকে। এই অঞ্চলের অধিবাসীরা মৎস্য, সিন্ধুঘোটক, বল্গাহরিণ এবং মেরু অঞ্চলের ভল্লুক শিকার করিয়া জীবনধারণ করে। সাইবেরিয়ার উত্তরে চুকচিস্, তুঙ্গুস্, স্যাময়েড্ প্রভৃতি কয়েকটি উপজাতি দেখা যায়। ইহারা প্রচণ্ড শীতের সময় চামড়া অথবা বরফের ঘর তৈয়ারী করিয়া বসবাস করে। শীতকালে তাহারা ঐসব ঘরের মধ্যে থাকে। সাইবেরিয়ার উত্তর-অঞ্চলের অধিবাসীরা বল্গাহরিণ গৃহপালিত করিবার কৌশল জানে। গৃহপালিত বল্গাহরিণ তাহারা নানা কাজে এবং খাদ্য হিসাবে ব্যবহার করে। বল্গাহরিণের চামড়া এবং লোম দিয়া জামা প্রস্তুত হয়। বর্তমানে সোভিয়েত রাশিয়া পর পর কয়েকটি পঞ্চবার্ষিক পরিকল্পনার মাধ্যমে দেশের সকল কাজই সংঘবদ্ধভাবে পরিচালিত করিতে জনসাধারণকে শিক্ষা দিতেছে এবং যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করিতেছে। সাইবেরিয়ার এই তুন্দ্রা-অঞ্চলেও রুশ সরকার সংঘবদ্ধভাবে বল্গাহরিণ পালন-পদ্ধতি শিক্ষা দিবার ব্যবস্থা করিয়াছেন। বিজ্ঞানসম্মত উপায়ে বল্গাহরিণ পালনের ব্যবস্থাও করা হইয়াছে। কিন্তু উত্তর-সাইবেরিয়ার বরফ-জমা নদীগুলির উন্নতি সাধনের কোন ব্যবস্থা এখনও করা সম্ভব হয় নাই। সমবায় পদ্ধতিতে বল্গাহরিণ পালন করিয়া সাইবেরিয়ার তুন্দ্রাবাসিগণ তাহাদের আহার এবং পোশাক-পরিচ্ছদ সম্পর্কে অনেকটা নিশ্চিত হইয়াছে। তদুপরি বল্গাহরিণের মাংস, চামড়া এবং লোমের বিনিময়ে তাহারা অন্য জিনিস আমদানি করিবার ব্যবস্থা করিয়াছে।

উত্তর-সাইবেরিয়ার তুন্দ্রা-অঞ্চল

সংঘবদ্ধভাবে বল্গাহরিণ পালন

উত্তর-সাইবেরিয়ার পর্বতমালায় বহুপ্রকার খনিজ পদার্থের সন্ধান পাওয়া

গিয়াছে। কিন্তু প্রচণ্ড শীতের জন্য ঐ সব খনিজ পদার্থ সংগ্রহ করা এখনও পর্যন্ত সম্ভবপর হয় নাই। তদুপরি ঐ সব অঞ্চলে কয়েক প্রকার ফসল উৎপাদন করা যাইতে পারে বলিয়া বৈজ্ঞানিকগণ অভিমত দিয়াছেন। প্রচণ্ড শীতে ঐসব ফসল যাহাতে টিকিয়া থাকিতে পারে সেজন্য এক পরিকল্পনা প্রস্তুত করা হইয়াছে। এই পরিকল্পনা কার্যকরী হইবার সঙ্গে সঙ্গে ঐ সব অঞ্চলে প্রায় ১ কোটি লোক বসতি স্থাপন করিয়াছে। তবুও উত্তর-সাইবেরিয়ার সকল অঞ্চলেই এখনও যাতায়াতের অসুবিধা বিদ্যমান। রাশিয়ার উত্তর-অঞ্চলগুলিতে অবশ্য যাতায়াতের কিছুটা সুবিধা হইয়াছে। উত্তর-রাশিয়ায় নদীগুলিকে বহুদূর পর্যন্ত নৌ-চলাচলের উপযোগী করা হইয়াছে এবং কতকগুলি খাল কাটিয়া বিভিন্ন নদীর সহিত সংযুক্ত করিয়া দেওয়া হইয়াছে। কিন্তু উত্তর-সাইবেরিয়ার নদীগুলির জল বৎসরের বেশির ভাগ সময়ই জমিয়া বরফ হইয়া থাকে। সাইবেরিয়ার বৃহৎ নদীগুলির কয়েকটি উত্তরবাহিনী হইয়া উত্তর-সাগরে পড়িয়াছে। তাই নদীগুলির মুখ প্রায় সময়ই বরফ জমিয়া বন্ধ হইয়া যায়। বর্তমানে সোভিয়েত সরকার বরফ-কাটা কলের সাহায্যে অন্তত, একটি নদী সব সময় নৌ-চলাচলের উপযোগী করিয়া রাখিবার ব্যবস্থা করিয়াছেন। নদীপথে উত্তর-সাইবেরিয়ার যাতায়াতের ব্যবস্থার উন্নতি করিতে পারিলে সাইবেরিয়াবাসীরা তাহাদের বল্গাহরিণগুলি বিভিন্ন স্থানে বিক্রয়ের সুযোগ পাইবে। ঐ সব অঞ্চলে আদিবাসীরা সমবেতভাবে যেরূপ বল্গাহরিণ পালন কবিতেছে তাহাদের মন হয় যে, অদূর ভবিষ্যতে বল্গাহরিণ রপ্তানির ক্ষেত্র প্রসারিত হইবে।

উত্তর-সাইবেরিয়ার যাতাযাত

উত্তর-সাইবেরিয়ার বাণিজ্যের উন্নতির জন্য সোভিয়েত্ সরকার ওবি, ইনিসে এবং লেনা নদীর বহুদূর পর্যন্ত বিমানপথের ব্যবস্থা করিয়াছে। এই বিমানপথে এই সব অঞ্চল হইতে বল্গাহরিণের মাংস, মাখন, চামড়া এবং পশম রপ্তানি করা হয়। দেশের এই বিমানপথগুলির উদ্দেশ্য হইল এই অধিবাসীদের সংঘবদ্ধ কাজে সাহায্য করা। মস্কো হইতে তিন দিকে তিনটি বিমান-পথ প্রসারিত—প্রথমটি ওবি নদীর মোহনা পর্যন্ত, দ্বিতীয়টি ইনিসে নদীর প্রায় শেষ পর্যন্ত এবং তৃতীয়টি লেনা নদীর মাঝামাঝি পর্যন্ত। এই তিনটি বিমানপথ উত্তর-সাইবেরিয়ার অধিবাসীদিগের সহিত রাশিয়ার অপরাপর অঞ্চলের যোগাযোগ স্থাপন করিয়াছে। ডাক-চলাচলও এই তিনটি বিমানপথে পরিচালিত হইতেছে।

উত্তর-সাইবেরিযার বিমানপথ

উত্তর-সাইবেরিয়ার অধিবাসীদিগের মধ্যে শিক্ষার বিস্তারের জন্য সোবিয়েত্ সরকার নানাপ্রকার ব্যবস্থা অবলম্বন করিয়াছেন। তদুপরি তাহাদের যাযাবর

জীবনের পরিবর্তে স্থায়ী বসবাসের ব্যবস্থা করিবার চেষ্টাও চলিতেছে। বহিরাঞ্চলের সহিত মেলামেশা ও যোগাযোগের মাধ্যমে ইহাদের কৃষ্টি ও জীবনযাত্রার মান উন্নত করিবার চেষ্টা চলিতেছে। ইহাদের দেশাত্মবোধ এবং মানসিক চেতনার উন্মেষের জন্য সোবিয়েত্ সরকার বিশেষ ব্যবস্থা অবলম্বন করিয়াছেন এবং তাহাদের অভাব-অভিযোগের

উত্তর-সাইবেরিয়ার জনসমষ্টির শিক্ষা

উত্তর-সাইবেরিযার স্যাময়েড্ পরিবার

প্রতি সর্বদা নজর রাখিতেছেন। অতি অল্পকালের মধ্যে ইহাদের জীবনযাত্রা, বাসস্থান প্রভৃতি সব কিছুরই যথেষ্ট উন্নতি ঘটিয়াছে। অদূর ভবিষ্যতে এ বিষয়ে আরও উন্নতি ঘটিবে, বলা বাহুল্য।

## Model Questions

1. Describe the development of collective reindeer farming in the Tundra Region of the Northern Siberia.

   উত্তর-সাইবেরিয়ার তুন্দ্রা অঞ্চলে সংঘবদ্ধ বল্গাহরিণ পালনের উন্নতি বর্ণনা কর।

2. Describe the difficulties in transport in Northern Siberia.

   উত্তর-সাইবেরিয়ায় যাতায়াতের অসুবিধা বর্ণনা কর।

# UNIT (b) (ii): মালয়ের জনসমষ্টি

## ( Malayan Community )

**মালয়ের জনসমষ্টি ( Malayan Community ):** ভারতের দক্ষিণ-পূর্বে মালয় উপদ্বীপ অবস্থিত। সমগ্র মালয় উপদ্বীপ জুড়িয়া গভীর অরণ্য এবং ঐ অরণ্যের মধ্যে বাস করে সাকাই, সোমাঙ্গ, জাকুন, ওরাঙ্গ ও বেহুয়া নামে কয়েকটি জনসমষ্টি। ইহারা খর্বাকৃতি, ইহাদের গায়ের রং তামাটে এবং নাক চ্যাপ্টা। ইহারা মালয়ের গভীর অরণ্যে বাস করে এবং ফলমূল আহরণ করিয়া ও শিকার করিয়া জীবিকা নির্বাহ করে। সন্নিকটে মালয় উপদ্বীপে প্রচুর বৃষ্টিপাত হয়, তাই এখানে গভীর অরণ্য। ঝোপঝাড় ও লতাপাতায় ঢাকা গভীর অরণ্যে কৃষিকার্য অত্যন্ত কষ্টকর বলিয়া এই আদিবাসীদের মধ্যে কৃষিকার্য শুরু হয় নাই। ইহাদের সাধারণতঃ কোন স্থায়ী বাসস্থান থাকে না, ছোট ছোট দলে বিভক্ত হইয়া ইহারা যাযাবরের মত সাময়িকভাবে ঘর বাঁধিয়া বনের এক অংশ হইতে অন্য অংশে ঘুরিয়া বেড়ায়। বনের একাংশে ফলমূল ও জীবজন্তু শেষ হইয়া গেলে তাহারা বনের অন্য অংশে ফলমূল ও শিকারের সন্ধানে চলিয়া যায়। শিকারের জন্য ও বন্যজন্তু হইতে আত্মরক্ষার জন্য তাহারা তীরধনুক ব্যবহার করে। প্রায়ই তাহারা তীরের অগ্রভাগে বিষ মাখাইয়া শিকার করিয়া থাকে। বিভিন্ন দলে বিভক্ত হইয়া যাযাবার জীবনযাপন করে বলিয়া ইহাদের মধ্যে কোন যৌথ বা সংঘবদ্ধ সমাজ গড়িয়া উঠে নাই।

মালয়ের আদিবাসী

এই আদিবাসীদের প্রধান অস্ত্র বাঁশ। বাঁশের ফালি দিয়াই তাহারা বাঁশ কাটিয়া আনে এবং অদ্যাবধি ইহারা কোনপ্রকার ধাতুর ব্যবহার শিখে নাই। এমনকি ইহারা পাথর ঘষিয়া হাতিয়ার তৈয়ারীর পদ্ধতিও জানে না।

আদিবাসীদের অস্ত্র

এই সব আদিবাসী ছাড়া মালয়ে জঙ্গল পরিষ্কার করিয়া মুসলমান, চীনা এবং ইওরোপীয়গণ বসতি স্থাপন করিয়াছে। জঙ্গলের বিস্তৃত অঞ্চল পরিষ্কার করিয়া ইহারা রবারের চাষ আরম্ভ করিয়াছে। এখানে শ্রমিকের সরবরাহ খুবই কম, কারণ যাহারা বসতি স্থাপন করিয়াছে তাহারা সংখ্যায় অতি সামান্য। তাই ভারত, চীন প্রভৃতি দেশ হইতে এইস্থানে শ্রমিক আমদানি করা হয়। রবারের চাষকে কেন্দ্র করিয়াই মালয়ের বিস্তৃত অঞ্চল পরিষ্কৃত হইয়াছে। সঙ্গে সঙ্গে ঘরবাড়ী, রাস্তাঘাট এবং আধুনিক সুখ-সুবিধার সমস্ত ব্যবস্থাই

মালয়ের উপনিবেশ

এখানে চালু হইয়াছে। একটি গভীর অরণ্য-অধ্যুষিত দেশ অতি অল্পকালের মধ্যে যেভাবে উন্নত হইয়া উঠিয়াছে, তাহা সত্যই আশ্চর্যের বিষয়। আজকাল ধান, কলা, আনারস প্রভৃতি কৃষিজাত দ্রব্যও প্রচুর পরিমাণে উৎপন্ন হইতেছে। ধীরে ধীরে মালয়ে রেলপথও বিস্তার লাভ করিতেছে।

মালয়ের পরিষ্কৃত অঞ্চলে যে সকল অধিবাসী বসতি স্থাপন করিয়াছে তাহাদের মধ্যে ধীরে ধীরে একটি সমাজ-জীবন গড়িয়া উঠিয়াছে এবং অতি অল্পকালের মধ্যেই ঐসব অঞ্চল বিশেষভাবে উন্নত হইয়া উঠিয়াছে। বিভিন্ন ভাষা, ধর্ম এবং কৃষ্টিসম্পন্ন জনসমষ্টি প্রধানতঃ রবারের আবাদের উপর নির্ভর করিয়া যে নূতন সমাজ-জীবন গড়িয়া তুলিয়াছে তাহা উল্লেখযোগ্য। কেহ কেহ রবারের আবাদে লিপ্ত, আবার কেহ কেহ রপ্তানির কাজে লিপ্ত। এই সব জনসমষ্টি সমুদ্রের উপকূলে বসতি স্থাপন করিয়া সমৃদ্ধিশালী জীবন-যাপন করিতেছে। সমুদ্রের উপকূলে কিছুদূর অন্তর অন্তর তাহাদের শহরগুলি অবস্থিত। শহরগুলির পাশে বহুপ্রকার রবারের দ্রব্য প্রস্তুত করিবার কারখানাগুলি অবস্থিত।

মালয়ের সমাজ-জীবন

মালয়ের রবার চাষ

মালয়ের সমুদ্রের উপকূলে কিছু অঞ্চল পরিষ্কার করিয়া ইওরোপীয় বণিকগণ রবারের আবাদ আরম্ভ করে। পূর্বে লোকে গভীর অরণ্যের মধ্যে প্রবেশ করিয়া

রবার সংগ্রহ করিত। এইভাবে প্রচুর পরিমাণে রবার সংগ্রহ করা বড়ই কঠিন ব্যাপার ছিল। তদুপরি গভীর অরণ্যে হিংস্র জন্তুর উৎপাতে বহু সময় রবার সংগ্রহ করা চলিত না, সেজন্য ইওরোপীয় বণিক-গণ মালয়ের সমুদ্র উপকূলে কতক অঞ্চল পরিষ্কার করিয়া রবারেব আবাদ আরম্ভ করে। এই অঞ্চলে শ্রমিকদের খুবই অভাব তাই ইওরোপীয় বণিক-গণ ভারতবর্ষ এবং চীন হইতে শ্রমিক আমদানি করিতে থাকে। এই সব শ্রমিককে কাজে লাগাইয়া তাহারা সমুদ্রের উপকূলে রবারের আবাদ করিয়া বিশেষ লাভবান হয়। এদিকে পৃথিবীর প্রায় সর্বত্র রবারের চাহিদা উত্তরোত্তর বৃদ্ধি পাইবার সঙ্গে সঙ্গে এই অঞ্চলের আবাদও বৃদ্ধি পাইতে লাগিল। অবশেষে মালয়ের সমস্ত উপকূল ধরিয়া রবারের আবাদ আরম্ভ হইল। রবার একপ্রকার বৃক্ষের রস। বৃক্ষের গায়ে কিছুটা অংশের ছাল চাঁচিয়া ফেলা হয এবং উহার ঠিক নীচে একটি পাত্র রাখিয়া দেওয়া হয। তখন ঐ স্থান হইতে রস চোঁয়াইয়া ঐ পাত্রে আসিয়া পড়ে। আমাদের দেশে খেজুরগাছ হইতে রস বাহির করিবার পদ্ধতিতেই রবার গাছের রস বাহির করা হয়। ঐ রস জ্বাল দিলেই উহা রবারে পরিণত হয। রবার গাছের রসকে ল্যাটেক্স ( Latex ) বলে। ঐ রসের মধ্যে বহুপ্রকার রাসায়নিক দ্রব্য সংযোগ করিয়া বিভিন্ন ধরনের রবার প্রস্তুত করা হয়। সালফার বা গন্ধক সংযোগে ল্যাটেক্স জ্বাল দিলে শক্ত রবার পাওয়া যায। মালয়ের সমুদ্র উপকূলে দেখা যায সারি সারি রবার গাছগুলি মাইলের পর মাইল দাঁড়াইয়া রহিয়াছে।

মালয়ের রবারের আবাদ

রবারের চাষের জন্য মালয়ের গভীর অরণ্য পরিষ্কার করিতে গিয়া টিনের খনি আবিষ্কৃত হয়। ইওরোপীয বণিকগণ তখন হইতে টিন উত্তোলন আরম্ভ করে এবং অল্পকালের মধ্যে মালয টিন-উৎপাদনের অন্যতম শ্রেষ্ঠ দেশে পরিণত হয়। ফলে মালয় অঞ্চলে বড় বড় কারখানা এবং শহর গড়িয়া উঠিয়াছে।

মালয়ের টিন

## Model Questions

1 Give a brief description of a Malayan Community

মালয়ের জনসমষ্টির একটি সংক্ষিপ্ত বিবরণ দাও।

2 How is rubber plantation carried on in Malaya ?

কিরূপে মালয়ের রবারের আবাদ পরিচালিত হয় ?

## UNIT (b) (iii) : সেণ্ট্ লরেন্স নদীতীরের জনসমষ্টি

## (A Community on the Bank of the St. Lawrence)

**সেণ্ট্ লরেন্স নদীতীরের অধিবাসী ( Community on the St. Lawrence ) :** মার্কিন যুক্তরাষ্ট্রের উত্তরে অবস্থিত ক্যানাডা দেশ। ইহার চার ভাগের তিন ভাগ বরফাচ্ছাদিত তুন্দ্রা এবং টাইগা অঞ্চল। তদুপরি ইহার পশ্চিমাঞ্চল উচ্চ পর্বতশ্রেণী দ্বারা আচ্ছাদিত; কেবলমাত্র দক্ষিণাংশে লোকের বসতি আছে। এই দক্ষিণাংশই আবার উর্বর ও ফলপ্রসূ। যুক্তরাষ্ট্রের লেক সুপিরিয়র (Lake Superior) হইতে প্রবাহিত সেণ্ট্ লরেন্স নদীটির অববাহিকা অঞ্চলে ঘনবসতি দেখা যায়। নদীটি কুইবেক শহরের সন্নিকটে অত্যন্ত সরু হইয়া গিয়াছে। গ্রীষ্মকালে এই নদীর মোহনায় অবস্থিত মণ্ট্রেল পর্যন্ত জাহাজ চলিতে পারে। শহরে কাগজ প্রস্তুতের কারখানা, কাপড়ের মিল, জুতা প্রস্তুতের এবং খনিজ তৈল শোধনের কারখানা গড়িয়া উঠিয়াছে। কুইবেক এবং মণ্ট্রেল শহর দুইটি গ্রীষ্মকালে প্রচুর পরিমাণে গম, কাঠ, কাগজ এবং খনিজ পদার্থ রপ্তানি করে। শীতকালে সেণ্ট্ লরেন্স নদীর মোহনা বরফাবৃত হইয়া যায়। তখন পূর্ব-উপকূলে আটলাণ্টিক মহাসাগরের তীরে অবস্থিত হ্যালিফ্যাক্স বন্দর দিয়া মাল রপ্তানি করিতে হয়।

ক্যানাডার বসতি

সেণ্ট্ লরেন্স নদীর উপকূলে কয়েকটি ভিন্ন ভিন্ন জাতির লোক বসবাস করে। ইহাদের মধ্যে ইংরাজ, ফরাসী, জার্মান, আইরিশ এবং স্কচ্ প্রধান। ইহারা নিজ নিজ পৃথক ভাষা এবং সংস্কৃতি বজায় রাখিয়াছে, তথাপি ইহাদের মধ্যে সৌহার্দ্য ও একাত্মবোধ অক্ষুণ্ণ রাখিয়াছে। কেবলমাত্র ঐক্যবোধই ইহাদের মধ্যে হৃদ্যতা বজায় রাখিয়াছে। এই অঞ্চলের কিছু অধিবাসী শিল্পকার্য আর কিছুসংখ্যক অধিবাসী মধ্য-ক্যানাডায় কৃষিকার্য পরিচালনা করে। ক্যানাডার কৃষিক্ষেত্রগুলি মধ্য-অঞ্চল, অ্যালবার্ট, ম্যানিটোবা এবং স্যাস্কাচোয়ানে অবস্থিত। কৃষিকার্যের সময় দক্ষিণ-পূর্ব অঞ্চলের জনসমষ্টি মধ্য-অঞ্চলে চলিয়া যায় ও সেখানে কৃষিকার্য করে এবং উৎপন্ন ফসল রেলপথে সেণ্ট্ লরেন্স নদীর তীরে লইয়া আসে। এইখান হইতে তাহারা কৃষিজাত দ্রব্য বিদেশে রপ্তানি করে। ক্যানাডার দুইটি বৃহৎ রেলপথ পূর্ব-উপকূল হইতে পশ্চিম-উপকূল পর্যন্ত বিস্তৃত। এই দুইটি রেলপথের নাম—ক্যানাডিয়ান-প্যাসিফিক

সেণ্ট্ লরেন্স নদীর উপত্যকায় জনসমষ্টি

রেলপথ এবং ক্যানাডিয়ান-ন্যাশনাল রেলপথ। এই দুইটি রেলপথের সাহায্যে সেণ্ট্ লরেন্স নদীর উপকূলবাসী বিভিন্ন অঞ্চলে নানাপ্রকার ব্যবসা এবং কৃষিকার্য সম্পাদনা করে।

আটলাণ্টিক মৎস্যব্যবসায়ী

সেণ্ট্ লরেন্স নদীতীরের অধিবাসীদের অনেকে আটলাণ্টিক মহাসাগরের উপকূলে মৎস্য ধরিয়া প্রচুর পরিমাণে বিদেশে রপ্তানি করে। উত্তর-আমেরিকার পূর্ব-উপকূলে প্রচুর মৎস্যের আমদানি হইয়া থাকে। গরম এবং শীতল জলস্রোতের সংযোগ, অগভীর সমুদ্র প্রভৃতি কয়েকটি বিশেষ কারণের জন্য এই অঞ্চল মৎস্য-প্রধান হইয়া উঠিয়াছে। সেণ্ট্ লরেন্স উপত্যকার জনসমষ্টি আধুনিক বৈজ্ঞানিক প্রণালীতে মৎস্য ধরিয়া বিদেশে চালান দেয়। সেইজন্য উপকূল অঞ্চলে মৎস্যের ব্যবসা অতি অল্পকালের মধ্যে বিশেষ সমৃদ্ধ হইয়া উঠিয়াছে। কড্, সীল, হেরিং, চিংড়ি প্রভৃতি নানাপ্রকার মৎস্য এই অঞ্চলে ধরা হয় এবং বিদেশে রপ্তানি করা হয়। মণ্ট্রল এবং হ্যালিফ্যাক্স হইতে প্রতি বৎসর লক্ষ লক্ষ মণ মৎস্য রপ্তানি হইয়া থাকে। এই অঞ্চল হইতে বিশাল পরিমাণ শুষ্ক মৎস্য বিদেশে চালান দেওয়া হয়। চিংড়ি মাছগুলিকে টিনের মধ্যে ভরিয়া বিদেশে রপ্তানি করা হয়। মৎস্য-শিকার এবং মৎস্য-রপ্তানির জন্য বহুলোক বছরের বেশির ভাগ সময় সমুদ্রের উপকূলে আসিয়া বসবাস করে। মৎস্য-শিকার এবং রপ্তানির জন্য ঐ সব অঞ্চলে বহু শিল্প-প্রতিষ্ঠানও গড়িয়া উঠিয়াছে।

সেণ্ট্ লরেন্স নদীর তীরে জনসমষ্টির মৎস্য-শিকার

ক্যানাডায় নানাবিধ শিল্পের কাঁচামাল উৎপন্ন হইয়া থাকে। ঐ সব কাঁচা-মালের প্রাচুর্যের ফলে সেণ্ট্ লরেন্স উপত্যকায় নানাবিধ শিল্প গড়িয়া উঠিতেছে।

সেণ্ট্ লরেন্স নদীর উপত্যকায় শিল্প

কর্মকুশল জনসমষ্টির অধ্যবসায় এবং সহযোগিতায় সেণ্ট্ লরেন্স নদীর উপকূল অঞ্চল শিল্পপ্রধান হইয়া উঠিয়াছে। এই সব শিল্প হইতে প্রচুর শিল্পজাত মাল মণ্ট্রেল এবং হ্যালিফ্যাক্স বন্দর দিয়া বিদেশে রপ্তানি করা হয়। এই সব শিল্পজাত দ্রব্যের বেশির ভাগই দেশের প্রয়োজনের তুলনায় অতিরিক্ত।

ক্যানাডায় দুইটি রেলপথের সাহায্যে বিভিন্ন কৃষি অঞ্চলে যাতায়াতের সুবিধা বৃদ্ধি পাইবার ফলে সেখানে অল্পকালের মধ্যেই প্রচুর গম-উৎপাদন আরম্ভ হইয়াছে।

ক্যানাডায় গম উৎপাদন

দেশের প্রয়োজনের তুলনায় বহু গুণ গম বেশি উৎপন্ন করিয়া প্রতি বৎসর ক্যানাডা প্রচুর পরিমাণে গম বিদেশে রপ্তানি করে। মধ্য-ক্যানাডায় গম জন্মে এবং রেলপথে সেই গম সেণ্ট্ লরেন্স উপত্যকায় আনা হয়। এইস্থানে গম হইতে আটা-ময়দা প্রস্তুত হয় এবং পরে বিদেশে রপ্তানি করা হয়। কোন কোন সময় গমও রপ্তানি করা হইয়া থাকে।

## Model Questions

1. Give a brief description of a community on the bank of the St. Lawrence river.

   সেণ্ট্ লরেন্স নদীর উপত্যকায় একটি জনসমষ্টির বিবরণ দাও।

2. Describe the industrial development on the bank of the St. Ladrence river.

   সেণ্ট্ লরেন্স্ নদীর উপত্যকায় শিল্পোন্নতি বর্ণনা কর।

## UNIT (b) (iv) : সুইডার সী-র ওলন্দাজ জনসমষ্টি

## ( A Dutch Community near Zuyder Zee )

**সুইডার সী-র জনসমাজ (Community near Zuyder Zee) :** প্রবাদ আছে যে, ঈশ্বর যেমন পৃথিবী সৃষ্টি করিয়াছেন, ওলন্দাজগণও সেইরূপ হল্যাণ্ড সৃষ্টি করিয়াছে। ইওরোপের উত্তর-পশ্চিমে হল্যাণ্ড দেশটি অবস্থিত। হল্যাণ্ডের আয়তনের প্রায় অর্ধেক সমুদ্রপৃষ্ঠ হইতে নীচু। সুইডার সী ( Zuyder Zee ) ইওরোপে উত্তর-সাগরের সহিত সংযুক্ত একটি অগভীর খাঁড়ি। সুইডার সী-র পার্শ্ববর্তী অঞ্চল সমুদ্রপৃষ্ঠ হইতে নীচু। এই কারণে সমুদ্রের জল আসিয়া প্রায় সমস্ত দেশটাকে প্লাবিত করিতে পারে। তদুপরি হল্যাণ্ডের বহু অঞ্চল জুড়িয়া বৃহৎ বৃহৎ জলাশয় ( Polders ) আছে। হল্যাণ্ডের অধিবাসিগণ তাই শত শত বৎসর ধরিয়া সমুদ্র এবং জলাশয়ের সহিত সংগ্রাম করিয়া চলিতেছে। ত্রয়োদশ শতাব্দী পর্যন্ত সুইডার সী-র পার্শ্ববর্তী প্রায় সমস্ত অঞ্চল এক বৃহৎ জলখণ্ড ছিল, তদুপরি ঐসব অঞ্চল উত্তর-সাগরের জলে প্লাবিত হইত।

পরবর্তী কালীন সুইডার সী-র নিকটবর্তী অঞ্চল

১৯১৮ খ্রীষ্টাব্দে ওলন্দাজগণ বন্যা রোধ করিবার জন্য উত্তর-হল্যাণ্ডে একটি বিরাট বাঁধ নির্মাণের পরিকল্পনা প্রস্তুত করে। তাহারা খাঁড়ির জল নিষ্কাশিত করিয়া চারিটি জলাশয় এবং একটি পানীয় জলাশয় তৈয়ারী করে। প্রথমত, তাহারা সাগরে মাইলের পর মাইল বিশ-পঁচিশ ফুট উঁচু বাঁধ নির্মাণ করিয়াছে। এই বাঁধের জন্য সমুদ্রের জল দেশকে প্লাবিত করিতে পারে না। ওলন্দাজগণ সমুদ্রতীরে উইণ্ড্ মিল ( Wind mill ) বা বায়ুচালিত যন্ত্রও নির্মাণ করিয়া উহার সাহায্যে জল নিষ্কাশনের ব্যবস্থা করিয়াছে। তাহারা দেশের মধ্যে ক্ষুদ্র ক্ষুদ্র খাল কাটিয়াও জল নিষ্কাশনের ব্যবস্থা করিয়াছে। উইণ্ড মিলের সাহায্যে খালগুলি দিয়া জল বাহির হইয়া যায়। এইভাবে বহু জলমগ্ন জমি উদ্ধার করা হইয়াছে। ইহা ভিন্ন জল নিষ্কাশনের খালগুলিতে নৌকা, ষ্টীমার প্রভৃতি চলাচল করিতেছে। ১৯৩২ খ্রীষ্টাব্দে বাঁধনির্মাণ কতক অংশে সমাপ্ত হয়। এই বাঁধগুলির উপর কংক্রিটের রাস্তা নির্মিত হইয়াছে। সমস্ত পরিকল্পনার কাজ এখনও সমাপ্ত হয় নাই। কারণ, দ্বিতীয় মহাযুদ্ধের সময় এই কাজ বন্ধ ছিল। তদুপরি বোমার আঘাতে কয়েকটি বাঁধও নষ্ট হইয়া গিয়াছিল। ফলে, বহু জলাশয় আবার প্লাবিত হইয়া গিয়াছিল। পরে

ওলন্দাজগণের পরিকল্পনা

এগুলি হইতে জল নিষ্কাশন করা হইয়াছে। পূর্বে সুইডার সী-র জনসমষ্টির অনেকে মৎস্য ধরিয়া জীবিকা নির্বাহ করিত। বর্তমানে বেশির ভাগ লোকই চাষবাস করিয়া জীবিকা নির্বাহ করিতেছে। এইসব অঞ্চলের প্রধান ফসল হইল রাই, গম, আলু, সব্জি ইত্যাদি। বহু অঞ্চলে বৈজ্ঞানিক প্রণালীতে কৃষিকার্য চলিতেছে। এই অঞ্চলের অধিবাসীদের অনেকে আবার পশুপালন এবং দুগ্ধজাত দ্রব্যের ব্যবসা করিয়া জীবিকা নির্বাহ করিতেছে। এখানে এক বিস্তৃত অঞ্চল জুড়িয়া পশুচারণক্ষেত্র রহিয়াছে। ইহারা গরুর দুধ হইতে পনীর এবং মাখন তৈয়ারী করিয়া বিদেশে রপ্তানি করে। সুইডার সী-র পনীরের বাজার আইকমার (Aikmarr) নামক স্থানে অবস্থিত। গ্রামগুলি হইতে প্রচুর পনীর এখানে আমদানি করা হয় এবং ব্যবসায়িগণ এখান হইতে উহা বিদেশে রপ্তানি করে। মৎস্য-শিকারও এই অঞ্চলের বহু লোকের উপজীবিকা। উত্তর-সাগর, নদী, নালা এবং জলাশযের মৎস্য শিকার করিয়া তাহারা বিদেশে চালান দেয়।

সুইডার সী-র যে সব অঞ্চল পূর্বে জলমগ্ন ছিল, বর্তমানে সেই সব অঞ্চল নগর, রাস্তাঘাট এবং শস্যক্ষেত্রে পরিণত হইয়াছে। নগরের এবং গ্রামের ঘর-বাড়ীগুলি অতি সুন্দর এবং পরিষ্কার-পরিচ্ছন্ন। হল্যাণ্ডের অধিবাসীরা বেশির ভাগ কাঠের জুতা ব্যবহার করিযা থাকে। সুইডার সী-র অনেকে বাড়ী বাড়ী পনীর, মাখন ও দুগ্ধ বিক্রয করিয়া জীবিকা নির্বাহ করে। এইজন্য তাহারা অনেক সময কুকুরের গাডী ব্যবহার করে।

বর্তমানে সুইডার সী-র নিকটবর্তী অঞ্চল

বহুকাল হইতে ওলন্দাজগণ জাহাজ নির্মাণে বিশেষ পারদর্শী। তাহাদের দেশজাত দ্রব্যগুলি লইয়া তাহাদেরই দেশে নির্মিত জাহাজগুলি বিদেশে মাল রপ্তানি করিয়া থাকে। নদী এবং খালগুলির মধ্য দিয়া অসংখ্য নৌকা এবং ষ্টীমার যাতায়াত করে। দেশের মধ্যে মোটর এবং রেলগাডী মাল এবং যাত্রী পরিবহণ করিয়া থাকে। বসন্তে এবং গ্রীষ্মে যখন বরফ থাকে না তখন সকল শ্রেণীর লোক সাইকেলে যাতায়াত করে। দেশের মধ্যে অসংখ্য সাইকেল দেখা যায়। হল্যাণ্ড ফুলের দেশ। বসন্তের সমাগমে দেশে নানা রঙের ফুল ফোটে। হল্যাণ্ড হইতে প্রচুর ফুল ইওরোপীয় দেশগুলিতে রপ্তানি হয়। দেশে ফুল ফুটিতে আরম্ভ করিলে সকলের মধ্যেই আনন্দের সাড়া পড়িয়া যয়।

হল্যাণ্ডের উন্নতির প্রধান কারণ জনসমষ্টির একনিষ্ঠ অধ্যবসায়। একান্ত অধ্যবসায়ের দ্বারা জনসমষ্টি একটি জলমগ্ন দেশকে শস্যশ্যামল করিয়া তুলিয়াছে।

সাগরের সহিত সংগ্রাম করিয়া দেশে অর্থনৈতিক সমৃদ্ধি ও অটুট সুখ-শান্তি আনিয়াছে। অভিনব পরিকল্পনায় তাহারা সফলতা লাভ করিয়াছে এবং ভবিষ্যতে তাহারা আরও উন্নত হইয়া উঠিবে। তাহাদের যাবতীয় পরিকল্পনা কার্যে পরিণত হইলে প্রায় পাঁচ লক্ষ পঞ্চাশ হাজার একর জমি চাষের উপযোগী হইবে। বৈজ্ঞানিক প্রণালীতে পরিচালিত বহু কল কারখানা স্থাপন করিয়া তাহারা দেশকে সমৃদ্ধশালী করিয়া তুলিয়াছে।

জনসমষ্টির অধ্যবসায়

## Model Questions

1 Describe the plans of a Dutch community

ওলন্দাজ জনসমষ্টির পরিকল্পনাগুলির বর্ণনা কর।

2 Trace the development in the region near Zuyder Zee

সুইডার সী-র নিকটবর্তী অঞ্চলগুলির উন্নতি সম্পর্কে আলোচনা কর।

# UNIT (b) (V) : উত্তর-চীনের জনসমষ্টি

## ( A North Chinese Community )

**উত্তর-চীন ( North China ) :** হোয়াং-হো নদীর তীরে অবস্থিত উত্তর-চীনের ভূমিখণ্ডকে মরু অঞ্চল বলিলেও অত্যুক্তি হয় না। তথাপি এই অঞ্চলে প্রায় চার হাজার বৎসর পূর্বে এক উন্নত ধরনের সভ্যতা গড়িয়া উঠিয়াছিল। উত্তর-চীনেই কৃষকেরা হাজার হাজার বৎসর ধরিয়া শস্য ফলাইয়া আসিতেছে। উত্তর-চীন রুক্ষ বাদামী দেশ ; গ্রীষ্মকালে গড়ে মাত্র ২০ ইঞ্চি বৃষ্টি হয়। কোন কোন বৎসর আবার মোটেই বৃষ্টি হয় না, কোন কোন বৎসর হোয়াং-হো নদীর প্রবল বন্যায় সমস্ত দেশ ভাসিয়া যায়। এমনিভাবে প্রকৃতির সহিত সংগ্রাম করিয়া চার হাজার বছর ধরিয়া উত্তর-চীনের জনসমষ্টি কৃষিকার্য পরিচালনা করিয়া আসিতেছে। উত্তর-চীনের আর এক বিরাট সমস্যা হইল এই অঞ্চলের ঘনবসতি। জনসংখ্যার অনুপাতে জমির পরিমাণ অত্যন্ত কম। তাই জনসমষ্টিকে কঠোর পরিশ্রম করিয়া জমিতে ফসল উৎপাদন করিতে হয়। এইভাবে গভীর চাষ ( Intensive cultivation ) করিয়া তাহাদের জীবনধারণ করিতে হয়। এই অঞ্চলে প্রধানত যব, ভুট্টা, সয়াবীন, আলু প্রভৃতি উৎপন্ন হয়। জমির সার হিসাবে এই অঞ্চলে মানুষের মল ব্যবহৃত হইয়া থাকে। এই প্রকার সারের এই ধরনের ব্যাপক ব্যবহার পৃথিবীর আর কোথাও দেখা যায় না। কৃষিকার্য ছাড়া রেশম উৎপাদনও এই অঞ্চলের একটি প্রধান উপজীবিকা। এই অঞ্চলের প্রায় প্রত্যেক বাড়ীতে গুটিপোকার চাষ হয়। এই রেশম তাহারা নিকটস্থ রেশমী বস্ত্রের মিলগুলির নিকট বিক্রয় করে।

হোয়াং-হো নদীর তীরবর্তী উত্তর-চীন

১৯৪৯ খ্রীষ্টাব্দের ১লা সেপ্টেম্বর চীনদেশে সাম্যবাদ প্রতিষ্ঠার পর হইতে এই অঞ্চলে কৃষিকার্য এবং শিল্পের বিশেষ অগ্রগতি দেখা যাইতেছে। ভূমিব্যবস্থার আমূল পরিবর্তন ঘটিয়াছে। জমিদারদের হাজার হাজার বিঘা জমি দরিদ্র কৃষকদের মধ্যে সমানভাবে বণ্টন করা হইয়াছে ; কৃষি-সমবায় সমিতি গঠিত হইয়াছে এবং সেগুলিকে সরকার ঋণ দান করিতেছেন। স্থানে স্থানে ট্রাক্টর যন্ত্রের সাহায্যে চাষবাসও পরিচালিত হইতেছে। হোয়াং-হো নদীকে নিয়ন্ত্রণ করিবার জন্য বাঁধ নির্মাণ পরিকল্পনাও প্রস্তুত করা হইয়াছে। চীনের রাজধানী উত্তর-চীনের পিকিং নগর কল-কারখানায় ভরিয়া

উত্তর-চীনে কৃষিকার্যের উন্নতি

উত্তর-চীনের অধিবাসী

প্রেইরী অঞ্চলের অধিবাসী

উঠিয়াছে। দিকে দিকে রেলপথ প্রসারিত হইয়াছে। অবশ্য এই সবকিছুর পশ্চাতে চীনের আগ্রাসী মনোবৃত্তি চরিতার্থ করিবার উদ্দেশ্যই হইল প্রধান।

উত্তর-চীনে প্রায় সমগ্র জমিই কৃষিকার্যে নিয়োজিত। খাদ্যশস্য উৎপাদন করাই হইল সেই অঞ্চলের অধিবাসীদের একমাত্র উদ্দেশ্য। তাই ঐ অঞ্চলে কোন উদ্যান অথবা পশুচারণ-ক্ষেত্র দেখা যায় না। ঐ অঞ্চলে খাদ্য উৎপাদনে সহায়ক নহে এইরূপ কোন গাছপালা জন্মিতে দেওয়া হয় না। শূকর এবং মুরগী ব্যতীত কোন প্রকার পশু-পাখীও তাহারা পোষে না, কারণ পশু-পালনের জন্যও খাদ্যশস্যের প্রয়োজন হইয়া থাকে। বৎসরের প্রায় সব সময়ই শ্রমিকগণ কৃষি-জমির উপর কঠোর পরিশ্রম করিয়া খাদ্য-শস্য উৎপাদন করে। এইভাবে কঠোর পরিশ্রম করিয়া উত্তর-চীনের জনসমষ্টি তাহাদের খাদ্যের সংস্থান করিয়া থাকে। ইহার উপরে আবার হোয়াং-হো নদীর প্লাবনে তাহাদের ফসল সময় সময় বিনষ্ট হইয়া থাকে। এইজন্য উত্তর-চীনের জন-সমষ্টি হোয়াং-হো নদীকে "চীন দেশের দুঃখ" বলিয়া অভিহিত করে।

উত্তর চীনে খাদ্যশস্য উৎপাদন

## Model Questions

1 Give a brief description of the region on the north of the Hoang-Ho.
হোয়াং-হো নদীর উত্তরে অবস্থিত অঞ্চলের সংক্ষিপ্ত বিবরণ দাও।

2. Give an account of the recent development of agriculture in North China.
উত্তর-চীনের কৃষিকার্যের বর্তমান উন্নতি সম্বন্ধে যাহা জান লিখ।

## UNIT (b) (vi): আমেরিকার প্রেইরী অঞ্চলে পশুপালন ও গমের চাষ

### (Cattle and Wheat Farming in the American Prairies)

**আমেরিকার প্রেইরী অঞ্চল (American Prairies):** উত্তর-আমেরিকার প্রেইরী অঞ্চল এবং দক্ষিণ-আমেরিকার আর্জেন্টিনার বিস্তৃত ভূমিখণ্ডে একপ্রকার লম্বা ঘাস জন্মিয়া থাকে। গ্রীষ্মকালে অতি বৃষ্টিপাত হয় বলিয়া সেখানে কোন বৃক্ষ জন্মায় না, কেবল তৃণ জন্মিয়া থাকে। 'প্রেইরী' (Prairie) শব্দের অর্থ তৃণভূমি।

প্রেইরী অঞ্চল

উত্তর-আমেরিকার প্রেইরী অঞ্চলের জনসমষ্টি প্রধানত গো-পালন করিয়া জীবিকা নির্বাহ করিয়া থাকে। এই অঞ্চলের বিস্তৃত তৃণক্ষেত্রগুলি পশুচারণরূপে ব্যবহৃত হয়। এক এক জন মালিকের বহুসংখ্যক গরু থাকে। এই গরুগুলিকে দেখাশুনা করে ঐ জনসমষ্টি। উন্মুক্ত তৃণক্ষেত্রের মাঝে আলো-বাতাসের মধ্যে ইহারা কাঠের ঘর নির্মাণ করিয়া পরিবার-পরিজন লইয়া বসবাস করে। ইহারা ঘোড়ার পিঠে চড়িয়া পশু চরাইয়া থাকে। তাহাদের সঙ্গে একরকম লম্বা দড়ি থাকে, উহার নাম ল্যাসো (Lasso)। এই দড়ির অগ্রভাগে একটি ফাঁস থাকে। প্রয়োজনবোধে দড়িটি ছুঁড়িয়া দূর হইতে তাহারা গরুর গলা অথবা পা বাঁধিতে পারে। এইভাবে ঘোড়ার পিঠে চড়িয়া তাহারা দড়ির সাহায্যে গরুগুলিকে নিজেদের আয়ত্তে রাখে। প্রেইরী অঞ্চলে গ্রামাঞ্চল হইতে শহরগুলি বহুদূরে অবস্থিত। তাই ঐ অঞ্চলের অধিবাসীরা নিজেদের প্রয়োজনীয় সমস্ত জিনিসই প্রায় নিজেরা তৈয়ারী করিয়া লয়। মালিকেরা গরু কেনা-বেচার জন্য মাঝে মাঝে গরুগুলিকে শহরের হাটে পাঠাইয়া থাকে। রাখালেরা ঘোড়ার পিঠে চড়িয়া ল্যাসো হাতে গরুর পাল লইয়া বিস্তৃত তৃণখণ্ড পার হইয়া শহরের দিকে অগ্রসর হয়। রাত্রে কোথাও আগুন জ্বালিয়া বিশ্রাম করে। এইভাবে তাহারা দূরবর্তী শহরে গরুর দল লইয়া যায়। উত্তর-আমেরিকার প্রেইরী অঞ্চলের জনসমষ্টি গো-পালন করিয়া জীবিকানির্বাহ করিলেও ছেলেমেয়েদের লেখাপড়া শেখায়। ছেলেমেয়েরা ঘোড়ার পিঠে চড়িয়া বহুদূরে অবস্থিত স্কুলে যায়। এইসব অঞ্চলে প্রত্যেক স্কুলের প্রাঙ্গণে আস্তাবলের বন্দোবস্ত আছে।

উত্তর আমেরিকার প্রেইরী জনসমষ্টি

ইহারা অন্যান্য আদিবাসী জনসমষ্টির তুলনায় মোটামুটি উন্নততর জীবন যাপন করে। উন্মুক্ত প্রান্তরে প্রচুর আলো-বাতাসের মধ্যে বসবাস করে বলিয়া ইহারা প্রায় প্রত্যেকেই খুবই স্বাস্থ্যবান; এই সব জনসমষ্টির প্রায় প্রত্যেকেই অশ্বারোহণে বিশেষ পটু।

দক্ষিণ আমেরিকার প্রেইরী জনসমষ্টি

দক্ষিণ-আমেরিকার আর্জেন্টিনা তৃণভূমি অঞ্চলের জনসমষ্টি উত্তর-আমেরিকার প্রেইরী অঞ্চলের অধিবাসী অপেক্ষা অনেক উন্নত। আর্জেন্টিনা দক্ষিণ-আমেরিকার অপরাপর প্রায় সকল দেশ অপেক্ষা উন্নততর বলা চলে। এই অঞ্চলে ইওরোপের শ্বেতকায় অধিবাসীরা বহুদিন হইতে বসতি স্থাপন করিয়া সর্ব-বিষয়ে উন্নতিসাধন করিয়াছে। আর্জেন্টিনার তৃণভূমি অঞ্চলে কৃষিকার্য এবং পশুপালন উভয় কার্যই দেখা যায়। এই অঞ্চলে প্রচুর পরিমাণে গম উৎপন্ন হইয়া থাকে। ইহা ছাড়া যব, ওট, ভুট্টা, বীট, আখ প্রভৃতিও উৎপন্ন হয়। দেশবাসীর চাহিদা মিটাইবার পরও প্রচুর শস্য বিদেশে রপ্তানি করা হয়। তৃণভূমির এক বিরাট অঞ্চল মেষচারণভূমি হিসাবে ব্যবহৃত হয়। প্রচুর পরিমাণ মাংস ও পশম এখান হইতে বিদেশে রপ্তানি হয়। কৃষিকার্য শিক্ষার ফলেই আর্জেন্টিনার জনসমষ্টি উত্তর-আমেরিকার প্রেইরী অঞ্চলের অধিবাসী অপেক্ষা উন্নততর হইয়া উঠিয়াছে। আর্জেন্টিনার খাদ্যশস্য, মাংস এবং পশমের বাণিজ্যের জন্য যানবাহনেরও বিশেষ উন্নতি সাধিত হইয়াছে। বর্তমানে আর্জেন্টিনার প্রায় ২৮,০০০ মাইল রেলপথ এবং ৪০,০০০ মাইল রাস্তা আছে। ১৮৫৭ খ্রীষ্টাব্দে ইংরাজগণ প্রথম এখানে বসতি স্থাপন করে। ইংরাজগণ রেললাইন পাতিয়া, রাস্তা-ঘাট নির্মাণ করিয়া দেশের বিভিন্ন অংশের সহিত যোগাযোগের ব্যবস্থা করে। ইংরাজদেরই তত্ত্বাবধানে প্রথমে পশুচারণ এবং পরে কৃষিকার্য আরম্ভ হয়। আর্জেন্টিনার কৃষিজাত দ্রব্য, মাংস এবং পশম প্রথমে ইংলণ্ডে রপ্তানি হইত, পরে ইওরোপের অন্যান্য দেশগুলিতে রপ্তানি হইতে থাকে। ইওরোপীয়দের চেষ্টায় এই অঞ্চলে স্কুল, কলেজ, হাসপাতাল, ঘরবাড়ী ও আদালত স্থাপিত হইয়াছিল। বর্তমানে আর্জেন্টিনার সমস্ত অঞ্চলেই উন্নত ধরনের জীবনযাত্রা পরিলক্ষিত হয়।

## Model Questions

1. Give a description of a cattle-farming community of North America.
   উত্তর-আমেরিকার পশুপালক জনসমষ্টির বিবরণ দাও।
2. Give a description of a cattle-farming community of South America.
   দক্ষিণ-আমেরিকার পশুপালক জনসমষ্টির বিবরণ দাও।

## UNIT (b) (vii) : পশ্চিম-অষ্ট্রেলিয়ার খনি শ্রমিক জনসমষ্টি

## ( A Mining Community in West Australia )

**পশ্চিম-অষ্ট্রেলিয়া ( West Australia ) :** পশ্চিম-অষ্ট্রেলিয়া একটি মরুঅঞ্চল হইলেও অষ্ট্রেলিয়ার অন্যান্য অঞ্চল হইতে ইহা অধিকতর শস্যশ্যামল। আর্টেজীয় কূপের সাহায্যে জলসেচন প্রবর্তন করার ফলে এখানে প্রচুর পরিমাণ গমের চাষ হইতেছে। এই অঞ্চলে বিভিন্ন জনসমষ্টির বাস। মরুঅঞ্চলে বাস করিয়াও এই সব জনসমষ্টি এক উন্নত জীবন গড়িয়া তুলিয়াছে।

**পশ্চিম-অষ্ট্রেলিয়ার বসতি**

অষ্ট্রেলিয়া আবিষ্কারের পর ইওরোপীয়গণ প্রধানতঃ ইংরেজগণ, দলে দলে আসিয়া অষ্ট্রেলিয়ায় বসবাস করিতে থাকে আর অষ্ট্রেলিয়ার আদিবাসীরা ক্রমশঃ প্রায় নিশ্চিহ্ন হইয়া যায়। বর্তমানে ইহাদের অস্তিত্ব দেখা গেলেও ইওরোপীয়দের তুলনায় ইহারা সংখ্যায় খুবই কম। বনে-জঙ্গলে,

আর্টেজীয় কূপ

মরু-প্রান্তরে, অথবা সমুদ্রের উপকূলে ইহাদের প্রায়ই ঘুরিয়া বেড়াইতে দেখা যায়। মাথায় কুঞ্চিত কেশ, নাক চ্যাপ্টা, কৃষ্ণবর্ণ, নেংটি পরিহিত—ইহাই আদিবাসীদের রূপ এবং বেশভূষা। ইহারা বেশির ভাগ এখনও শিকার করিয়া জীবিকা নির্বাহ করে

১৮৯২ খ্রীষ্টাব্দে পশ্চিম-অষ্ট্রেলিয়ায় তুইটি সোনার খনি আবিষ্কৃত হইয়াছে। এই তুইটির নাম কালগুর্লি এবং কুলগার্ডি। এই তুই স্থানে ক্রমশঃ বহু রকম বৈজ্ঞানিক ব্যবস্থা অবলম্বনের ফলে তুইটি খনি-শহর গড়িয়া উঠে। সোনার খনিতে কাজ করিবার জন্য দলে দলে লোক আসিয়া জোটে। ইহার কিছু কাল পরে পশ্চিম-অষ্ট্রেলিয়ায় কয়েকটি কয়লার খনিও আবিষ্কৃত হয়। এই খনিগুলিকে ভিত্তি করিয়াই পশ্চিম-অষ্ট্রেলিয়ার জনসমষ্টির জীবন গড়িয়া উঠিয়াছে।

সোনা ও কয়লার খনি

পশ্চিম-অষ্ট্রেলিয়ার খনিগুলিকে কেন্দ্র করিয়া কৃষিকার্য, পশুচারণ এবং অন্যান্য কল-কারখানা ধীরে ধীরে গড়িয়া উঠিতেছে। মাত্র কয়েক বৎসরেব মধ্যে পশ্চিম-অষ্ট্রেলিয়াব জনসমষ্টি এক উন্নত সমৃদ্ধি-শালী রাষ্ট্র গড়িয়া তুলিতে সক্ষম হইয়াছে। সঙ্গে সঙ্গে বিস্তৃত অঞ্চলে কৃষিকার্য আরম্ভ হইয়াছে। বর্তমানে এখানে প্রচুর গম উৎপন্ন হইতেছে এবং বিদেশে রপ্তানি হইতেছে। বিভিন্ন অঞ্চলে পশুপালনও চলিতেছে। অষ্ট্রেলিয়া প্রচুব মাংস এবং চামড়া বিদেশে রপ্তানি করে। তদুপরি

পশ্চিম-অষ্ট্রেলিযার কৃষিকার্য, পশুচারণ ও শিল্প

মেষচারণ

এখানে বহু শিল্প প্রতিষ্ঠান গড়িয়া উঠিয়াছে। এই অঞ্চলে বনজ সম্পদও প্রচুর। উপকূলে অবস্থিত অঞ্চলগুলিও দেশের শিল্প ও সম্পদ বৃদ্ধিতে যথেষ্ট সাহায্য করিয়াছে।

অষ্ট্রেলিয়ায় প্রায় প্রত্যেক দ্রব্যই প্রয়োজনের তুলনায় অতিরিক্ত পরিমাণে

হইয়া থাকে। এখানে জনসংখ্যা অতি অল্প, তাই অষ্ট্রেলিয়ার জনসমষ্টি প্রভূত পরিমাণে পণ্যদ্রব্য বিদেশে রপ্তানি করিয়া থাকে। এই অঞ্চলে বহু শিক্ষিত ও কৃষ্টি-সম্পন্ন জনসমষ্টির সহায়তায় দেশের সকল প্রতিষ্ঠানই সুষ্ঠুভাবে পরিচালিত হইয়া থাকে। নগর ও বন্দরগুলি হইতে মাল চলাচলের বিশেষ বন্দোবস্ত আছে। দেশের সর্বত্রই জনসমষ্টি আন্তর্জাতিক বাণিজ্যের জন্য পণ্যদ্রব্য সরবরাহের কাজে ব্যস্ত থাকে। রেলপথ, স্থলপথ এবং বিমানপথ সব দিক দিয়াই দেশটি বিশেষভাবে উন্নত হইয়া উঠিয়াছে। দেশের মধ্যে এবং বিদেশে পণ্যদ্রব্য-সরবরাহে অষ্ট্রেলিয়ার পরিবহণব্যবস্থা উল্লেখ-যোগ্য সাহায্য দান করিতেছে। পশ্চিম-অষ্ট্রেলিয়ায় প্রচুর পরিমাণে ফল উৎপন্ন হয় এবং ঐগুলিও বহু পরিমাণ বিদেশে রপ্তানি করা হয়। বর্তমানে পশ্চিম-অষ্ট্রেলিয়ার জনসমষ্টি আন্তর্জাতিক বাণিজ্যের ক্ষেত্রে বিশেষ গুরুত্বপূর্ণ স্থান অধিকার করিয়াছে।

পশ্চিম-অষ্ট্রেলিয়ার পণ্যদ্রব্য রপ্তানি

## Model Questions

1 Give a description of the recent habitation in West Australia

পশ্চিম অষ্ট্রেলিয়াব আধুনিক বসতি সম্বন্ধে বর্ণনা কব।

2. Give a brief description of Gold and Coal mines in West Australia.

পশ্চিম-অষ্ট্রেলিযার সোনা এবং কয়লার খনি সম্বন্ধে বিবরণ লিখ।

# UNIT (d) (viii) : রাইন নদীর উপত্যকায় শিল্পে লিপ্ত জনসমষ্টি

## ( An Industrial Community in the Rhineland )

**রাইন অঞ্চল ( The Rhineland ) :** পশ্চিম জার্মানির মধ্য দিয়া রাইন নদী প্রবাহিত। এই নদীর উপত্যকায় অতি অল্পকালের মধ্যে বহু শিল্প-প্রতিষ্ঠান গড়িয়া উঠিয়াছে। কয়েকটি প্রাকৃতিক সম্পদের প্রাচুর্যের ফলে এই অঞ্চলটি শিল্পপ্রধান হইয়া উঠিয়াছে। রুহ্‌র অঞ্চলে কয়লাখনির সন্নিকটে লৌহ এবং ইস্পাতের কারখানা অবস্থিত। ইসেন শহর ইস্পাত উৎপাদনের শ্রেষ্ঠ শহর বলিয়া পরিগণিত। রুহ্‌র কয়লাখনির কয়লা এবং পার্শ্ববর্তী অঞ্চলের লৌহ রাইন নদীর উপত্যকাকে শিল্প-অঞ্চলে পরিণত করিয়াছে। সলিনজেন হইল ছুরি, চামচ প্রভৃতি উৎপাদনের বিখ্যাত কেন্দ্র। সারি সারি লৌহের কারখানা ব্রিমেন হইতে হ্যাগেন পর্যন্ত বিস্তৃত। কিয়েল এবং হ্যামবুর্গে জাহাজ-নির্মাণের কারখানা গড়িয়া উঠিয়াছে। রাসায়নিক দ্রব্যের কারখানা এবং বহুপ্রকার রঙের কারখানা লাড্‌উইগস্যাভেন, লেভারকুসেন, ফ্রাঙ্কফোর্ট, ডার্মষ্টাড প্রভৃতি স্থানে গড়িয়া উঠিয়াছে। দক্ষিণে রাইন নদীর উপত্যকায় ব্যাভেরিয়ার পার্বত্য অঞ্চলে জল-বিদ্যুৎ শক্তির সাহায্যে বৈদ্যুতিক শিল্পের সৃষ্টি হইয়াছে। নুরেমবুর্গে বৈদ্যুতিক দ্রব্যাদি এবং পেন্‌সিল প্রস্তুতের শিল্প গড়িয়া উঠিয়াছে। পাথাউ অঞ্চলের গ্রাফাইট-খনির জন্য এই স্থানে পেন্‌সিল শিল্প প্রতিষ্ঠার সুবিধা হইয়াছে। রুহ্‌র অঞ্চলে বারমেন এবং এলবারফেল্ডে বয়ন-শিল্প, বিশেষত পশমের বয়ন-শিল্প প্রতিষ্ঠিত হইয়াছে। ইহার উত্তরে ক্রেফেল্ডে রেশম-শিল্প দেখিতে পাওয়া যায়। রাইন নদীর উপরে ষ্ট্যাট্-গার্ট অঞ্চলে গেঞ্জির কারখানাগুলি গড়িয়া উঠিয়াছে। রাইন নদীর পার্বত্য অঞ্চলে সুইটজারল্যাণ্ডের সীমান্তে ঘড়ি-প্রস্তুতের কারখানা স্থাপিত হইয়াছে। ব্যাভেরিয়ার মিউনিক শহরে বৈজ্ঞানিক যন্ত্রপাতির কারখানা গড়িয়া উঠিয়াছে।

রাইন নদীর উপত্যকার শিল্পগুলি

এইভাবে দেখা যে, সমগ্র রাইন নদীর উপত্যকায় বহু শিল্প-প্রতিষ্ঠান গড়িয়া উঠিয়াছে। এই অঞ্চলের প্রায় সমগ্র জনসমষ্টি শিল্পকার্যে লিপ্ত। বিগত দ্বিতীয় মহাযুদ্ধের সময় বোমার আঘাতে বহু শিল্প-প্রতিষ্ঠান ক্ষতিগ্রস্ত হইয়াছিল। কিন্তু যুদ্ধাবসানের পর ক্রমশঃ ঐ সব শিল্প আবার গড়িয়া উঠিতেছে। রাইন নদীর উপত্যকায় যে বিরাট জনসমষ্টি বসবাস করে উহাকে 'শিল্পজীবী জনসমষ্টি' বলিয়া আখ্যা দেওয়া হয়।

শিল্পে-লিপ্ত জনসমষ্টি

রাইন নদী ও উহার উপত্যকা প্রাকৃতিক সৌন্দর্যে বিশেষভাবে সৌন্দর্যশালী এবং নদীর উপর তীর বৃক্ষ-লতায় পরিপূর্ণ ছিল। কিন্তু এই নদীর সন্নিকটে লৌহ এবং কয়লার খনির কাজ শুরু হওয়ার ফলে এই প্রাকৃতিক সৌন্দর্য বহুলাংশে বিনাশপ্রাপ্ত হইয়াছে। জার্মানির তথা পশ্চিম-ইওরোপের কর্মঠ এবং উদ্যমশীল জনসমষ্টি ধীরে ধীরে রাইনের দুই কূল ধরিয়া শিল্পের পর শিল্প গড়িয়া তুলিয়াছে। বড় বড় শহর আর কল-কারখানাগুলি মাথা উঁচু করিয়া নদীর দুই তীরে যেন নূতন রাজ্য গড়িয়া তুলিয়াছে। চিমনির ধুঁয়ায় ধুমাচ্ছন্ন আর কারখানার শব্দে বর্তমানে রাইন-অঞ্চল মুখরিত।

রাইন নদীর তীরে শিল্পের অভ্যুত্থান

## Model Questions

1 Describe the industries developed in the Rhineland

রাইন নদীর উপত্যকায় শিল্পগুলির বর্ণনা দাও।

2 Describe the industrial communities in the Rhineland.

রাইন নদীর উপত্যকায় শিল্পজীবী জনসমষ্টির বিষয় লিখ।

# মানব সমাজের কথা

## দ্বিতীয় খণ্ড

## ভারতীয় সংস্কৃতি: বহির্জগতের সহিত যোগাযোগ

**( Section II : Indian Culture & Contacts with the World )**

# মানব সমাজের কথা

## [ SECTION II : দ্বিতীয় খণ্ড ]

## ভারতীয় সংস্কৃতি : বহির্জগতের সহিত যোগাযোগ

## ( Indian Culture & Contacts with the world )

### Unit (i) : ইতিহাসের মূল উপাদান

### ( Basic Factors in History )

**ইতিহাস : মানুষ ও তাহার পরিবেশ ( History : Man and his Environment ) :** মানুষের সভ্যতার পরিচয় হইল তাহার ইতিহাস। ইতিহাস কেবলমাত্র অতীত কালের কাহিনী, একথা মনে করিলে ভুল হইবে। আজ মানুষ সভ্যতার যে স্তরে পৌঁছিয়াছে তাহা ইতিহাসের গতিপথ ধরিয়াই। উন্নততর সমাজ ও সংস্কৃতি-গঠনের যে চেষ্টা মানুষ বর্তমানে করিতেছে, উহাই হইবে ভবিষ্যতের ভিত্তি। সুতরাং অতীত, বর্তমান ও ভবিষ্যৎ এই তিনের সহিত ইতিহাসের অবিচ্ছেদ্য সম্পর্ক রহিয়াছে। অতীতকে ভিত্তি করিয়াই বর্তমান, আবার বর্তমানকে ভিত্তি করিয়াই ভবিষ্যৎ গড়িয়া উঠে। এইভাবে মানব-সভ্যতার ধারা চিরকাল ধরিয়া সম্মুখের দিকেই আগাইয়া চলিয়াছে।

ইতিহাসের গুরুত্ব

কিন্তু সকল দেশের মানুষ একই পথ ধরিয়া চলে নাই। সভ্যতার পথে চলিতে গিয়া সকলে সমান তাল রাখিতে পারে নাই। কোন কোন মানবগোষ্ঠী সভ্যতার পথে বহুদূর আগাইয়া গিয়াছে, কোন কোন মানবগোষ্ঠী আবার বহু পিছনে পড়িয়া আছে। কাহারো অগ্রগতি মন্থর, কাহারো বা দ্রুত। ইহা ছাড়া, বিভিন্ন দেশের মানুষের সভ্যতার বৈশিষ্ট্যও একরূপ নহে। বিভিন্ন দেশের মানুষের ক্ষমতা ও পরিবেশ পৃথক বলিয়াই তাহাদের ইতিহাসও পৃথক। প্রত্যেক দেশের মানুষের ক্ষমতা ও তাহাদের পরিবেশই হইল ইতিহাসের মূল ভিত্তি। পারিপার্শ্বিক অবস্থার সহিত মানাইয়া চলিতে গিয়া মানুষ নিজ ক্ষমতা ও মানসিক শক্তির বলে পরিবেশেরই পরিবর্তন করিয়া লইতে সমর্থ হয়। আবার নূতন পরিবেশে নূতন

চেষ্টা সে করিয়া থাকে। এইভাবে মানব-সভ্যতা উন্নতির পথে আগাইয়া চলে।

মানুষ ও তাহার পরিবেশ—ইতিহাসের মূলভিত্তি

প্রাচীন কালের পরিবেশ আজ আর নাই, সুতরাং প্রাচীন কালের মানুষ যে পারিপার্শ্বিকতার সহিত মানাইয়া চলিতে সচেষ্ট ছিল, আজ আর আমাদিগকে তাহা করিতে হয় না। আমাদের সমস্যা আজ সম্পূর্ণ পৃথক ধরনের। আদিম মানুষের মতো ঝড়, তুফান প্রভৃতি প্রাকৃতিক শক্তি ও হিংস্র জন্তু-জানোয়ার প্রভৃতি হইতে আত্মরক্ষা করিবার আমাদের আর প্রয়োজন নাই। এইভাবে সভ্যতার বিভিন্ন স্তরে মানুষ ভিন্ন ভিন্ন পরিবেশের সম্মুখীন হইয়াছে। সে নিজেও ভিন্ন ভিন্ন পরিবেশ সৃষ্টিতে সাহায্য করিয়াছে। মানুষের মানসিক শক্তি ও ব্যক্তিত্ব তাহাকে পুরাতন পরিবেশ ভাঙ্গিয়া নূতন পরিবেশ গঠনে সাহায্য করিয়াছে। এইজন্য মানুষ ও তাহার পরিবেশ-ই হইল ইতিহাসের মূলভিত্তি, একথা বলা হইয়া থাকে।

মানুষের বৈশিষ্ট্য ও তাহাদের পরিবেশে প্রাকৃতিক প্রভাব

বিভিন্ন দেশের মানুষের বৈশিষ্ট্য ও তাহাদের পরিবেশ আবার নির্ভর করে সেই সকল দেশের প্রাকৃতিক, অর্থাৎ ভৌগোলিক বৈচিত্র্যের উপর। প্রাচীন গ্রীস বা বর্তমান ইংলণ্ডের ইতিহাস প্রাকৃতিক বৈশিষ্ট্যের দ্বারাই বহুলাংশে প্রভাবিত। চারিদিকে সমুদ্র দ্বারা পরিবেষ্টিত বলিয়াই ইংলণ্ডের ইতিহাস ইওরোপ হইতে স্বতন্ত্রভাবে গড়িয়া উঠিতে পারিয়াছে। বস্তুতঃ, প্রত্যেক জাতির ইতিহাস ও জাতীয় চরিত্র গঠনে ভৌগোলিক পরিবেশ গুরুত্বপূর্ণ প্রভাব বিস্তার করিয়া থাকে। ভারতবাসী এবং ভারতীয় সভ্যতা-সংস্কৃতির ক্ষেত্রেও একই কথার সত্যতা পরিলক্ষিত হয়।

**ভারতের ভৌগোলিক অবস্থান ও ভূ-প্রকৃতি (Physical features of India):** এশিয়া মহাদেশের দক্ষিণাংশে অবস্থিত সর্বাপেক্ষা বৃহৎ উপদ্বীপটিই হইল ভারতবর্ষ। ভারতবর্ষ এত বিশাল দেশ যে, ইহাকে একটি মহাদেশ বলিলেও অত্যুক্তি হয় না। উত্তর-দক্ষিণে ইহার বিস্তৃতি মোটামুটি দুই হাজার মাইল, পূর্ব-পশ্চিমে প্রায় আড়াই হাজার মাইল। এই বিশাল ভূখণ্ডের সীমা-রেখার প্রায় ছয় হাজার মাইল পর্বত দ্বারা এবং প্রায় পাঁচ হাজার মাইল সমুদ্র দ্বারা বেষ্টিত।

ভারতবর্ষের বিশালতা

ভারতবর্ষের পশ্চিমে হিন্দুকুশ এবং উত্তর ও উত্তর-পূর্বে হিমালয় পর্বতশ্রেণী রক্ষা-প্রাচীরের ন্যায় দাঁড়াইয়া আছে। ইহার দক্ষিণভাগ ক্রমশঃ সঙ্কীর্ণ হইয়া ভারত-মহাসাগর পর্যন্ত বিস্তৃত। আর ইহার দক্ষিণ-পূর্ব অঞ্চল বঙ্গোপসাগর এবং

প্রাকৃতিক সীমারেখা

হইতে আসাম পর্যন্ত বিস্তৃত হইয়া ভারতবর্ষকে চীন, তিব্বত ও ব্রহ্মদেশ হইতে বিচ্ছিন্ন করিয়া রাখিয়াছে। আবার, সুলেমান ও হিন্দুকুশ পর্বতশ্রেণী ভারতবর্ষকে রাশিয়া, ইরান ও বেলুচিস্তান হইতে পৃথক

করিয়া রাখিয়াছে। এইভাবে ভারতবর্ষ এক অতি সুন্দর সীমা-রেখা দ্বারা অপরাপর দেশ হইতে পৃথকীকৃত। অবশ্য ১৯৪৭ খ্রীষ্টাব্দের ১৫ই আগস্ট ভারতবর্ষ হইতে

সম্পূর্ণ স্বাধীন পাকিস্তান রাষ্ট্রের উৎপত্তি হওয়ার ফলে ভারতের এই প্রাকৃতিক সীমা-রেখা ব্যাহত হইয়াছে।

পাঁচটি প্রধান অংশ

ভূ-প্রকৃতির দিক হইতে বিচার কবিলে ভারতের বিশাল ভূখণ্ডকে প্রধানত পাচটি ভাগে বিভক্ত করা যাইতে পারে। প্রাকৃতিক বৈশিষ্ট্য ভিন্ন ঐতিহাসিক বিবর্তনের দিক দিয়া বিচার করিলেও এই বিভাগ যুক্তিযুক্ত বলিয়া মনে হইবে। এই প্রধান বিভাগগুলি হইল:

**(১) পর্বতাশ্রয়ী হিমালয় অঞ্চল (The Himalayan region):** তরাই অঞ্চল হইতে হিমালয়ের উপর পর্যন্ত ক্রম-উচ্চতা-বিশিষ্ট ভূ-ভাগকে এই নাম দেওয়া হইয়াছে। কাশ্মীর, নেপাল, সিকিম, ভূটান প্রভৃতি পর্বতাশ্রয়ী দেশ এই ভূ-খণ্ডে অবস্থিত। এই সকল দেশের প্রাকৃতিক অবস্থান সহজ যোগাযোগের পক্ষে উপযোগী নহে। এজন্য সমতলে অবস্থিত ভূ-খণ্ডগুলির রাজনৈতিক বা সাংস্কৃতিক প্রভাব এই সকল পর্বতাশ্রয়ী দেশকে তেমন প্রভাবিত করিতে পারে নাই। ফলে এই সকল দেশ দীর্ঘকাল ধরিয়া নিজ নিজ স্বাতন্ত্র্য ও বৈশিষ্ট্য বজায় রাখিয়া চলিতে পারিয়াছে।

পর্বতাশ্রয়ী দেশগুলির স্বাতন্ত্র্য

**(২) সিন্ধু-গঙ্গা-ব্রহ্মপুত্র-বিধৌত সমভূমি (Indo-Gangetic Plain):** সিন্ধু নদের অববাহিকা অঞ্চল হইতে আরম্ভ করিয়া সিন্ধুদেশ, রাজপুতানার মরু-অঞ্চল এবং গঙ্গা ও যমুনা নদীর উর্বর সমতলভূমি পর্যন্ত বিস্তৃত। ভারতবর্ষের ইতিহাসে এই ভূ-খণ্ডেই সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ অংশ। এই সমতল ভূ-খণ্ডের প্রাকৃতিক সম্পদ অতি প্রাচীন কালে যেমন আর্যজাতিকে আকর্ষণ করিয়াছিল, পরবর্তী কালেও তেমনি বহু বিদেশীয় আক্রমণকারীকে প্রলুব্ধ করিয়াছিল। নদ-নদী-প্রধান এই সমতল ভূ-খণ্ডের পর্যাপ্ত প্রাকৃতিক সম্পদ, উহার জলপথ ও স্থলপথের সুযোগ-সুবিধা এবং জনবহুলতা পর পর বহু সাম্রাজ্যের উত্থানের সহায়ক হইয়াছিল।

প্রাকৃতিক সম্পদের প্রাচুর্য

**(৩) মধ্য-ভারতের মালভূমি (The Plateau of Central India):** সিন্ধু-গঙ্গা-ব্রহ্মপুত্র-বিধৌত সমতল-খণ্ডের দক্ষিণ হইতে বিন্ধ্য-সাতপুরা পর্বত পর্যন্ত মধ্য-ভারতের মালভূমি বিস্তৃত। মধ্য-ভারতের মালভূমি সিন্ধু-গঙ্গা-ব্রহ্মপুত্র-বিধৌত সমভূমি একত্রে আর্যাবর্ত নামে পরিচিত।

আর্যাবর্ত

(৪) **দক্ষিণাপথের মালভূমি ( The Plateau of Deccan ) :** বিন্ধ্য-সাতপুরা পর্বতশ্রেণীর দক্ষিণ হইতে পূর্ব ও পশ্চিম-ঘাট পর্যন্ত ভূ-খণ্ডটি দাক্ষিণাত্যের মালভূমি নামে পরিচিত। এই অঞ্চলের প্রাচীন ইতিহাস হইল দ্রাবিড় সভ্যতার ইতিহাস। ভারত-ইতিহাসে যদিও এই অংশ এবং আর্যাবর্তের মধ্যে কোন প্রভেদ করা চলে না, তথাপি গুরুত্বের দিক দিয়া বিচার করিলে দাক্ষিণাত্য অপেক্ষা আর্যাবর্তের প্রাধান্য অধিক ইহা স্বীকার করিতে হইবে।

*দাক্ষিণাত্য : আর্যাবর্তের গুরুত্ব*

(৫) **সুদূর দক্ষিণের সংকীর্ণ উপদ্বীপ (Narrow Peninsular South) :** পূর্ব ও পশ্চিম-ঘাট হইতে ভারত মহাসাগর পর্যন্ত বিস্তৃত সংকীর্ণ উপদ্বীপটি সুদূর দক্ষিণ নামে পরিচিত। এই অঞ্চলে দ্রাবিড় সভ্যতার চরম উৎকর্ষ সাধিত হইয়াছিল। উত্তরের কোন হিন্দু বা মুসলমান বিজেতা সুদূর-দক্ষিণে নিরঙ্কুশ প্রাধান্য বিস্তার করিতে পারেন নাই।

*দ্রাবিড় সভ্যতার উৎকর্ষ*

**ভারত-ইতিহাসে প্রকৃতির প্রভাব ( Influence of Physical Geography on Indian History ) :** মিশর দেশকে যেমন 'নীল-নদের দান' বলা হইয়া থাকে তেমনি ভারতবর্ষকে হিমালয়ের দান বলিলেও অত্যুক্তি হইবে না। অতি উচ্চ এক রক্ষা-প্রাচীরের ন্যায় দাঁড়াইয়া থাকিয়া হিমালয় ভারতবর্ষকে বাহিরের শত্রুর আক্রমণ হইতে অনেকটা নিরাপদ রাখিয়াছে। আবার, এশিয়া মহাদেশের উত্তরাংশ হইতে ভারতভূমিকে পৃথক করিয়া দিয়া এক সম্পূর্ণ স্বতন্ত্র ভারতীয় সভ্যতা গড়িয়া উঠিতে সাহায্য করিয়াছে। ভারতবর্ষে নদ-নদী হিমালয় হইতে প্রবাহিত হইয়া বিস্তীর্ণ ভারতভূমিকে সুজলা-সুফলা ও শস্য-শ্যামলা করিয়া তুলিয়াছে। কৃষি-সম্পদ ভিন্ন অরণ্য-সম্পদ ও খনিজ-সম্পদেও ভারতবর্ষ যথেষ্ট সমৃদ্ধ। প্রকৃতি যেন মুক্ত হস্তে ভারতবর্ষ ও ভারতবাসীকে আশীর্বাদ করিয়াছেন। ভারতবর্ষে জীবনধারণের অসুবিধা কোন কালেই ছিল না। অল্প আয়াসে জীবিকা অর্জনের সুবিধা ছিল বলিয়া অতি প্রাচীন কালেই ভারতবাসী শ্রম-বিমুখ, ধর্মাশ্রয়ী, কাব্য, সাহিত্য ও শিল্পানুরাগী হইয়া উঠিয়াছিল। এই বৈশিষ্ট্য আজও ভারতবাসীর মধ্যে পরিলক্ষিত হইয়া থাকে।

*হিমালয়ের দান : নদী-মাতৃক সুজলা-সুফলা শস্য-শ্যামলা-সমৃদ্ধ সমতলভূমি*

ভারতবর্ষের উত্তর-পশ্চিম, উত্তর ও উত্তর-পূর্ব দিক পর্বতশ্রেণী দ্বারা সুরক্ষিত থাকিলেও বিদেশের সহিত ভারতবর্ষের যোগাযোগের কোন ব্যাঘাত ঘটে নাই। খাইবার, গোমাল ও বোলান গিরিপথ ধরিয়া অতি প্রাচীনকালে আর্যদের ভারতে

আগমন হইতে আরম্ভ করিয়া মোগল আমলের শেষভাগে আহম্মদ শাহ্ দুর্রাণীর আক্রমণ পর্যন্ত পারসিক, গ্রীক, শক, হূণ, আরব, তুর্কী, আফগান, মোগল প্রভৃতি বহু বিদেশী জাতি ভারতবর্ষে প্রবেশ করিয়াছিল। ইহা ভিন্ন পূর্বদিকে আসাম ও ব্রহ্মদেশের মধ্যবর্তী আরাকান পার্বত্য অঞ্চলের মধ্য দিয়া ব্রহ্মদেশ ও উহার নিকটবর্তী অঞ্চলসমূহের সহিত ভারতের যোগাযোগ প্রাচীন কাল হইতেই স্থাপিত হইয়াছিল। উত্তরে নেপালের মধ্য দিয়া তিব্বতের সহিতও যোগাযোগ প্রাচীন কাল হইতেই চলিয়া আসিতেছিল। এই সকল বিভিন্ন পথ ধরিয়া ভারতের বাণিজ্যিক, ধর্মনৈতিক ও সাংস্কৃতিক প্রভাব ভারতের বাহিরেও বিস্তার লাভ করিয়াছিল। প্রাচীন কালে বর্তমান আফগানিস্তান ছিল ভারতের অন্তর্ভুক্ত। এই পথে মধ্য-এশিয়ার কাসগড, খোটান, ইয়ারখন্দ্ প্রভৃতি অঞ্চলে ভারতীয় উপনিবেশ স্থাপিত হইয়াছিল।

বহির্জগতের সহিত যোগাযোগ

ভারতের বিস্তীর্ণ উপকূল রেখা ধরিয়া প্রাচীন কাল হইতেই বহু বাণিজ্যকেন্দ্র গড়িয়া উঠিয়াছিল। এই সকল বাণিজ্যকেন্দ্রের মাধ্যমেই একদিন প্রাচীন ভারতীয় সভ্যতা, সংস্কৃতি ও রাজনৈতিক প্রাধান্য চম্পা, যবদ্বীপ, বলী, সুমাত্রা প্রভৃতি পূর্ব ভারতীয় দ্বীপপুঞ্জে বিস্তারলাভ করে। এই সকল বাণিজ্যকেন্দ্রের মাধ্যমে গ্রীস, রোম প্রভৃতি দেশের সহিতও যোগাযোগ স্থাপিত হইয়াছিল। এখানে উল্লেখ করা প্রয়োজন যে, উত্তর-ভারতের অধিবাসিগণ হইতে সুদূর দক্ষিণ-ভারতের অধিবাসি-গণই ছিল অধিকতর সমুদ্রপ্রবণ। ইহাও প্রাকৃতিক কারণেই। উত্তর-ভারতের জনসাধারণের সমুদ্র উপকূল হইতে দূরে বসবাসের ফলে সমুদ্রের প্রতি তাহাদের টান ছিল কম। অপরপক্ষে সমুদ্র উপকূলে বসবাসকারী সুদূর-দক্ষিণের জনসমাজের সমুদ্রের প্রতি টান ছিল সর্বাপেক্ষা অধিক। বাংলাদেশের সমুদ্র-উপকূল হইতেও কতক পরিমাণ সমুদ্রবাহী বাণিজ্যের চলাচল ছিল।

সমুদ্রবাহী বাণিজ্য, বিদেশের সহিত যোগাযোগ

ভারতবর্ষের বিশালতা এবং বিভিন্ন অঞ্চলের প্রাকৃতিক বিভিন্নতা ইহাকে এক বিচিত্র দেশে পরিণত করিয়াছে। বিস্তীর্ণ সমতল, উচ্চ পর্বত-রাজি, বিশাল নদ-নদী, সুবিশাল মরু-অঞ্চল, উচ্চ মালভূমি প্রভৃতি ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলকে পৃথক পৃথক স্থানীয় বৈশিষ্ট্য দান করিয়াছে।

স্থানীয় বৈশিষ্ট্য

রাজনৈতিক ইতিহাসের দিক দিয়াও প্রাকৃতিক প্রভাব পরিলক্ষিত হয়। আর্যাবর্তের বিশাল ভূ-খণ্ডে প্রাচীন কাল হইতেই জল ও স্থলপথে যাতায়াতের সুবিধা ছিল। এই অঞ্চল ছিল ভারতবর্ষের মধ্যে

আর্যাবর্তের গুরুত্ব

সর্বাপেক্ষা অধিক সমৃদ্ধ। এই সকল কারণে এই অঞ্চলেই ভারত-ইতিহাসের বৃহৎ বৃহৎ সাম্রাজ্য গড়িয়া উঠিয়াছিল।

বিন্ধ্য পর্বত : রাজনৈতিক ঐক্যের বাধা

ভারতের প্রায় মধ্যভাগে অবস্থিত বিন্ধ্য পর্বত উত্তর ও দক্ষিণ-ভারতের মধ্যে রাজনৈতিক একতার পথে বাধার সৃষ্টি করিয়াছিল।

ভারতে সম্পদলোভী বিদেশীয়দের আগমন

ভারতবর্ষের প্রাকৃতিক সম্পদ বহু বিদেশীকে প্রলুব্ধ করিয়াছে। প্রাচীন কাল হইতে আরম্ভ করিয়া আধুনিক কাল পর্যন্ত ভারতবাসী আক্রমণকারীদের হস্তে লাঞ্ছিত হইয়াছে। বাণিজ্য সম্পদের লোভেই সমুদ্রপথে ইওরোপীয় বণিকগণ ভারতবর্ষে আসিয়াছিল। তাহাদের মধ্যে ইংরাজগণ বাণিজ্যের সূত্র ধরিয়া ভারতবর্ষে এক বিশাল সাম্রাজ্য গড়িয়া তুলিতে সমর্থ হইয়াছিল। এইভাবে ভারতের প্রাকৃতিক বৈশিষ্ট্যের প্রভাবেই ভারতবাসীর রাজনীতি, সমাজ, অর্থনীতি, ধর্ম, সাহিত্য, সংস্কৃতি সব কিছুই প্রভাবিত হইয়াছে।

**বিভিন্নতার মধ্যে একতা ( Unity in Diversity ) :** ভারতবর্ষ এক অতি বিচিত্র দেশ। প্রকৃতি যেন আপন খেয়ালে ভারতভূমিকে নানা বৈচিত্র্যে পরিপূর্ণ করিয়া দিয়াছেন। এই সকল বৈচিত্র্য নানাক্ষেত্রে পরিলক্ষিত হইয়া থাকে। ভৌগোলিক বা প্রাকৃতিক বৈচিত্র্যের দিক দিয়া বিচার করিলে এদেশে বৈষম্য ও বিভিন্নতার চরম দেখিতে পাওয়া যায়।' ভারতের কোন কোন অংশ—যেমন, বাংলাদেশ, পাঞ্জাব, দাক্ষিণাত্য প্রভৃতি বিশাল নদ-নদীর প্রবাহে সুজলা-সুফলা। আবার কোন কোন অংশ—যেমন রাজপুতানা অঞ্চল অনুর্বর এবং প্রকৃতির কৃপণতার ফলে সহজ জীবন-যাপনের পক্ষে অনুপযুক্ত। উচ্চতার দিক দিয়া দেখিতে গেলে এভারেষ্ট গিরিশৃঙ্গ ভারতের উত্তরে হিমালয় রক্ষা-প্রাচীরের উপর যেন প্রহরীর ন্যায় দাঁড়াইয়া আছে। অপর দিকে সমতলভূমি, মালভূমি ও গভীর গহ্বর, কন্দরও বিদ্যমান আছে। কোন অঞ্চল বারিপাতের অভাবে মরুদেশে পরিণত, আবার কোন অঞ্চল, যথা চেরাপুঞ্জী, পৃথিবীর সর্বাপেক্ষা অধিক বারিপাতের জন্য প্রসিদ্ধ। এদেশের আবহাওয়ায় শীত, উষ্ণ ও নাতিশীতোষ্ণ—তিন প্রকার বৈশিষ্ট্যই দেখা যায়। লতা-গুল্ম, বৃক্ষ অরণ্য প্রভৃতির ক্ষেত্রেও এইরূপ বৈচিত্র্য দেখিতে পাওয়া যায়। ভারতের সকল অঞ্চলেই সব প্রকার গাছপালা ও লতাগুল্ম জন্মায় না। জন্তু-জানোয়ার ও পশুপক্ষীর ক্ষেত্রেও একথা সমভাবে প্রযোজ্য।

বিচিত্র দেশ

ভৌগোলিক বৈষম্য

আবহাওয়ার পার্থক্য

ম, জন্তু-জানোয়ারের বৈচিত্র্য

প্রাচীন কালে আর্যদের আগমন হইতে আরম্ভ করিয়া আধুনিক কালে ইওরোপীয়দের আগমন পর্যন্ত বিভিন্ন সময়-তরঙ্গে বিভিন্ন জাতির লোক ভারতবর্ষে প্রবেশ করিয়াছে। প্রাচীন যুগে দ্রাবিড়, আর্য, পারসিক, গ্রীক, শক, কুষাণ ও হূণ; মধ্যযুগে আরব, তুর্কী, আফগান ও মোগল; আধুনিক যুগে পোর্তুগীজ, ফরাসী ইংরাজ প্রভৃতি ইওরোপীয় বণিকদের আগমনের ফলে ভারতবর্ষে বিভিন্ন জাতির এক অভূতপূর্ব সংমিশ্রণ ও সমন্বয় ঘটিয়াছে। বিভিন্ন জাতির আগমনে ভারতবর্ষ এক 'মহামানবের সাগর' স্বরূপ হইয়াছে, বলা বাহুল্য।

নানা জাতির সঙ্গম-ক্ষেত্র—'মহামানবের সাগর'

ভাষা ও সাহিত্যের দিক দিয়া বিচার কবিলেও ভারতে এক বিস্ময়কর বৈচিত্র্য দেখিতে পাওয়া যাইবে। প্রধান প্রধান ভাষা ও সাহিত্যের দিক দিয়া আধুনিক কালে ভারতবর্ষকে চৌদ্দটি বিভিন্ন অঞ্চলে বিভক্ত করা হইলেও ভারতীয় ভাষার মোট সংখ্যা ইহার বহুগুণ বেশি। স্থানীয় ভাষার হিসাব ধরিলে ভারতবর্ষে মোট দুইশতাধিক ভাষার পরিচয় পাওয়া যায়। ধর্মের দিক দিয়াও ভারতবর্ষ পৃথিবীর প্রধান ধর্মমতগুলির এক অপূর্ব মিলনক্ষেত্র বলা যাইতে পারে। হিন্দু, বৌদ্ধ, মুসলমান, জৈন, খ্রীষ্টান শিখ প্রভৃতি বিভিন্ন ধর্ম এদেশে বিদ্যমান।

ভাষা ও সাহিত্যের বিভিন্নতা

কিন্তু এই সকল ভৌগোলিক বৈচিত্র্য, ভাষা, জাতি, ধর্ম ও আচার-আচরণের পার্থক্য থাকা সত্ত্বেও, ভারতবর্ষের জনসমাজের মধ্যে এক গভীর ঐক্যবোধ চিরকাল ধরিয়া বিদ্যমান আছে। প্রভেদের মধ্যে ঐক্য স্থাপন করাই হইল ভারতীয় সভ্যতার মূল আদর্শ। বিভিন্নতার মধ্যেও একতা-সৃষ্টিতে 'ভারতবর্ষ' নামের প্রভাব নেহাৎ কম নহে। রামায়ণ, মহাভারত প্রভৃতি ভারতের জাতীয় গ্রন্থে 'ভারতবর্ষ' নামের ব্যবহার এবং ভারতবাবীকে 'ভারত-সন্ততি' নামে পরিচয় দানের মধ্যে সমগ্র ভারতবর্ষ যে একদেশ এবং 'ভারতবাসী' যে এক-ই সেই ধারণা প্রকাশ পাইয়াছিল। প্রাচীন কাল হইতেই কবি ও দার্শনিকগণের রচনায় আসমুদ্র-হিমাচল লইয়া গঠিত ভারতভূমির বর্ণনা পাওয়া যায়। সুতরাং একই রাজা ভারতবর্ষ জয় করিতে পারিয়াছেন কিনা তাহার উপর নির্ভর করিয়া ভারতবাসীর একত্ববোধ গড়িয়া উঠে নাই—উহা গড়িয়া উঠিয়াছে ভারতবাসীর অন্তরের ঐক্যবোধ হইতে।

বিভিন্নতা সত্ত্বেও একতা

'ভারতবর্ষ' নামের প্রভাব

ভারতবর্ষের সুস্পষ্ট সীমা-রেখা ভারতবর্ষকে একটি স্বতন্ত্র দেশ হিসাবে গড়িয়া উঠিতে সাহায্য করিয়াছে। 'ভারতবর্ষ' নাম উচ্চারণের সঙ্গে সঙ্গে সমগ্র ভারতবর্ষের চিত্র আমাদের মনে উদিত হয়। ইহাও আমাদের মনে ঐক্যবোধ জাগাইতে সাহায্য করিয়াছে।

ভৌগোলিক সীমা-রেখার প্রভাব

প্রাচীন কালে রাজগণের আদর্শ ছিল 'একরাট্', 'সম্রাট্', 'রাজচক্রবর্তী' হওয়া। এই রাজনৈতিক আদর্শ ভারতবাসীর মনে পরোক্ষভাবে ঐক্যবোধ-বৃদ্ধির সাহায্য করিয়াছিল।

রাজগণের আদর্শের পরোক্ষ প্রভাব

বিভিন্ন জাতি, ধর্ম, ভাষা ও আচার-আচরণের লোক দ্বারা অধ্যুষিত হইলেও ভারতবাসী যে সভ্যতা ও সংস্কৃতি গড়িয়া তুলিয়াছে, তাহার একটি বিশেষ রূপ আছে। পৃথিবীর অপরাপর সভ্যতা ও সংস্কৃতি হইতে ইহা সম্পূর্ণ পৃথক। এই সম্পূর্ণ স্বতন্ত্র সভ্যতা-সংস্কৃতি বিভিন্ন জাতি ও ধর্মের লোকের দানে পুষ্ট হইয়া উঠিয়াছে। এই সংস্কৃতি মূলতঃ হিন্দু সভ্যতা ও সংস্কৃতির কাঠামোর উপর ভিত্তি করিয়া গড়িয়া উঠিয়াছে। বিভিন্ন জাতির লোকের দানে পুষ্ট হইলেও ইহার মূল বৈশিষ্ট্য অপরিবর্তিতই রহিয়া গিয়াছে। সমুদ্রে যেমন বিভিন্ন নদ-নদীর জল আসিয়া পড়িলেও সমুদ্রের জলের বৈশিষ্ট্যের কোন পরিবর্তন ঘটে না, সেইরূপ ভারতীয় সভ্যতা-সমুদ্রে নানাজাতির সভ্যতা ও সংস্কৃতির সংমিশ্রণ ঘটিলেও ভারতবর্ষের মূল-সভ্যতার কাঠামো এবং বৈশিষ্ট্য অপরিবর্তিত রহিয়াছে। এই সাংস্কৃতিক ঐক্যবোধও ভারতবাসীর একতাসৃষ্টির সহায়ক হইয়াছে। মোটামুটি একই রূপ প্রাকৃতিক পরিবেশ এবং মোগল ও বৃটিশ শাসনকালে রাজনৈতিক ঐক্য ভারতবাসীর ঐক্যবোধ বৃদ্ধি করিয়াছে।

সাংস্কৃতিক ঐক্য

মোটামুটি একই প্রকার পরিবেশ ও রাজনৈতিক ঐক্যের প্রভাব

সর্বশেষে, স্বাধীনতা-আন্দোলনের ফলেও ভারতবাসীর মধ্যে ঐক্যবোধ বহুগুণে বৃদ্ধি পাইয়াছে। 'বন্দেমাতরম্'-মন্ত্রের প্রভাব সমগ্র ভারতবাসীর মনে এক গভীর জাতীয়তা ও ঐক্যবোধের সৃষ্টি করিয়াছে, বলা বাহুল্য। স্বাধীন ভারতের নানাধর্ম ও নানাজাতির নানা ভাষা-ভাষী লোক লইয়া গঠিত ঐক্যবদ্ধ বিরাট জনসমাজ আজ বিশ্বের দরবারে উন্নত মস্তকে দাঁড়াইতে সক্ষম হইয়াছে। ইহা ভারত-বাসীর ঐক্যমূলক সংস্কৃতির-ই পুরস্কার।

স্বাধীনতা সংগ্রাম ও 'বন্দেমাতরম্'-মন্ত্রের প্রভাব

## Model Questions

1. What are the basic factors that determine the character and culture of a people ?

   কোন্ কোন্ মূল উপাদানের উপর ভিত্তি করিয়া জাতির চরিত্র ও সংস্কৃতি গড়িয়া উঠে ?

2. Discuss the influence of geography on the history of India.

   ভারতীয় ইতিহাস কি পরিমাণে ভারতবর্ষের ভৌগোলিক পরিবেশের দ্বারা প্রভাবিত হইয়াছে, সে বিষয়ে আলোচনা কর।

3. 'India possesses unity in diversity.'—Explain.

   'ভারতবর্ষের বিভিন্নতার মধ্যে একতা বিরাজিত'—এ কথার অর্থ আলোচনা করিয়া বুঝাও।

# UNIT (ii) : ইতিহাসের উপাদান
## ( Source-Materials )

**প্রাচীন ইতিহাস রচনা (Reconstruction of Ancient History) ঃ** অতি প্রাচীনকাল হইতে আরম্ভ করিয়া বিভিন্ন স্তর বা পর্যায়ের মধ্য দিয়া কিভাবে বর্তমান জগতের সভ্যতা গড়িয়া উঠিয়াছে সেই কথা বলিয়া দেওয়াই হইল ইতিহাসের উদ্দেশ্য। কিন্তু অতি প্রাচীন কালে যখন ইতিহাস লিখিবার রীতি ছিল না, সেই সময়ের ইতিহাস আমরা জানিতে পারিব কিভাবে ? এখানে বৈজ্ঞানিক পদ্ধতির অনুসরণ করিতে হইবে। বিভিন্ন কালের মানুষের ব্যবহৃত দৈনন্দিন জীবনের জিনিসপত্র, প্রত্নতাত্ত্বিক চিহ্নাদি, লিপি প্রভৃতি পরোক্ষ উপাদানের উপর নিভর করিয়া ইতিহাস জানিতে হইবে বা রচনা করিতে হইবে। সভ্যতার পথে মানুষ যতই অগ্রসর হইয়াছে, ইতিহাস-রচনার উপাদানও সে ততই অধিক পরিমাণে রাখিয়া গিয়াছে। মুদ্রা, দেশীয় সাহিত্য, বৈদেশিক পর্যটকগণের বিবরণ প্রভৃতি নানাবিধ উপাদান ক্রমেই ইতিহাস-রচনার কাজ সহজ করিয়া তুলিয়াছে। এজন্য মানবসমাজের ইতিহাসের বিভিন্ন যুগের ঐতিহাসিক নিদর্শন বিভিন্ন ধরনের।

প্রাচীন যুগের ইতিহাস-রচনার উপায়

প্রাচীনযুগের ইতিহাস-রচনার উপাদানগুলিকে (১) প্রত্নতাত্ত্বিক উপাদান—যথা, শিল্প, স্থাপত্য, ভাস্কর্য, দৈনন্দিন জীবনে ব্যবহৃত জিনিসপত্রাদি, (২) লিপি—শিলালিপি, তাম্রলিপি প্রভৃতি, (৩) মুদ্রা, (৪) প্রচলিত কাহিনী-কিংবদন্তী, (৫) সমসাময়িক সাহিত্য এবং (৬) বৈদেশিক পর্যটকদের বর্ণনা প্রভৃতি বিভিন্ন ভাগে ভাগ করিয়া আলোচনা করা যুক্তিযুক্ত হইবে। এখানে উল্লেখ করা যাইতে পারে যে, পরবর্তী কালে মানুষ যখন ইতিহাস-সাহিত্য রচনা করিতে শিখিয়াছিল, সেই সময়ের ইতিহাস-রচনার জন্যও উপরি-উক্ত উপাদানগুলির গুরুত্ব কম নহে।

প্রাচীন ইতিহাসের বিভিন্ন উপাদান

**প্রত্নতাত্ত্বিক উপাদান (Archaeological Source-Materials) ঃ** প্রাচীন কালের সমাজ-জীবন কতদূর উন্নতিলাভ করিয়াছিল, তাহার একটি মোটামুটি ধারণা আমরা সেই যুগের গৃহ, প্রাসাদ, দৈনন্দিন জীবনে ব্যবহৃত জিনিসপত্র হইতে পাইয়া থাকি। বর্তমান যুগে প্রত্নতাত্ত্বিক খনন-কার্যের দ্বারা পৃথিবীর বিভিন্ন অংশের প্রাচীন সভ্যতার নানাপ্রকার ঐতিহাসিক চিহ্নাদি পাওয়া গিয়াছে।

এগুলির সাহায্যে প্রাচীন সভ্যতা সম্পর্কে বহু অজ্ঞাত তথ্য জানিতে পারা গিয়াছে। মিশর, ক্রীট, গ্রীস, আমাদের দেশের মহেঞ্জো-দরো, হরপ্পা প্রভৃতি স্থানে অতি প্রাচীন সভ্যতার নিদর্শন মাটির নীচ হইতে বাহির করা হইয়াছে। এই সকল প্রত্নতাত্ত্বিক খনন-কার্যের ফলে প্রাচীন মানুষের সভ্যতা এবং মানুষের সভ্যতা প্রথমে কিভাবে শুরু হইয়াছিল সেই সম্পর্কে আমাদের ধারণা জন্মিয়াছে। মন্দির, প্রাসাদ, গৃহাদির ভগ্নাবশেষ, শহর-নগরের চিহ্নাদি, ইট, পাথর, কবর প্রভৃতি হইতে প্রাচীন কালের শিল্পজ্ঞান, রুচি, কারুকার্যের প্রকৃতি প্রভৃতির পরিচয় পাওয়া যায়। বলা বাহুল্য যে, প্রত্নতাত্ত্বিক উপাদানগুলি মাটির নীচ হইতে যেমন পাওয়া গিয়াছে, মাটির উপরেও তেমনি যথেষ্ট পাওয়া গিয়াছে।

বিভিন্ন দেশের প্রত্নতাত্ত্বিক চিহ্নাদির আবিষ্কার

**লিপি, শিলালিপি, তাম্রলিপি প্রভৃতি (Inscriptions):** প্রাচীন ইতিহাস-রচনার সর্বাপেক্ষা নির্ভরযোগ্য উপাদান হইল সেই যুগের শিলালিপি, তাম্র-লিপি প্রভৃতি। এই সকল লিপি পরবর্তী কালে কোনরূপ অদল-বদল করা সম্ভব হয় না বলিয়া সমসাময়িক ইতিহাস-রচনার পক্ষে এগুলি সম্পূর্ণ নির্ভরযোগ্য উপাদান এবিষয়ে সন্দেহ নাই। মিশরের পিরামিডগুলির গায়ে খোদাই-করা লিপি, পারস্য-সম্রাট ড্যারিয়াস বা দরায়াসের শিলালিপি, ভারতবর্ষের মৌর্যসম্রাট অশোকের শিলালিপি প্রভৃতির উল্লেখ করা যাইতে পারে। প্রাচীন রাজগণের আদেশ, দানপত্র ইতিহাস-রচনায় সাহায্য করিয়া থাকে।

লিপি—ইতিহাস রচনার সর্বাপেক্ষা নির্ভরযোগ্য উপাদান

**মুদ্রা (Coins):** প্রাচীন কালের মুদ্রার গঠন, মুদ্রায় ব্যবহৃত ধাতু প্রভৃতি দেখিয়া যেমন সেই সময়ের ধাতুশিল্পের পরিচয় পাওয়া যায়, তেমনি মুদ্রার প্রাপ্তিস্থান, মুদ্রায় খোদিত তারিখ, ঘটনা বা রাজার নাম হইতে রাজার রাজ্যের বিস্তৃতি, বিদেশের সহিত যোগাযোগ প্রভৃতি সম্পর্কে বহু তথ্য জানিতে পারা যায়। এক দেশের মুদ্রা অপর দেশে পাওয়া গেলে, এই দুই দেশে বাণিজ্যিক যোগাযোগ ছিল এইরূপ অনুমান করা যাইতে পারে।

মুদ্রাঃ গুরুত্বপূর্ণ উপাদান

**প্রচলিত কাহিনী-কিংবদন্তী (Traditions):** দেশের বিভিন্ন অংশে প্রচলিত প্রাচীন কাহিনী-কিংবদন্তী এবং বিভিন্ন গ্রন্থে সন্নিবিষ্ট কাহিনী-কিংবদন্তী হইতেও কতক পরিমাণ ঐতি-হাসিক তথ্য সংগ্রহ করা সম্ভব হয়। প্রাচীন গ্রীস ও রোমের কাহিনী-

কাহিনী-কিংবদন্তীর ঐতিহাসিক গুরুত্ব

কিংবদন্তী এবং ভারতের রামায়ণ-মহাভারত ও পুরাণে সন্নিবিষ্ট কাহিনী-কিংবদন্তী হইতে মূল্যবান ঐতিহাসিক তথ্য সংগ্রহ করা যায়।

**সাহিত্য** ( **Literature** ) **:** প্রাচীনকালে রচিত সাহিত্যে সমসাময়িক সমাজ-জীবন, রাজনীতি, ধর্ম-জীবন প্রভৃতি সম্পর্কে নির্ভরযোগ্য তথ্যাদি পাওয়া যায়। কোন কোন জাতি অতি প্রাচীনকালেই ইতিহাস-গ্রন্থ রচনা করিয়াছিল। গ্রীক ঐতিহাসিক হেরোডোটাস, থুকিডিডিস্-এর নাম এবিষয়ে উল্লেখযোগ্য। প্রাচীন গ্রীক সাহিত্য—যথা, হোমার-রচিত ইলিয়াড ও ওডেসী, বাল্মীকি-রচিত রামায়ণ, বেদব্যাস-রচিত মহাভারত গ্রন্থাদি হইতে নানাবিধ ঐতিহাসিক তথ্য সংগ্রহ করা যায়। সময়ের সঙ্গে সঙ্গে এই সকল উপাদানেরও প্রাচুর্য ঘটিয়াছে, বলা বাহুল্য।

**প্রাচীন সাহিত্যে সন্নিবিষ্ট ঐতিহাসিক তথ্যাদি**

**বৈদেশিক পর্যটকদের বর্ণনা** ( **Accounts of Foreign Travellers** ) **:** প্রাচীনকালেও মানুষ অজানাকে জানিবার ইচ্ছা পোষণ করিত। এই কারণে বিভিন্ন দেশের লোক পৃথিবীর বিভিন্ন দেশ পর্যটনে বাহির হইত। প্রাচীনকাল হইতে আরম্ভ করিয়া আধুনিককাল পর্যন্ত মানুষের এই নেশা হ্রাস না পাইয়া বরং ক্রমে বৃদ্ধি পাইয়াছে। এই সকল পর্যটকের বর্ণনা হইতেও সমসাময়িক ইতিহাসের ধারণা লাভ করা যায়। বিদেশী পর্যটকদের বর্ণনার প্রধান গুরুত্ব হইল এই যে, উহাতে বিদেশীর চক্ষে কোন একটি সমাজের প্রকৃতি কিরূপে দেখা দিয়াছিল তাহার ধারণা লাভ করা যায়।

**বিদেশীয় পর্যটকদের চক্ষে ভারতের রূপ**

**ভারত-ইতিহাসের উপাদান** ( **Sources of Indian History** ) **:** ভারত-ইতিহাসের উপাদানগুলিও বিভিন্ন ভাগে ভাগ করিয়া আলোচনা করা উচিত হইবে। পূর্বেই একথা বলা হইয়াছে যে, বিভিন্ন যুগের ইতিহাসের উপাদান বিভিন্ন ধরনের। এই কারণে ভারত-ইতিহাসের উপাদানগুলিকে পর্যায়ক্রমে প্রাচীন, মধ্য ও আধুনিক—এই তিন যুগে বিভক্ত করিয়া লইয়া আলোচনা করা বাঞ্ছনীয়।

**প্রাচীন যুগ** ( **Ancient Age** ) **:** ভারত-ইতিহাসের প্রাচীনযুগের বৈশিষ্ট্য হইল ধারাবাহিক ইতিহাসের অভাব। প্রাচীন ভারতে সাহিত্যের অভাব ছিল না বটে, কিন্তু ইতিহাস-সাহিত্যের যে অভাব ছিল সেবিষয়ে সন্দেহ নাই। কোন কোন ঐতিহাসিকের মতে প্রাচীন ভারতের রাজগণ তাঁহাদের স্ব স্ব রাজত্বকালের

ইতিহাস লিখাইয়া রাখিয়া যাইবার পক্ষপাতী ছিলেন। কিন্তু তাঁহাদের আমলে রচিত ইতিহাস-গ্রন্থাদি কীট-পতঙ্গের আক্রমণ এবং নানাপ্রকার রাজনৈতিক ও প্রাকৃতিক কারণে আমাদের যুগ পর্যন্ত পৌঁছিতে পারে নাই। কিন্তু প্রাচীনকালের অপরাপর সাহিত্য-গ্রন্থাদি যদি কীট-পতঙ্গের আক্রমণ এবং রাজনৈতিক ও প্রাকৃতিক দুর্যোগেও টিকিয়া থাকিতে পারিল, তাহা হইলে কেবলমাত্র ইতিহাস-সাহিত্য পারিল না কেন? সুতরাং প্রাচীন ভারতীয় নৃপতিগণ ইতিহাস-সাহিত্য রচনার দিকে তেমন মনোযোগী ছিলেন না, একথা মনে করা ভুল হইবে না। কিন্তু প্রাচীন ভারতের রাজগণ তথা লেখকগণের ঐতিহাসিকবোধ বা সময়ানুক্রমের প্রয়োজনীয়তাবোধ ছিল না, একথা মনে করা ঠিক হইবে না। বেদ, জৈন ও বৌদ্ধ ধর্মশাস্ত্র, পুরাণ প্রভৃতিতে ধারাবাহিক বর্ণনা এবং বংশানুক্রমের তালিকা রহিয়াছে। তাহা হইতে প্রাচীনকালেও ঐতিহাসিকবোধ ছিল একথা প্রমাণিত হইয়া থাকে।

**প্রাচীন ভারতে ইতিহাস-সাহিত্যের অভাব**

তবে গ্রীসদেশে যেমন প্রাচীনকালেই হেরোডোটাস, থুকিডিডিস্ প্রমুখ ঐতিহাসিকগণ জন্মিয়াছিলেন, প্রাচীন ভারতে সেইরূপ ঐতিহাসিক প্রতিভাসম্পন্ন ব্যক্তির উদ্ভব ঘটে নাই। ইহাই প্রাচীন ভারতে ইতিহাস-সাহিত্যের অভাবের মূল কারণ। এই কারণে ভারতবর্ষের প্রাচীন যুগের ইতিহাস-গঠনে নিম্নলিখিত উপাদানগুলির উপর নির্ভর করিতে হইবে।

**প্রাচীন ভারতে ঐতিহাসিক প্রতিভার অভাব**

**(১) প্রত্নতাত্ত্বিক চিহ্নাদি (Archaeological Relics):** প্রত্নতাত্ত্বিক গবেষণার সাহায্য না পাইলে প্রাচীন ভারতের ইতিহাসের অনেক কিছুই আজিও আমাদের অবিদিত থাকিয়া যাইত। বিগত প্রায় একশত বৎসর ধরিয়া ভারতে প্রত্নতাত্ত্বিক গবেষণার ফলে ভারত-সভ্যতার প্রাচীনতা সম্পর্কে পূর্বেকার ধারণা সম্পূর্ণ পরিবর্তিত হইয়া গিয়াছে। মহেঞ্জো-দরো, হরপ্পা প্রভৃতি স্থানে প্রত্নতাত্ত্বিক খননকার্যের ফলে আবিষ্কৃত অতি প্রাচীন সভ্যতার চিহ্নাদি হইতে ভারতীয় সভ্যতা পৃথিবীর প্রাচীনতম সভ্যতাগুলির অন্যতম, একথা প্রমাণিত হইয়াছে। মাটির নীচ হইতে প্রাপ্ত দৈনন্দিন ব্যবহারের জিনিসপত্র প্রভৃতি দেখিয়া প্রাচীন যুগের সভ্যতা ও সংস্কৃতি কতদূর উন্নত ছিল সেই ধারণা লাভ করা যায়। সমাধিসৌধ, স্মৃতিস্তম্ভ, গৃহ, প্রাসাদ প্রভৃতি শিল্প, স্থাপত্য, ভাস্কর্য প্রভৃতির সুস্পষ্ট ধারণা করা যায়। প্রত্নতাত্ত্বিক নিদর্শনের উপর নির্ভর করিয়াই সিন্ধু-সভ্যতা সম্পর্কে নানাপ্রকার ঐতিহাসিক তথ্য সংগ্রহ করা হইয়াছে।

**প্রত্নতাত্ত্বিক গবেষণার ফলে প্রাচীন সভ্যতার পরিচয় লাভ**

**(২) লিপি ( Inscriptions** প্রাচীন ভারতের ইতিহাস-রচনার সর্বাধিক নির্ভরযোগ্য এবং সেই কারণে গুরুত্বপূর্ণ উপাদান হইল প্রাচীনকালের শিলালিপি, তাম্রলিপি প্রভৃতি। প্রত্নতাত্ত্বিক গবেষণার ফলেই এই সকল লিপি যেমন উদ্ধার করা সম্ভব হইয়াছে তেমনি সেগুলির পাঠোদ্ধারও হইয়াছে। এই সকল লিপি নানা ধরনের এবং নানা বিষয়-সংক্রান্ত। পাথর, তামা, সোনা, রূপা, ব্রোঞ্জ, লোহার পাত প্রভৃতি স্থায়ী জিনিসের উপর খোদাই-করা লিপির ঐতিহাসিক সত্য সম্পর্কে সন্দেহের অবকাশ থাকে না। কারণ, পরবর্তী কালে এগুলির পরিবর্তন বা পরিবর্ধন করা সম্ভব নহে। এইসকল লিপিতে রাজার প্রশস্তি এবং রাজার আদেশ, অনুশাসন, দানপত্র প্রভৃতির বর্ণনা পাওয়া যায়। সরকারী মানপত্র বা রাজ-আদেশ ভিন্ন ব্যক্তিগত দানপত্রের ক্ষেত্রেও অনুরূপ লিপি খোদাই করা হইত। প্রধানত পালি, প্রাকৃত, সংস্কৃত, তেলেগু, তামিল প্রভৃতি বিভিন্ন ভাষার প্রাচীন ভারতীয় এই সকল লিপি লিখিত।

**বিভিন্ন প্রকার ও বিভিন্ন বিষয়-সংক্রান্ত লিপি**

লিপি হইতে প্রাচীন ভারতেব রাজনৈতিক ইতিহাস সম্পর্কে বহু তথ্য জানিতে পারা গিয়াছে। অর্থনৈতিক, সামাজিক ও ধর্মনৈতিক ইতিহাস রচনার ক্ষেত্রেও এগুলির গুরুত্ব নেহাৎ কম নহে। কোন কোন ক্ষেত্রে বিদেশে প্রাপ্ত লিপি বা লেখা হইতেও প্রাচীন ভারত সম্পর্কে জানিতে পারা গিয়াছে। এশিয়া মাইনরে বোঘাজ্-কোয় নামক স্থানে প্রাপ্ত লিপি হইতে আর্যদের ভারত-আগমন সম্পর্কে পরোক্ষ তথ্য পাওয়া গিয়াছে। ইহা ভিন্ন পারস্যের বেহিস্তান, পার্সেপোলিস, নাকস্-ই-রুস্তম প্রভৃতি স্থানে প্রাপ্ত লিপি হইতে ভারত ও পারস্যের যোগাযোগ সম্পর্কে বহু তথ্য জানিতে পারা গিয়াছে। মধ্য-এশিয়া এবং দক্ষিণ-পূর্ব এশিয়াস্থ বলী, যবদ্বীপ. সুমাত্রা, ইন্দোচীন, শ্যাম প্রভৃতি দেশেও এমন বহু লিপি বা লেখ আবিষ্কৃত হইয়াছে যাহা হইতে ভারতবর্ষের প্রাচীন ইতিহাস সম্পর্কে বহু কিছু জানা সম্ভব হইয়াছে।

**প্রাচীন ইতিহাস রচনায় লিপির গুরুত্ব**

প্রাচীন ভারতীয় লিপির মধ্যে সম্রাট অশোকের শিলালিপি ও স্তম্ভলিপি সমসাময়িক কালের ইতিহাস রচনার সর্বশ্রেষ্ঠ উপকরণ। মৌর্য যুগের ইতিহাস রচনায় এই সকল লিপির গুরুত্ব অপরিসীম।

**সম্রাট অশোকের লিপি**

**(৩) মুদ্রা ( Coins ):** মুদ্রা হইতেও প্রাচীন ইতিহাসের উপাদান সংগ্রহ করা যায়। প্রাচীন ভারতের হাজার হাজার মুদ্রা পাওয়া গিয়াছে। এই সকল

মুদ্রা হইতে সমসাময়িক কালের অর্থনৈতিক অবস্থা, মুদ্রা-নীতি ধাতু-শিল্পের, উন্নতি, রাজার শাসনকালের সঠিক তারিখ প্রভৃতি জানিতে পারা যায়। ইহা ভিন্ন রাজা-মহারাজগণের রুচি সম্পর্কেও ধারণা পাওয়া যায়। মুদ্রায় অঙ্কিত মূর্তি হইতে সমসাময়িক শিল্পিগণের শিল্পজ্ঞানের পরিচয়ও পাওয়া যায়। মুদ্রার প্রাপ্তিস্থান হইতে রাজ্যের বিস্তৃতি, ব্যবসায়-বাণিজ্যের প্রসার প্রভৃতিরও মোটামুটি ধারণা লাভ করা সম্ভব হইয়া থাকে। প্রাচীন ভারতের গ্রীক, শক, বাহ্লিক রাজগণের মুদ্রা হইতে সেই সময়কার রাজনৈতিক তথ্যাদি জানিতে পারা গিয়াছে। এই সকল মুদ্রায় গ্রীস ও রোমের মুদ্রার অনুকরণ পরিলক্ষিত হয়। সমুদ্রগুপ্তের বীণাবাদনরত মুদ্রা হইতে তাঁহার সঙ্গীতানুরাগের পরিচয় আমরা পাইয়া থাকি।

**মুদ্রা হইতে রাজনৈতিক, অর্থনৈতিক ও ধর্মনৈতিক ইতিহাস জানিবার উপায়**

**প্রাচীন সাহিত্য (Ancient Literature):** ভারতবর্ষের প্রাচীন সাহিত্য হইতেও প্রাচীন যুগের মূল্যবান ঐতিহাসিক তথ্য সংগ্রহ করা যাইতে পারে। ভারতের প্রাচীনতম গ্রন্থ বেদ হইতে বৈদিক যুগের রাজনৈতিক, সামাজিক ও ধর্মনৈতিক জীবনেব বিবরণ পাওয়া গিয়াছে। ইহা ভিন্ন রামায়ণ, মহাভারত, পুরাণ প্রভৃতিতে যে সকল রাজবংশের তালিকা এবং কাহিনী-কিংবদন্তী আছে তাহা হইতেও ইতিহাস রচনার মূলাবান তথ্যাদি পাওয়া যায়। ভারতের অতি প্রাচীনকালের ইতিহাস রচনায় বেদ, পুরাণ রামায়ণ, মহাভারত প্রভৃতি সাহিত্য-গ্রন্থ ভিন্ন বৌদ্ধ ও জৈন এবং হিন্দু ধর্মশাস্ত্র হইতেও প্রচুর ঐতিহাসিক তথ্য সংগ্রহ করা যাইতে পারে। ইহা ভিন্ন পরবর্তী কালে ইতিহাস-সাহিত্যের প্রাচুর্য না থাকিলেও বংশাবলী, জীবনচরিত ও অপরাপর গ্রন্থ প্রভৃতি হইতে যথেষ্ট ঐতিহাসিক তথ্য সংগ্রহ করা যায়। কৌটিল্যের অর্থশাস্ত্র, কবি বাণভট্টের হর্ষচরিত, বাক্‌পতিরাজের 'গৌডবহো', বিল্হণের 'বিক্রমাঙ্ক চরিত', বাংলাদেশের পালবংশীয় রাজা রামপালের সম্বন্ধে সন্ধ্যাকর নন্দী-রচিত 'রামচরিত', কল্হণের 'রাজতরঙ্গিণী' ও পদ্মগুপ্তের 'নব সাহসাঙ্ক চরিত' প্রভৃতি গ্রন্থের যথেষ্ট ঐতিহাসিক মূল্য রহিয়াছে। ইহা ভিন্ন হেমচন্দ্রের 'দ্বাশ্রয় কাব্য', জয়সিংহের 'কুমারপাল চরিত', 'ভোজ-প্রবন্ধ', চাঁদবর্দৈ রচিত 'পৃথ্বীরাজ চরিত', ন্যায়চন্দ্রের ঐতিহাসিক [illegible] প্রভৃতিও এবিষয়ে উল্লেখযোগ্য। কাশ্মীর, গুজরাট, নেপাল, সিন্ধু

**বেদ, পুরাণ, রামায়ণ, মহাভারত, জৈন, বৌদ্ধ ও হিন্দু ধর্মশাস্ত্র**

**কৌটিল্য, বাণভট্ট, বাক্‌পতিরাজ, সন্ধ্যাকর নন্দী, কল্হণ, বিল্হণ প্রভৃতির রচনা**

**গৃহ, প্রাসা[illegible] প্রত্নতাত্ত্বিক [illegible]**

প্রভৃতি স্থানে প্রাপ্ত প্রাচীন রাজবংশাবলী হইতেও ইতিহাস রচনার উপাদান পাওয়া যায়। তিব্বতীয় ঐতিহাসিক তারনাথের রচনায় ভারতবর্ষের ইতিহাসের মূল্যবান তথ্য পাওয়া গিয়াছে।

হেরোডোটাস, টেসিয়াস, মেগাস্থিনিস, ডেইমিকস, ডাইওনিসিয়াস প্রভৃতির বর্ণনা

**বিদেশীয় রচনা (Writings of the Foreigners):** প্রাচীন ভারতের রাজনৈতিক, অর্থনৈতিক ও সামাজিক অবস্থার ইতিহাসের এক অতি মূল্যবান উপাদান হইল বিদেশীয়দের বর্ণনা। প্রাচীনকাল হইতেই ভারতবর্ষে বিভিন্ন দেশের পর্যটকগণ আসিয়াছেন। তাঁহাদের মুখে ভারতবর্ষের কাহিনী শুনিয়া গ্রীক ঐতিহাসিক হেরোডোটাস ও টেসিয়াস পারস্য ও ভারতবর্ষের যোগাযোগ সম্পর্কে বর্ণনা লিখিয়া গিয়াছেন। গ্রীক বীর আলেকজাণ্ডারের অনুচরবর্গের অনেকেই ভারতবর্ষ সম্পর্কে তাঁহাদের অভিজ্ঞতা লিপিবদ্ধ করিয়া গিয়াছেন। আলেকজাণ্ডারের মৃত্যুর প্রায় কুড়ি বৎসর পরে গ্রীক দূত মেগাস্থিনিস ভারতবর্ষে আসিয়া সম্রাট চন্দ্রগুপ্ত মৌর্যের রাজসভায় কয়েক বৎসর অতিবাহিত করেন। তিনি সমসাময়িক ভারতবর্ষেব রাজনৈতিক, সামাজিক, অর্থনৈতিক অবস্থার এক অতি সুন্দর বর্ণনা রচনা করিয়াছিলেন। এই বর্ণনা আংশিকভাবে উদ্ধার করা সম্ভব হইয়াছে। মেগাস্থিনিস ভিন্ন ডেইমিকস, ডাইওনিসিয়াস প্রভৃতি গ্রীক দূতগণও ভারতবর্ষ সম্পর্কে বর্ণনা রাখিয়া গিয়াছেন। 'পেরিপ্লাস' নামক একখানি গ্রন্থে জনৈক অজ্ঞাতনামা লেখক ভারতের বাণিজ্য ও বাণিজ্যবন্দরগুলির বর্ণনা লিপিবদ্ধ করিয়াছেন। চীনদেশীয় পরিব্রাজকগণের বর্ণনা হইতেও প্রাচীন ভারতের ইতিহাস সম্পর্কে মূল্যবান তথ্যাদি সংগ্রহ করা যাইতে পারে। ফা-হিয়েন, হিউয়েন সাং, ই-সিং প্রভৃতি চীন পর্যটকদের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। আরব লেখকদের রচনা হইতেও ভারতবর্ষের ইতিহাস রচনার তথ্য পাওয়া যায়। গণিতশাস্ত্র ও জ্যোতির্বিদ্যায় পারদর্শী আরব পণ্ডিত আল্‌বেরুনী ভারতবর্ষে আসিয়া সংস্কৃত ভাষা আয়ত্ত করিয়া 'তহ্-কক্-ই-হিন্দ্' নামে একখানি অতি মূল্যবান গ্রন্থ রচনা করিয়াছিলেন। এই গ্রন্থে তৎকালীন ভারতীয় হিন্দুদের আচার-আচরণ, সাহিত্য, গণিত, বিজ্ঞান, জ্যোতিষশাস্ত্র প্রভৃতি সম্পর্কে এক অতি মনোজ্ঞ বিবরণ পাওয়া যায়। আল্‌বেরুনী ভিন্ন আল্ বিলাদুরী, হাসান নিজামী, আল্ মামুদী প্রভৃতি আরব লেখকদের নামও এবিষয়ে উল্লেখযোগ্য।

চীনদেশীয় পরিব্রাজক —ফা-হিয়েন, হিউয়েন সাং, ই-সিং প্রভৃতির বিবরণ

আল্‌বেরুনী

**মধ্যযুগ ( Medieval Age ) :** ভারত-ইতিহাসে মধ্যযুগের ইতিহাস রচনার উপাদানের অভাব নাই, বরং ঐতিহাসিক তথ্যাদির প্রাচুর্য-ই আমাদিগকে বিভ্রান্ত করিয়া থাকে। মুসলমান শাসনকালে সুলতানদের সভাকবি, ইতিবৃত্ত-রচয়িতা, বিদেশী বণিক ও পর্যটকদের বর্ণনা হইতে প্রচুর ঐতিহাসিক তথ্য সংগ্রহ করা যায়। মধ্যযুগের ইতিহাস রচনার উপাদান-গুলিকে প্রধানত ঐতিহাসিক রচনা, বিদেশী পর্যটকদের বিবরণ ও শিল্পকলা ও স্থাপত্য-নিদর্শন এই তিনভাগে ভাগ কবিয়া আলোচনা করা যাইতে পারে।

উপাদানের প্রাচুর্য

**(১) ঐতিহাসিক রচনা ( Historical Writings ) :** প্রাচীন ও মধ্য-যুগের সন্ধিকালে গজনীর সুলতান মামুদের সভা হইতে আল্‌বেরুনী ভারতবর্ষে চলিয়া আসিয়াছিলেন। তাঁহার কথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে। আল্‌বেরুনী ভিন্ন মধ্যযুগের ইতিহাস রচনার তথ্যাদি আমীর খুসরু বা খুসরভ্-এর রচনা হইতেও পাওয়া যায়। তাঁহার 'তওয়ারিখ্-ই-আলাই' গ্রন্থে আলা-উদ্দিন খল্‌জীব রাজত্বকালের মূল্যবান ঐতিহাসিক তথ্য পাওয়া গিয়াছে। মিন্‌হাজ-উস্-সিরাজ রচিত 'তবকৎ-ই-নাসিবী' জিয়া-উদ্দিন বরণী রচিত 'তওয়ারিখ্-ই-ফিরুজশাহী' প্রভৃতি ইতিহাস-গ্রন্থে সমসাময়িক কালের অতি মূল্যবান বর্ণনা পাওয়া যায়। ইহা ভিন্ন শামস্-ই-সিরাজ, আইন-উল-মুল্‌ক, এহিয়া-বিন্-আহম্মদ প্রভৃতি লেখকগণের রচনা সেই যুগের ইতিহাসের মূল্যবান তথ্যাদিতে পরিপূর্ণ। মোগল যুগেও ইতিহাস সাহিত্যের অভাব ছিল না। বাবরের জীবনস্মৃতি, জাহাঙ্গীরের জীবনস্মৃতি, গুলবদন বেগম রচিত 'হুমায়ুন-নামা' প্রভৃতি ঐ সকল সম্রাটের রাজত্বের ইতিহাস-গ্রন্থ বলা যাইতে পারে। আকবরের রাজত্বকালে আবুল ফজল রচিত 'আইন-ই-আকবরী' ও 'আকবর-নামা' সেই যুগের ইতিহাস রচনার অপরিহার্য উপাদান। ইহা ভিন্ন বদাউনী, কাফি খাঁ প্রভৃতি লেখকগণেব রচনায়ও সমসাময়িককালের ইতিহাসের মূল্যবান তথ্য পাওয়া যায়।

আল্‌বেরুনী, মিন্‌হাজ-উস্-সিরাজ, জিয়া-উদ্দিন, শামস্-ই-সিরাজ, বাবর ও হুমায়ুনের জীবন-স্মৃতি, আইন-ই-আকবরী, আকবর-নামা প্রভৃতি

**(২) বিদেশী পর্যটকদের বিবরণ ( Accounts of the Foreign Travellers ) :** সুলতানী ও মোগল আমলে বহু বিদেশী পর্যটক ভারতবর্ষে আসিয়াছিলেন। তাঁহাদের মধ্যে সুলতানী যুগে আফ্রিকা হইতে আগত পর্যটক ইবন্ বতুতার নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। ইব্‌ন্ বতুতার বিবরণে আলা-উদ্দিন, মোহম্মদ-বিন্-তুঘলক প্রভৃতি সুলতানদের

ইব্‌ন্ বতুতা

রাজত্বকালের একটি সুন্দর বর্ণনা আছে। ইব্‌ন্ বতুতার বর্ণনায় সেই সময়কার বাংলাদেশের ঐশ্বর্যের উল্লেখ পাওয়া যায়। মাহুয়ান নামে জনৈক চীনদেশীয় পর্যটক সেই যুগে বাংলাদেশে আসিয়াছিলেন। তাঁহার বর্ণনা হইতে বাংলাদেশে প্রস্তুত সামগ্রীর ভূয়সী প্রশংসা এবং বাংলাদেশের সম্পদের প্রাচুর্যের কথা জানিতে পারা যায়। মধ্যযুগে দক্ষিণ-ভারতের বিজয়নগর সাম্রাজ্যে পারসিক পর্যটক আবদুর্ রজাক, রুশ পর্যটক আথেনিসিয়াস, পোর্তুগীজ পর্যটক পায়েজ ও নুনিজ এবং ইতালীয় পর্যটক নিকোলো কন্টি প্রভৃতি আসিয়াছিলেন। তাঁহাদের বর্ণনা হইতে বিজয়নগর সাম্রাজ্যের ইতিহাস জানিতে পারা যায়। জেসুইট্ ধর্মযাজকগণের রচনা এবং র‍্যাল্ফ ফিচ, টমাস রো, বার্ণিয়ে, টেভার্নিয়ে, টেরি, মানুচি প্রভৃতি ইওরোপীয় পর্যটকগণের বর্ণনা হইতেও মোগল যুগের মূল্যবান ঐতিহাসিক তথ্য সংগ্রহ করা যায়।

মাহুয়ান

আবদুর্ রজাক, আথেনিসিয়াস, নিকোলো কন্টি, পায়েজ, নুনিজ, প্রভৃতি র‍্যাল্ফ্ ফিচ্, টমাস্ রো, টেরি, মানুচি প্রভৃতি

**(৩) শিল্পকলা ও স্থাপত্য নিদর্শন ( Art & Architectural Remains ):** সুলতানী ও মোগল যুগের স্থাপত্য ও শিল্প ও চিত্রশিল্পের বহু নিদর্শন আজিও বিদ্যমান আছে। হিন্দু ও মুসলমান শিল্পের সংমিশ্রণে যে এক নূতন শিল্পরীতি গড়িয়া উঠিয়াছিল তাহার প্রমাণ এগুলি হইতে পাওয়া যায়। ভারতীয় শিল্প ও স্থাপত্যের ক্রমোন্নতির বিষয় জানিতে হইলে এই সকল শিল্প ও স্থাপত্যের নিদর্শনগুলির সাহায্য গ্রহণ করা একান্ত প্রয়োজন। সুলতানী ও মোগল আমলে মুদ্রা হইতে সেই সময়ের মুদ্রানীতি ও ধাতুশিল্পের পরিচয় পাওয়া যায়।

নূতন শিল্পরীতি স্থাপত্য শিল্পের উন্নতির পরিচায়ক

**আধুনিক যুগ ( Modern Age ):** আধুনিক যুগের ইতিহাস রচনায় সরকারী কাগজপত্র ভারতীয়দের ও বৃটিশ ঐতিহাসিকদের রচিত গ্রন্থাদির সাহায্য গ্রহণ করিতে হয়।

**(১) সরকারী কাগজপত্র ( State Papers ):** বৃটিশ শাসনকালের ইতিহাস রচনায় সরকারী কাগজপত্রের গুরুত্ব অত্যধিক। জ্যাকেমেঁা নামে জনৈক ফরাসী পর্যটক মন্তব্য করিয়াছিলেন যে, ব্রিটিশ শাসন 'কাগজ-কলমের' শাসন। এই মন্তব্য হইতেই সরকারী কাগজপত্রের গুরুত্ব অনুমান করা যায়। ব্রিটিশ শাসনকালের নানাপ্রকার নথিপত্র ও কাগজ এই যুগের ইতিহাস রচনার অপরিহার্য উপাদান। নূতন দিল্লীর

সরকারী কাগজপত্রের প্রাচুর্য

মহাফেজখানায় ( National Archives ) এই সকল সরকারী কাগজপত্র সঞ্চিত আছে। পশ্চিমবঙ্গ, মাদ্রাজ, পুণা, লাহোর প্রভৃতি স্থানে রক্ষিত পুরাতন দলিল-পত্রও এবিষয়ে উল্লেখযোগ্য।

**(২) ভারতীয়দের রচনা ( Indigenous Writings ):** এই যুগের ইতিহাস রচনায় 'সিয়ার-উল্-মুতাখেরিণ' নামক ফারসী গ্রন্থ, তামিল ভাষায় লিখিত বিবরণ এবং কয়েকখানি মারাঠি গ্রন্থের সাহায্য অপরিহার্য বলা যাইতে পারে।

'সিয়ার-উল-মুতাখেরিণ'

**(৩) ব্রিটিশ ঐতিহাসিকদের রচনা ( Writings of the British Historians ):** ব্রিটিশ যুগে বহু ইংরাজ কর্মচারী ভারতবর্ষে তাঁহাদের অভিজ্ঞতা বর্ণনা করিয়া গ্রন্থ রচনা করিয়াছেন। এই সকল গ্রন্থ হইতে এবং জেম্‌স্ মিল্, উইলকস্, গ্রাণ্ট ডাফ্, কানিংহাম প্রভৃতি ঐতিহাসিকগণের রচনা ব্রিটিশ শাসনকালের প্রথম যুগের ইতিহাসের মূল্যবান উপাদান।

মিল্, উইলকস্, ডাফ প্রভৃতি ব্রিটিশ ঐতিহাসিকগণ

## Model Questions

1. What are the sources of Ancient Indian History ?
   প্রাচীন ভারতের ইতিহাস রচনার উপাদানগুলি কি কি ?
2. Discuss the sources of the Medieval Indian History.
   ভারতের মধ্যযুগীয় ইতিহাসের উপাদানগুলির আলোচনা কর।
3. What are the source-materials of the modern Indian History ?
   আধুনিক যুগের ভারত-ইতিহাসের উপাদানগুলি কি তাহার আলোচনা কর।

## UNIT (III) : ভারতের প্রাগৈতিহাসিক নিদর্শন ঃ সিন্ধু-সভ্যতা

### ( Our Pre-historic Ruins : The Indus Civilisation )

**ভারতের প্রাচীনতম সভ্যতার নিদর্শন ( Pre-historic Civilisation in India ):** কিছুকাল পূর্বেও ধারণা ছিল যে, আর্যদের ভারত আগমনের সময় হইতে ভারতীয় সভ্যতার সূচনা হইয়াছে। কিন্তু এক অপ্রত্যাশিত ঘটনার ফলে এই ধারণা ভ্রান্ত প্রমাণিত হইয়াছে। ১৯২২ খ্রীষ্টাব্দে বাঙালী প্রত্নতত্ত্ববিদ্ রাখালদাস বন্দ্যোপাধ্যায় ও ভারতীয় প্রত্নতত্ত্ব বিভাগের তদানীন্তন ডিরেক্টর স্যার্ জন মার্শাল সিন্ধু উপত্যকার এক অতি প্রাচীন সভ্যতার নিদর্শন আবিষ্কার করেন। বর্তমান পাকিস্তানের অন্তর্গত সিন্ধু প্রদেশের মহেঞ্জো-দরো নামক স্থানে মাটির ঢিবির উপর নির্মিত একটি প্রাচীন বৌদ্ধ স্তূপের খনন-কার্যের সময় উহার তলদেশ হইতে এক অতি উন্নত ধরনের সভ্যতার চিহ্নাদি আবিষ্কৃত হয়। সিমলা পাহাড়ের পাদদেশ হইতে আরম্ভ করিয়া সিন্ধুনদের অববাহিকা-অঞ্চল ধরিয়া আরব সাগরের তীর পর্যন্ত এই সভ্যতার ধ্বংসাবশেষ পাওয়া গিয়াছে। পাকিস্তান-পাঞ্জাবের হরপ্পা, চান্হু-দরো, বেলুচিস্তান, ভাওয়ালপুর প্রভৃতি বিভিন্ন স্থানেও এই সভ্যতার চিহ্ন পাওয়া গিয়াছে। সিন্ধুনদের অববাহিকা-অঞ্চল ধরিয়া গড়িয়া উঠিয়াছিল বলিয়া এই সভ্যতা 'সিন্ধু-সভ্যতা' নামে পরিচিত।

প্রত্নতাত্ত্বিক খনন-কার্যের ফলে সিন্ধু-সভ্যতার আবিষ্কার

সিন্ধু-সভ্যতা বৈদিক যুগের পূর্বে গড়িয়া উঠিয়াছিল, সেবিষয়ে সন্দেহের কোন অবকাশ নাই। মিশর, সুমার, ব্যাবিলন, আসিরিয়া প্রভৃতি দেশের প্রাচীনতম সভ্যতার সমসাময়িককালেই সিন্ধু-সভ্যতা বিদ্যমান ছিল, সেই প্রমাণ পাওয়া গিয়াছে। মহেঞ্জো-দরোতে প্রস্তুত সীলমোহর, মেসোপটামিয়া ও সুমার অঞ্চলে পাওয়া গিয়াছে এবং তথাকার সীলমোহরও সিন্ধু উপত্যকায় পাওয়া গিয়াছে। মিশরের এবিডস নামক স্থানে ফ্যারাও অর্থাৎ মিশরীয় রাজার কবরে সিন্ধু-সভ্যতার যুগে নির্মিত একটি মৃৎপাত্রও পাওয়া গিয়াছে। মানব-সভ্যতার প্রাচীনতম কেন্দ্রগুলিতে ভারতের প্রাচীনতম সভ্যতার নিদর্শন-প্রাপ্তি এই সভ্যতার পরস্পর যোগাযোগের পরিচায়ক। সুতরাং সিন্ধু-সভ্যতা যে পৃথিবীর আদি সভ্যতার অন্যতম, সেবিষয়ে সন্দেহের কোন অবকাশ নাই।

সিন্ধু-সভ্যতা প্রাচীনতম সভ্যতার অন্যতম

**সিন্ধু-সভ্যতা ( Indus Civilisation ):** যে সকল স্থানে সিন্ধু-সভ্যতার

নিদর্শন আবিষ্কৃত হইয়াছে সেগুলির মধ্যে মহেঞ্জো-দরো এবং হরপ্পা শহর দুইটি ধ্বংসাবশেষই সর্বাপেক্ষা উল্লেখযোগ্য। এই দুইটি শহরের মধ্যে জলপথেও যোগাযোগ ছিল। এই দুই স্থানে প্রাপ্ত শহরের ধ্বংসাবশেষ সম্পূর্ণ একই ধরনের। সিন্ধুনদের অববাহিকা-অঞ্চল ধরিয়াই এই ধরনের সভ্যতা বিস্তার লাভ করিয়াছিল। সময়ানুক্রমের দিক দিয়া বিচার করিলে সিন্ধু-সভ্যতাকে তাম্র-প্রস্তর যুগে স্থাপন করা যুক্তিযুক্ত হইবে। চান্‌হু-দরোতে প্রাপ্ত নিদর্শনগুলি হইতে এই সভ্যতা খ্রীষ্টের জন্মের প্রায় সাড়ে তিন হাজার বৎসর পূর্বে গড়িয়া উঠিয়াছিল বলিয়া পণ্ডিতগণ মনে করেন।

মহেঞ্জো-দরো ও হরপ্পা—খ্রীষ্টপূর্ব সাড়ে তিন হাজার বৎসর পূর্বেকার সভ্যতা

মহেঞ্জো-দরো ও হরপ্পায় আবিষ্কৃত প্রাচীন শহরের ধ্বংসাবশেষ হইতে স্পষ্ট বুঝা যায় যে, উভয় শহরই পূর্ব-পরিকল্পনা অনুযায়ী নির্মিত হইয়াছিল। এই দুইটি শহরের ভগ্নাবশেষ হইতে সেই সময়ের জনসমাজ যে কত উন্নত ধরনের নাগরিক জীবন যাপন করিত তাহা অনুমান করা যায়। বিশেষত মহেঞ্জো-দরো শহরটি পরিকল্পনা ও পূর্ত কার্যাদির নিদর্শন দেখিয়া বিস্মিত হইতে হয়। শহরের রাস্তাগুলি যেমন ছিল সরল তেমনি প্রশস্ত। রাস্তার দুই পাশ ধরিয়া সারিবদ্ধভাবে সরকারী ও বে-সরকারী গৃহাদি নির্মিত হইয়াছিল। সামান্য দুই কক্ষযুক্ত দালান হইতে আরম্ভ করিয়া বহু-কক্ষযুক্ত প্রাসাদের ভগ্নাবশেষও মহেঞ্জো-দরোতে পাওয়া গিয়াছে। কোন কোন দালান দ্বিতল বা তদপেক্ষা উচ্চ ছিল। দালানগুলির গঠন ও পরিসর হইতে ধনী-দরিদ্রের বাসস্থানের পার্থক্য স্পষ্টভাবেই বুঝিতে পারা যায়।

পূর্ব-পরিকল্পনা-অনুযায়ী নির্মিত

দালান ও প্রাসাদের ভগ্নাবশেষ

প্রত্যেক দালানেই স্নানাগার, কূপ, আঙ্গিনা প্রভৃতি ছিল। দালানের মেঝে ছিল মসৃণ, জানালা-দরজার সংখ্যাও ছিল যথেষ্ট। মহেঞ্জো-দরোতে ৮৫´×৯৭´ ফুট একটি বিরাট দালানের ভগ্নাবশেষ আবিষ্কৃত হইয়াছে। ইহা ভিন্ন একটি বিরাট স্নানাগার ও চতুষ্কোণ-স্তম্ভ-বিশিষ্ট বিরাট কক্ষযুক্ত একটি দালানের ভগ্নাবশেষও পাওয়া গিয়াছে। হরপ্পায় আবিষ্কৃত দালানগুলির মধ্যে একটি অতি বিশাল শস্যভাণ্ডারের ভগ্নাবশেষ বিশেষ উল্লেখযোগ্য। ইহা ভিন্ন ছোট ছোট চৌদ্দটি দালানের একটি ব্লক পাওয়া গিয়াছে। শ্রমিকদের বসবাসের জন্য এই সকল দালান ব্যবহৃত হইত বলিয়া ঐতিহাসিকগণ মনে করিয়া থাকেন।

মহেঞ্জো-দরোর বিশাল দালান, বিরাট স্নানাগার, হরপ্পার বিশাল শস্যভাণ্ডার

প্রত্যেক দালান হইতেই জলনিকাশের সুবন্দোবস্ত ছিল। মহেঞ্জো-দরো, হরপ্পা প্রভৃতি শহরের পয়ঃপ্রণালী আধুনিক ধরনের ছিল, ইহা অত্যন্ত আশ্চর্যের বিষয়, সন্দেহ নাই। জলনিকাশের জন্য রাস্তার তলদেশ দিয়া নর্দমা নির্মাণ করা হইয়াছিল। আবার জলের সহিত যে সকল আবর্জনা যায় সেগুলি আট্‌কাইবার জন্য নর্দমার স্থানে স্থানে গর্ত ( Soak pit ) তৈয়ারী করিয়া দেওয়া হইয়াছিল। রাস্তাঘাট, নর্দমা, কূপ, দেওয়াল, দালান প্রভৃতি সব কিছুই পোড়া ইটের দ্বারা নির্মিত ছিল। কেবলমাত্র দালানের ভিত্তি নির্মাণে রোদে পোড়া ইট ব্যবহৃত হইত।

আধুনিক ধরনের পয়ঃপ্রণালী

প্রধানত পোড়া ইটের ব্যবহার

সিন্ধু-সভ্যতার শহরগুলির ভগ্নাবশেষ দেখিয়া স্পষ্টই বুঝিতে পারা যায় যে, এগুলির প্রধান উদ্দেশ্য ছিল নাগরিক জীবনের সুবিধা ও আরাম বৃদ্ধি করা। নগরের সৌন্দর্য বর্ধন করা সেই সময়কার স্থাপত্য শিল্পের উদ্দেশ্য ছিল বলিয়া মনে হয় না। সিন্ধু-সভ্যতার যুগে জনসাধারণ যে অতি উন্নত ধরনের নাগরিক জীবন যাপন করিত তাহার প্রমাণ মহেঞ্জো-দরো ও হরপ্পার রাস্তাঘাট, দালান প্রভৃতির গঠন-কৌশল দেখিয়া স্পষ্টই বুঝিতে পারা যায়।

নাগরিক জীবনের সুবিধা ও আরাম বৃদ্ধি সিন্ধু-সভ্যতার স্থাপত্য শিল্পের মূল উদ্দেশ্য

উন্নত ধরনের অর্থনৈতিক জীবন, অর্থাৎ পর্যাপ্ত পরিমাণ খাদ্য, উপযুক্ত পরিবহণ-ব্যবস্থা প্রভৃতি ছিল বলিয়াই এইভাবে শহর-নগর গড়িয়া উঠিবার সুযোগ হইয়াছিল, বলা বাহুল্য। উন্নত অর্থনৈতিক জীবনের সহিত সিন্ধু-উপত্যকাবাসীর মানসিক উন্নতি ও উদ্ভাবনী-শক্তির সমন্বয় ঘটিয়াছিল বলিয়াই তাহারা শহর-নগর নির্মাণের এইরূপ সুন্দর পরিকল্পনা প্রস্তুত করিতে পারিয়াছিল।

শহর-নগর নির্মাণ, উন্নত অর্থনৈতিক জীবন, মানসিক উৎকর্ষ ও উদ্ভাবনী শক্তির পরিচায়ক

সিন্ধু-সভ্যতার যুগে জনসাধারণের প্রধান খাদ্য ছিল গম, বার্লি, খেজুর প্রভৃতি। খেজুর ভিন্ন অপরাপর ফলমূল এবং নানাপ্রকারের শাক-সব্জীও তাহারা ব্যবহার করিত। গো-মাংস, শূকরের মাংস, ভেড়া, কচ্ছপ, হাঁস প্রভৃতির মাংস সিন্ধু-উপত্যকাবাসীরা খাইত। টাট্‌কা মাছ প্রভৃতিও তাহাদের অন্যতম খাদ্য ছিল। দুধ ছিল তাহাদের শ্রেষ্ঠ খাদ্যের অন্যতম।

খাদ্য

ভেড়া, গরু, মহিষ, হাতী, ষাঁড়, উট প্রভৃতি খোদাই-করা প্রতিকৃতি ও কঙ্কাল

পাওয়া গিয়াছে। ইহা হইতে মনে হয় যে, এই সকল পশুর মধ্যে অন্ততঃ কতকগুলি সেই যুগে গৃহপালিত ছিল। মাটির প্রস্তুত খেলনায় গণ্ডার, বাঘ, বানর, বাইসন, ভল্লুক, খরগোস, বিড়াল প্রভৃতির প্রতিমূর্তি পাওয়া গিয়াছে। এই সকল জন্তু-জানোয়ার সিন্ধু-সভ্যতার যুগের জন-সমাজের নিকট পরিচিত ছিল, নিঃসন্দেহে বলা যাইতে পারে। ময়ূর, মোরগ, টিয়া পাখী, হাঁস প্রভৃতিও তাহারা পুষিত বলিয়া মনে হয়।

**গৃহ-পালিতপশু**

সিন্ধু-সভ্যতাব যুগে পশম এবং সূতীবস্ত্র দুই-ই ব্যবহৃত হইত। সে যুগের পোশাক-পরিচ্ছদের কোন নিদর্শন পাওয়া যায় নাই। একটি শ্বেতপাথরের মূর্তিতে খোদাই-করা পোশাক হইতে মনে হয় যে, তখনকার পোশাক প্রধানত দুই ভাগে বিভক্ত ছিল। পরিধানের জন্য ধুতির মতো একখণ্ড বস্ত্র ছিল এবং দেহের উপরিভাগের জন্য চাদরের মতো একখণ্ড বস্ত্র ব্যবহৃত হইত। সিন্ধু-সভ্যতার ভগ্নাবশেষ হইতে হাড়ের সূচ পাওয়া গিয়াছে। ইহা হইতে মনে হয় যে, সেই যুগে সেলাই-করা পোশাকও ব্যবহার করা হইত। স্ত্রী-পুরুষ-নির্বিশেষে লম্বা চুল রাখিবার রীতি ছিল। অলঙ্কারাদিও স্ত্রী-পুরুষ উভয়েই ব্যবহার করিত। কানপাশা, হার, নাকের অলঙ্কার, বলয়, আংটি প্রভৃতি নানাপ্রকার অলঙ্কার সেই যুগে ব্যবহৃত হইত। এই প্রকার অলঙ্কার স্ত্রীলোকেরাই ব্যবহার করিতেন। স্ত্রীলোকের অলঙ্কারাদির মধ্যে পাঁচটি কোমরবন্ধ পাওয়া গিয়াছে। এগুলির মধ্যে দুইটির গডন অতি অপূর্ব! রূপা, সোনা, তামা, হাতীর দাঁত, মূল্যবান পাথর প্রভৃতির অলঙ্কারাদি ব্যবহৃত হইত। প্রসাধন সামগ্রীও সে যুগে ব্যবহৃত হইত বলিয়া প্রমাণ পাওয়া গিয়াছে।

**পোশাক-পরিচ্ছদ ও অলঙ্কার**

দৈনন্দিন জীবনে ব্যবহৃত জিনিসপত্রাদির মধ্যে মাটি, তামা, ব্রোঞ্জ, চিনামাটি, রূপা প্রভৃতির দ্বারা নির্মিত নানা ধরনের পাত্র পাওয়া গিয়াছে। মাছ ধরিবার বড়শী, ক্ষুব, আয়না, চিরুনী, থালা-বাটি, জগ প্রভৃতি দৈনন্দিন জীবনে ব্যবহৃত নানাবিধ জিনিসপত্রের নিদর্শন দেখিয়া তখনকার জীবনযাত্রার মান যে খুব উন্নত ছিল তাহা অনায়াসেই বুঝিতে পারা যায়। শিশুদের খেলনার মধ্যে ঠেলাগাড়ী, চেয়ার, মার্বেল, পাশা প্রভৃতির নিদর্শন পাওয়া গিয়াছে। চেয়ার, টুল, খাট, চারপাই, মাদুর প্রভৃতিও সেই যুগে ব্যবহৃত হইত বলিয়া মনে হয়।

**দৈনন্দিন জীবনে ব্যবহৃত জিনিসপত্রাদি**

যুদ্ধ-বিগ্রহের অস্ত্রশস্ত্রাদির মধ্যে ছুরি, কুঠার, বর্শা, তীর-ধনুক প্রভৃতির নিদর্শন

সিন্ধু সভ্যতা ( Indus Civilisation )

পাওয়া গিয়াছে, কিন্তু ঢাল, বর্ম প্রভৃতি আত্মরক্ষার কোন জিনিস পাওয়া যায় নাই। গুল্‌তি আক্রমণের অস্ত্র হিসাবে ব্যবহৃত হইত। সাধারণ হাতিয়ার ও যন্ত্রপাতির মধ্যে কাস্তে, বাটালি, করাত, মুচীর সূচ, ছুরি প্রভৃতি পাওয়া গিয়াছে।

অস্ত্রশস্ত্র ও হাতিয়ার

কৃষি ছিল সিন্ধু-উপত্যকাবাসীর জীবন-ধারণের প্রধান বৃত্তি। ইহা ভিন্ন উন্নত ধরনের জীবনযাত্রার প্রয়োজনীয় সামগ্রীও সে যুগে প্রস্তুত হইত। মৃৎপাত্র-নির্মাণ, বয়ন-শিল্প, অলঙ্কার-নির্মাণ, ভাস্কর্য, ধাতুশিল্প প্রভৃতিও তখন যথেষ্ট উন্নত ছিল।

কৃষিপ্রধান উপজীবিকা

শিল্পকলার দিক দিয়াও সিন্ধু-সভ্যতার যুগের জনসমাজ পশ্চাদপদ ছিল না। মহেঞ্জো-দরোতে প্রাপ্ত ব্রোঞ্জনির্মিত নর্তক মূর্তি এবং বহুসংখ্যক পশুর প্রতিকৃতি হইতে সেই যুগের শিল্পিগণের শিল্পজ্ঞান যে অতি উন্নত ধরনের ছিল সে ধারণা পাওয়া যায়। সিন্ধু-সভ্যতা যুগের শিল্পিগণ অসাধারণ শিল্পকৌশলের পরিচয় দিয়াছেন। তাঁহাদের নির্মিত ছোট ছোট পাখীর আকারের বাঁশী, ফাঁপা মাটির ঝুনঝুনি, হাত-পা নাড়ান যায় এইরূপ বাঁদর, মাথা নাড়াইতে পারে এইরূপ ষাঁড় প্রভৃতি খেলনা তাঁহাদের অসাধারণ শিল্পজ্ঞানের পরিচায়ক, সন্দেহ নাই। মহেঞ্জো-দরোতে দাড়িযুক্ত, ঠোঁট-কামানো একটি মূর্তির উপরের অংশ পাওয়া গিয়াছে। মেসোপটামিয়া, মিশর, ক্রীট প্রভৃতি দেশেও এইরূপ মূর্তি পাওয়া গিয়াছে। ইহা হইতে মনে হয় যে, মেসোপটামিয়া অঞ্চল হইতে এই প্রকার মূর্তিনির্মাণ-কৌশল সিন্ধু উপত্যকায় ক্রমে ছড়াইয়া পড়িয়াছিল।

শিল্পকলা

শিল্পিগণের অসাধারণ শিল্প-কৌশল

সিন্ধু-সভ্যতার বিভিন্ন কেন্দ্র হইতে দুই হাজারেরও বেশী সীলমোহর আবিষ্কৃত হইয়াছে। এগুলির উপরে অঙ্কিত পশু ও মানুষের মূর্তিগুলি সেই যুগের শিল্পজ্ঞানের পরিচয় বহন করিতেছে। এই সকল সীল-মোহরে কতকগুলি চিত্রলিপি আছে। কিন্তু এযাবৎ এগুলির পাঠোদ্ধার করা সম্ভব হয় নাই।

সীলমোহর

সিন্ধু-সভ্যতার যুগের ভারতীয়গণ বিদেশের সহিত ব্যবসায়-বাণিজ্য করিত। আফগানিস্তান হইতে তাহারা সোনা ও তামা আমদানি করিত। নদীর বালি হইতে অবশ্য সিন্ধু উপত্যকাবাসী কতক পরিমাণ সোনা সংগ্রহ করিত। কিন্তু ইহাতে প্রয়োজন মিটিত না বলিয়া দক্ষিণ-ভারত ও আফগানিস্তান হইতে তাহারা সোনা আমদানি করিতে বাধ্য হইত। দক্ষিণ-

ব্যবসায়-বাণিজ্য

ভারত, রাজপুতানা, আফগানিস্তান হইতে সীসা সিন্ধু উপত্যকায় আমদানি করা হইত। ভাস্কর্য ও স্থাপত্য-শিল্পের প্রয়োজনীয় শ্বেতপাথর আসিত রাজপুতানা হইতে। জলপথ ও স্থলপথ ধরিয়া সিন্ধু-উপত্যকাবাসীরা তাহাদের বাণিজ্য পরিচালনা করিত। আফগানিস্তান ভিন্ন, মধ্য-এশিয়া, পারস্য প্রভৃতি অঞ্চলের সহিতও সিন্ধু-উপত্যকাবাসীদের বাণিজ্যিক যোগাযোগ ছিল।

সিন্ধু-সভ্যতার নিদর্শনগুলির মধ্যে তিন-মস্তক-বিশিষ্ট এবং নানাপ্রকার পশু দ্বারা পরিবেষ্টিত এক যোগীপুরুষের প্রতিকৃতি পাওয়া গিয়াছে। পরবর্তী কালের হিন্দুদেবতা পশুপতি মহেশ্বরের আভাস এই যোগীপুরুষের মধ্যে পরিলক্ষিত হয়। সিন্ধু-উপত্যকায় সেই যুগে এক মাতৃমূর্তির পূজা করা হইত। ইহা পরবর্তী কালের হিন্দুধর্মের শক্তি-উপাসনার পূর্বাভাস বলা যাইতে পারে।

ধর্মজীবন

সিন্ধু-উপত্যকায় আবিষ্কৃত শহর নগরের ধ্বংসাবশেষ হইতে প্রাপ্ত নানাপ্রকারের নিদর্শন হইতে সিন্ধু-সভ্যতার যুগের অর্থনৈতিক জীবন, নাগরিক জীবন, শিল্পজ্ঞান প্রভৃতি সম্পর্কে একটি সুস্পষ্ট ধারণা লাভ করিতে পারি। সেই সময়ে ভারতবর্ষে যে এক অতি উন্নত ধরনের প্রাক্-বৈদিক সভ্যতা গড়িয়া উঠিয়াছিল, সেবিষয়ে আমরা জানিতে পারিয়াছি। সেই যুগের রাজনৈতিক ও সামাজিক জীবনের কোন ধারণা করা এযাবৎ সম্ভব হয় নাই বটে, তথাপি সিন্ধু-সভ্যতার যুগে জনসাধারণ যে এক সুসভ্য নগর-কেন্দ্রিক ও কৃষ্টিসম্পন্ন জীবন যাপন করিত সে বিষয়ে কোন সন্দেহের অবকাশ নাই।

উন্নত ধরনের সভ্যতার সুস্পষ্ট নিদর্শন

**সিন্ধু-সভ্যতার সহিত অপরাপর সভ্যতার সম্পর্ক (Relations of the Indus Civilisation with other Civilisation):** মানুষের আদি সভ্যতার অন্যতম হিসাবেই সিন্ধু-সভ্যতা গড়িয়া উঠিয়াছিল। ইহা ভিন্ন সিন্ধু-সভ্যতার যে সকল নিদর্শন পাওয়া গিয়াছে সেগুলির সহিত সুমার ও মেসোপটামিয়া—অর্থাৎ ইউফ্রেটিস ও টাইগ্রিস নদীর মধ্যবর্তী অঞ্চলের আদি সভ্যতার যথেষ্ট সামঞ্জস্যও দেখিতে পাওয়া যায়। এই সকল কারণে সুমার ও মেসোপটামিয়া অঞ্চলের প্রত্নতাত্ত্বিকগণ প্রথমে সিন্ধু-সভ্যতাকে ইন্দো-সুমারীয় নামকরণ করিয়াছিলেন। কিন্তু পরবর্তী গবেষণায় সিন্ধু-সভ্যতা এবং সুমার ও মেসোপটামিয়া সভ্যতার মধ্যে কতকগুলি বৈশিষ্ট্যের পার্থক্য পরিলক্ষিত হইয়াছে। মৃৎকারের চক্র,

পোড়া ইট, চিত্র-লিপির ব্যবহার এবং উন্নত ধরনের নাগরিক জীবন প্রভৃতির বিচার করিলে সিন্ধু-সভ্যতার সহিত সুমার-মেসোপটামিয়া সভ্যতার সাদৃশ্য স্বীকার না করিয়া উপায় নাই। ইহা ভিন্ন এই দুই সভ্যতার মধ্যে আদান-প্রদানও যে চলিত তাহারও প্রমাণ আছে। মহেঞ্জো-দরোতে প্রস্তুত কয়েকটি সীলমোহর সুমার ও মেসোপটামিয়ায় পাওয়া গিয়াছে ; আবার সুমার ও মেসোপটামিয়ার সীলমোহর

**সিন্ধু-সভ্যতার সহিত সুমার-মেসোপটামীয় সভ্যতার সম্পর্ক**

সিন্ধুসভ্যতার যুগে বহির্জগতের সহিত যোগাযোগ

মহেঞ্জো-দরোতে পাওয়া গিয়াছে। এই সকল সাদৃশ্য ও যোগাযোগের প্রমাণ থাকিলেও এই দুই সভ্যতা একই মূল হইতে উদ্ভূত কিনা সে বিষয়ে এখনও স্থির সিদ্ধান্তে উপনীত হওয়া যায় নাই। কতিপয় সাদৃশ্যের উপর নির্ভর করিয়া এই দুই সভ্যতা একই মূল সভ্যতার পৃথক প্রকাশমাত্র একথা বলা অনুচিত হইবে। কিন্তু সিন্ধু উপত্যকা এবং মিশর, সুমার, মেসোপটামিয়া, আফগানিস্তান প্রভৃতি অঞ্চলের মধ্যে সেই যুগে যে বাণিজ্যিক ও সাংস্কৃতিক আদান-প্রদান চলিত সেবিষয়ে সন্দেহ নাই। সিন্ধু উপত্যকায় মিশরীয় শিল্পরীতির অনুকরণে প্রস্তুত জিনিসপত্র হইতে একথা প্রমাণিত হইয়া থাকে।

**সিন্ধু-উপত্যকা, সুমার, মেসোপটামিয়া এবং মিশর প্রভৃতি অঞ্চলের বাণিজ্যিক ও সাংস্কৃতিক যোগাযোগ**

কোন কোন পণ্ডিত সিন্ধু-সভ্যতাকে বৈদিক যুগের পরবর্তী সভ্যতা বলিয়া

মনে করেন। কিন্তু এই মত আধুনিক ঐতিহাসিক মাত্রেই অগ্রাহ্য করিয়াছেন। সিন্ধু-সভ্যতার নিদর্শন আবিষ্কৃত হওয়ার পূর্বাবধি সকলেরই ধারণা ছিল যে, ভারতীয় সংস্কৃতির মূল ভিত্তি হইল বৈদিক-সভ্যতা। কিন্তু সিন্ধু-সভ্যতার পরিচয়লাভের পর একথা স্বীকৃত হইয়াছে যে, ভারতীয় সংস্কৃতি সিন্ধু-সভ্যতা ও বৈদিক-সভ্যতা উভয়কে ভিত্তি করিয়া গড়িয়া উঠিয়াছে।

ভারত-ইতিহাসে সিন্ধু-সভ্যতার গুরুত্ব

## Model Questions

1. Give, in brief, an account of the Indus Valley Civilisation. What is its importance to Indian history?

সিন্ধু-সভ্যতার একটি সংক্ষিপ্ত উদাহরণ দাও। ভারত-ইতিহাসে সিন্ধু-সভ্যতার গুরুত্ব কি?

2. Discuss the relations of the Indus Valley Civilisation to the other Civilisations of the world.

সিন্ধু-সভ্যতা ও পৃথিবীর অপরাপর সভ্যতার মধ্যে কোন সম্পর্ক ছিল কিনা সেবিষয়ে আলোচনা কর।

# UNIT (IV) : আর্য সভ্যতা ঃ বৈদিক যুগ

## ( Aryan Civilisation : The Vedic Age )

**আর্যদের ভারত আগমন ( Coming of the Aryans ) :** প্রথমেই উল্লেখ করা প্রয়োজন যে, 'আর্য' একটি ভাষার নাম। 'আর্য জাতি' বলিয়া কিছু নাই। আর্য ভাষায় যাহারা কথা বলিত তাহারাই 'আর্য জাতি' বলিয়া অভিহিত হইয়া থাকে। গ্রীক, ল্যাটিন, জার্মান, পারসিক, সংস্কৃত প্রভৃতি আর্য ভাষার অন্তর্গত।

'আর্য' ভাষার নাম—জাতির নাম নহে

আর্যদের আদি বাসস্থান কোথায় ছিল সেবিষয়ে আলোচনা করিতে গিয়া কোন কোন পণ্ডিত বলিয়াছেন যে, ভারতবর্ষ-ই আর্যদের মূল বাসস্থান। কিন্তু অধিকাংশ পণ্ডিতের মতে আর্যগণ বিদেশ হইতে ভারতবর্ষে প্রবেশ করিয়াছিল। কোনও এক আদি বাসস্থান হইতে আর্যগণের এক শাখা ইরান ও ভারতবর্ষের দিকে এবং অপর এক শাখা ইওরোপের দিকে অগ্রসর হইয়াছিল। কিন্তু সেই আদি বাসস্থান ঠিক কোথায় ছিল সেবিষয়ে যথেষ্ট মতানৈক্য রহিয়াছে। কাহারও কাহারও মতে আর্যদের আদি বাসস্থান ছিল ভিস্‌টুলা নদীর অববাহিকা অঞ্চলে। অপর অনেকের মতে লিথুয়ানিয়া ছিল আর্যদের আদি বাসস্থান। কেহ কেহ জার্মানি আর্যদের আদি বাসস্থান বলিয়া দাবি করিয়াছেন। অধিকাংশ পণ্ডিতের মতে আরব সাগরের দক্ষিণস্থ খিরগিজ্‌ পার্বত্য অঞ্চলে আর্যদের আদি বাসস্থান ছিল। এই আদি বাসস্থান হইতে আর্যদের এক শাখা প্রাচ্যের দিকে অগ্রসর হইয়া ইরান ও ভারতবর্ষে প্রবেশ করিয়াছিল। অপর এক শাখা পাশ্চাত্ত্যের দিকে ছড়াইয়া পড়িয়াছিল।

আর্যদের আদি বাসস্থান

খ্রীষ্টের জন্মের আনুমানিক দুই হাজার বৎসর পূর্বে আর্যগণ ভারতের দিকে অগ্রসর হইয়াছিল। দেড় হাজার খ্রীষ্ট-পূর্বাব্দেই ভারতীয় আর্যদের ঋগ্বেদীয় সভ্যতা রূপ লাভ করিয়াছিল। সুতরাং খ্রীষ্ট-পূর্ব ২০০০ হইতে খ্রীঃ-পূঃ ১৫০০-এর মধ্যেই আর্যগণ ভারতবর্ষে প্রবেশ করিয়া এক নূতন সভ্যতা গড়িয়া তুলিতে সচেষ্ট হইয়াছিল, বলা বাহুল্য।

আর্যদের ভারত আগমনের আনুমানিক কাল—২০০০ খ্রীঃ পূঃ

**আর্যদের সাহিত্য (The Literature of the Aryans):** খ্রীষ্টের জন্মের দেড় হাজার বৎসর পূর্বে আর্যঋষিগণ 'বেদ' নামক গ্রন্থাদি রচনা করিয়া এক অত্যাশ্চর্য মানসিক শক্তির পরিচয় দিয়াছিলেন। ভারতীয় আর্যগণ ভিন্ন আর্যদের অপর কোন শাখা সমসাময়িক কালে এইরূপ মানসিক উৎকর্ষের পরিচয় দিতে পারে নাই। আর্যদের প্রাচীনতম সাহিত্যের নাম 'বেদ'। বিদ্ অর্থাৎ জ্ঞান—শব্দ হইতে 'বেদ' নামের উৎপত্তি হইয়াছে। আর্যগণ এত প্রাচীনকালে যে সাহিত্য-সৃষ্টি করিয়াছিল উহা ঋগ্বেদ, সামবেদ, যজুর্বেদ ও অথর্ববেদ—এই চারিটি ভিন্ন ভিন্ন নামে পরিচিত। এই চারিটি বেদের মধ্যে ঋগ্বেদই সর্বপ্রথম রচিত হইয়াছিল। ইহাতে মোট এক হাজারেরও অধিক সংখ্যক স্তোত্র আছে। প্রাকৃতিক বর্ণনা, প্রাকৃতিক শক্তি বা দেব-দেবীর স্তুতিগান বেদের বিষয়বস্তু। যাগযজ্ঞের সময়ে সামবেদের স্তোত্রগুলি সুর করিয়া উচ্চারিত হইত। যাগযজ্ঞের ক্রিয়াকলাপের মন্ত্রাদি যজুর্বেদে সন্নিবিষ্ট আছে। বৈদিক সাহিত্যের চতুর্থ গ্রন্থ অথর্ববেদে সৃষ্টিরহস্য, পৃথিবীর স্তব, চিকিৎসার মন্ত্র প্রভৃতি রহিয়াছে। প্রত্যেকটি বেদ সংহিতা, ব্রাহ্মণ, আরণ্যক ও উপনিষদ্ এই চারিভাগে বিভক্ত। বিশুদ্ধভাবে বেদপাঠ ও বৈদিক যাগযজ্ঞের নিয়মাবলীর সংক্ষিপ্তসার হিসাবে পরবর্তী কালে ছয়টি বেদাঙ্গ ও ছয়টি দর্শন ( ষড়দর্শন ) রচিত হইয়াছিল।

বৈদিক অর্থাৎ আর্যদের সাহিত্য : চতুর্বেদ—ঋক্, সাম, যজুঃ ও অথর্ব

বেদের বিভিন্ন অংশ : সংহিতা, ব্রাহ্মণ, আরণ্যক ও উপনিষদ্

প্রাচীন কালের হিন্দুগণ বেদের শ্লোকগুলি শুনিয়া শুনিয়া কণ্ঠস্থ করিতেন। প্রথমে দীর্ঘকাল ধরিয়া বেদ লিখিতাকারে প্রকাশিত হয় নাই। বেদের ন্যায় বিশাল চারিটি গ্রন্থ সম্পূর্ণভাবে বংশপরম্পরায় হিন্দুগণ যে কণ্ঠস্থ করিয়া রাখিতে সক্ষম হইয়াছিলেন, ইহা হইতে তাঁহাদের বেদের প্রতি প্রগাঢ় শ্রদ্ধার পরিচয় লাভ করা যায়। ভারতের হিন্দুসম্প্রদায় অদ্যাপি বেদের প্রতি অগাধ শ্রদ্ধা প্রদর্শন করিয়া থাকেন। হিন্দুসমাজের দৈনন্দিন জীবনের ক্রিয়াকলাপ, যথা, আহ্নিক, পূজা-পার্বণ, যাগযজ্ঞ, উপনয়ন, বিবাহ, শ্রাদ্ধ প্রভৃতির মন্ত্রাদি প্রায় সব কিছুই বৈদিক সাহিত্য হইতে গৃহীত।

বেদের প্রতি হিন্দুদের অগাধ শ্রদ্ধা

**আর্যদের ধর্ম (Religion of the Aryans):** ভারতীয় সভ্যতা তপোবনে জন্মলাভ করিয়াছিল। স্বভাবতঃই প্রকৃতি ও প্রাকৃতিক প্রভাব ভারতীয়দের জীবনের প্রতিদিকই প্রভাবিত করিয়াছিল। ধর্মের ক্ষেত্রেও এই প্রাকৃতিক প্রভাব যথেষ্ট পরিমাণে পরিলক্ষিত হয়। আর্যগণের উপাস্য দেব-দেবী ছিলেন তাপ ও

আলোকের উৎস সূর্য, সুনীল আকাশের দেবতা দ্যৌঃ, বায়ুর দেবতা মরুৎ, জলের দেবতা বরুণ, পৃথিবী, সরস্বতী প্রভৃতি। ইন্দ্র ও বরুণ ছিলেন দেবতাগণের মধ্যে শ্রেষ্ঠ। বিভিন্ন দেব-দেবীর উপাসনা করিলেও আর্যগণ সকল দেব-দেবী একই মহাশক্তির বিভিন্ন রূপ বলিয়া বিশ্বাস করিত।

**তপোবন-উদ্ভূত আর্য-ধর্ম প্রকৃতি দ্বারা প্রভাবিত**

প্রাচীন গ্রীক ও রোমানদের সহিত ধর্মের ব্যাপারে আর্যদের কতক কতক মিল দেখিতে পাওয়া যায়। গ্রীক-দেবতা এ্যাপোলো ( Apollo ) ছিলেন সূর্য-দেবতা। তাঁহাদের আকাশের দেবতা ছিলেন জিউস ( Zeus )। রোমানদেরও আকাশের দেবতা ছিলেন, তাঁহার নাম ছিল জুপিটার ( Jupiter )।

**প্রাচীন গ্রীক ও রোমানদের সহিত সামঞ্জস্য**

স্তব-স্তুতির সঙ্গে সঙ্গে অগ্নিতে আহুতি দান ছিল আর্যদের ধর্মাচরণের পদ্ধতি। বেদীর উপর হোমাগ্নি জ্বালিয়া মন্ত্রপাঠ করা হইত এবং সঙ্গে সঙ্গে সেই অগ্নিতে দুগ্ধ, ঘৃত, পিষ্টক প্রভৃতি আহুতি দেওয়া হইত। যাগযজ্ঞের কালে সোমরস নামক একপ্রকার মাদক পানীয় আর্যগণ ব্যবহার করিত। পশুবলি, মূর্তিপূজা প্রভৃতি অনার্যদের ধর্মাচরণ হইতেই ক্রমে আর্যসমাজে প্রবেশ করিয়াছিল এবং আর্য-অনার্যদের ধর্মের সংমিশ্রণের ফলেই হিন্দুধর্মের উৎপত্তি হইয়াছিল।

**যাগযজ্ঞ ও হোমাগ্নি**

ক্রমে বৈদিক যাগ-যজ্ঞ, পূজা-পার্বণ ও মন্ত্রাদি এমন জটিল হইয়া পড়িয়াছিল যে, এজন্য বিশেষ জ্ঞানের প্রয়োজন হইত। ইহা হইতেই আর্য-সমাজে পুরোহিত শ্রেণীর উৎপত্তি ঘটিয়াছিল। এই পুরোহিত শ্রেণীই ক্রমে ধর্ম-সংক্রান্ত আচার-আচরণ ও ক্রিয়া-কলাপ প্রভৃতির রক্ষক ও নির্দেশক হইয়া উঠিয়াছিলেন।

**পুরোহিত শ্রেণীর উদ্ভব**

**সমাজ ( Society ) :** আর্যগণ প্রথমে যখন ভারতবর্ষে প্রবেশ করে তখন তাহাদের মধ্যে কোনপ্রকার শ্রেণীভেদ ছিল না। কিন্তু ভারতবর্ষে আর্যদের আগমনের পূর্বেও কৃষ্ণকায় আদিম অধিবাসিগণ বসবাস করিত। আর্যগণ ছিল দীর্ঘকায়, গৌরকান্তি, উন্নতনাসিকাযুক্ত এবং দেখিতে সুন্দর। কৃষ্ণকায় আদিম অধিবাসীদের পরাজিত ও প্রভাবিত করিয়াই আর্যগণ ভারতবর্ষে বসতি-স্থাপনে সমর্থ হইয়াছিল। সেই সময় স্বভাবতঃই আর্য ও অনার্য এই দুই শ্রেণীর উৎপত্তি হইয়াছিল। প্রথমে দেহের বর্ণ অর্থাৎ দেহের রংয়ের ভিত্তিতেই শ্রেণীভেদ করা হয়। কিন্তু ক্রমে সমাজ-জীবন যতই জটিল হইয়া

**আর্য ও অনার্য শ্রেণী**

উঠিতে থাকে এবং লোকসংখ্যা বৃদ্ধি পাইতে থাকে, ততই সমাজকে কর্মক্ষমতা এবং বৃত্তি—অর্থাৎ গুণ ও কর্ম অনুসারে বিভক্ত করিবার প্রয়োজন হইয়া পড়ে। ফলে সমাজ চারিটি ভিন্ন ভিন্ন শ্রেণীতে বিভক্ত হয়। পূজা-পার্বণ, যাগযজ্ঞ ও শাস্ত্রপাঠে যাঁহারা পারদর্শী ছিলেন তাঁহারা ব্রাহ্মণ। অস্ত্রশস্ত্রের ব্যবহার, দেশরক্ষা প্রভৃতিতে যাঁহারা পারদর্শী ছিলেন তাঁহারা ক্ষত্রিয়, যাঁহারা ব্যবসায়-বাণিজ্য, কৃষি ও পশুপালন কার্যে রত ছিলেন তাঁহারা বৈশ্য নামে পরিচিত হইলেন। এই তিন শ্রেণীর সেবার কাজ যাহারা করিত, তাহারা শূদ্র নামে পরিচিত হইল। এইভাবে বৈদিক সমাজ ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র—এই চারিটি শ্রেণীতে বিভক্ত হইয়া পড়িল। প্রথমে এই চারি শ্রেণীর মধ্যে জাতিভেদ প্রথার কোনপ্রকার কঠোরতা ছিল না। এক শ্রেণীর লোক নিজ বৃত্তি ত্যাগ করিয়া অপর শ্রেণীতে যাইতে পারিত। কিন্তু বৈদিক যুগের শেষভাগে এই শ্রেণীগুলির মধ্যে জাতিভেদ প্রথার কঠোরতা দেখা দিল। বিভিন্ন শ্রেণীব মধ্যে বিবাহাদি বা এক শ্রেণীর লোকের পক্ষে নিজস্ব বৃত্তি ত্যাগ করিয়া অপর শ্রেণীতে প্রবেশ কবা প্রভৃতি নিষিদ্ধ হইয়া গেল।

**গুণ ও কর্মের ভিত্তিতে শ্রেণী-বিভাগ—ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র**

আর্য সমাজে প্রথম তিন শ্রেণী—অর্থাৎ ব্রাহ্মণ. ক্ষত্রিয় ও বৈশ্যগণকে জীবনে চারিটি ভিন্ন ভিন্ন পর্যায়ের মধ্য দিয়া চলিতে হইত। আর্য সমাজ-জীবন ধর্মের উপর নির্ভরশীল ছিল। জীবনে ধর্মকে রূপদান করা, ধর্মেব জন্য জীবন যাপন করাই ছিল সেই সময়ের আদর্শ। আর্যদের জীবনটাই যেন ছিল একটি মূর্ত ধর্ম। ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যদিগকে জীবনের চতুরাশ্রম অর্থাৎ চারিটি বিভিন্ন পর্যায়ে বিভিন্ন নিয়ম-কানুন ও রীতি-নীতি মানিয়া চলিতে হইত। প্রথম আশ্রম অর্থাৎ জীবনের প্রথম পর্যায়ের নাম ছিল ব্রহ্মচর্য বা ব্রহ্মচর্যাশ্রম। এই পর্যায়ে প্রত্যেক পুরুষকে উপবীত গ্রহণের পর গুরুগৃহে গুরুর পারিবারিক জীবনের সুখ-দুঃখের সমান অংশ গ্রহণ করিয়া ছাত্রজীবন যাপন করিতে হইত। ছাত্রকে একেবারে আপনজনে পরিণত করিযা সেই যুগের গুরুগণ তাহাদিগকে শিক্ষাদান করিতেন। গুরুর ব্যক্তিগত চরিত্র ও অনাডম্বর জীবনের প্রভাব স্বভাবতঃই তাঁহার শিষ্যদের প্রভাবিত করিত। বলা বাহুল্য, ব্রহ্মচর্য আশ্রমে অতি সাধারণ, অনাড়ম্বর, ভোগবিলাসহীন পবিত্র জীবনযাপন করিতে হইত। ছাত্রদের চরিত্র ও মানসিক শক্তির বিকাশের পক্ষে এই অনাড়ম্বর পবিত্র জীবনের সুফল সহজেই অনুমান করা যাইতে পারে। এইভাবে গুরুগৃহে থাকিয়া শাস্ত্র অধ্যয়ন শেষ করিয়া তাঁহারা

**চতুরাশ্রম বা জীবনের চারি পর্যায়—ব্রহ্মচর্য, গার্হস্থ্য, বানপ্রস্থ ও সন্ন্যাস**

স্ব স্ব গৃহে ফিরিয়া আসিতেন। তারপর শুরু হইত গার্হস্থ্য আশ্রম—অর্থাৎ গৃহীর জীবন। বিবাহাদি করিয়া স্ত্রী ও পুত্রকন্যাদি-সহ সংসার-ধর্ম পালন করা ছিল গার্হস্থ্য আশ্রমের প্রধান কর্তব্য। প্রৌঢ় অবস্থায় তৃতীয় আশ্রম—অর্থাৎ বানপ্রস্থ গ্রহণ করিতে হইত। বানপ্রস্থের অর্থ হইল সাংসারিক দায়িত্ব হইতে মুক্ত হইয়া পৌত্র-পৌত্রীদের লইয়া সংসার হইতে কতকটা নির্লিপ্তভাবে জীবন যাপন করা। এইভাবে ভবিষ্যতে সংসার ত্যাগ করিবার জন্য মনকে প্রস্তুত করিতে হইত। ইহার পর চতুর্থ এবং শেষ পর্যায়ে সংসার ত্যাগ করিয়া সন্ন্যাস গ্রহণ করিতে হইত। সন্ন্যাসীর ন্যায় জপ-তপ করিয়া অবশিষ্ট জীবন অতিবাহিত করা ছিল সন্ন্যাস আশ্রমের কর্তব্য। এইভাবে আর্যগণের সমগ্র জীবনটাই যেন ছিল একটি ধর্ম।

**আর্যসমাজে নারীর স্থান (Status of Women in the Aryan Society) :** ভারতীয় সভ্যতা ও সংস্কৃতির অন্যতম প্রধান এবং উল্লেখযোগ্য বৈশিষ্ট্য হইল নারীজাতিকে সম্মান করা। ভারতীয় নারীজাতি চিরকালই শ্রদ্ধা পাইয়া আসিতেছেন। বৈদিক যুগে অর্থাৎ আর্যসমাজেও নারীজাতি অত্যুচ্চ সম্মানের অধিকারিণী ছিলেন। গৃহস্থালীর যাবতীয় কাজ স্ত্রীলোকদের করিতে হইত বটে, কিন্তু অন্তঃপুরের বাহিরেও তাঁহারা পুরুষদিগকে সাহায্য-সহায়তা দান করিতেন। বিবাহের পর তাঁহারা স্বামীর যেমন সহধর্মিণী হইতেন, সেইরূপ স্বামীর সহকর্মিণীও হইতেন। স্ত্রী-শিক্ষা, আর্যসমাজের এক অতি প্রশংসনীয় বৈশিষ্ট্য ছিল। বিবাহের পূর্বে স্ত্রীজাতিকে পিতৃগৃহে শিক্ষাদানের রীতি ছিল। বেদপাঠে স্ত্রীজাতি অংশ গ্রহণ করিতেন। আর্য-নারীদের মধ্যে মমতা, বিশ্ববারা, অপালা, ঘোষা, লোপামুদ্রা প্রভৃতি বিদুষী রমণীদের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য।

নারীজাতির মর্যাদা

আর্য নারীদের মানসিক উৎকর্ষ

স্ত্রীজাতির দৈহিক উৎকর্ষের জন্য নানাপ্রকার ব্যায়ামের ব্যবস্থা ছিল। উপযুক্ত বয়সের পূর্বে বিবাহ দেওয়া হইত না। সারাজীবন অবিবাহিত থাকিয়া অধ্যয়ন ও অধ্যাপনার কাজে বহু নারী কালাতিপাত করিতেন, এইরূপ প্রমাণও আছে।

**আর্যদের জ্ঞান-বিজ্ঞান (Arts & Science of the Aryans) :** আর্যগণ বংশপরম্পরায় বেদ কণ্ঠস্থ করিয়া রাখিত, এই কথা হইতে অনেকে অনুমান করিয়া থাকেন যে, আর্যেরা হয়ত লিখিতে জানিত না। কিন্তু কাব্যসৃষ্টিতে বৈদিক আর্যগণ যে পারদর্শী ছিল সে

কাব্য

বিষয়ে সন্দেহ নাই আর্যদের কবিত্ব-শক্তির শ্রেষ্ঠ প্রকাশ ঋক্ সংহিতায় পরিলক্ষিত হয়।

**স্থাপত্য**

স্থাপত্য-শিল্পে আর্যগণ যথেষ্ট উন্নতি লাভ করিয়াছিল। সহস্র স্তম্ভ ও দ্বার-যুক্ত বিশাল প্রাসাদের উল্লেখ হইতে আর্যগণ গৃহাদি নির্মাণে অর্থাৎ স্থাপত্য শিল্পে যথেষ্ট উন্নতি লাভ করিয়াছিল, একথা অনুমান করা হইয়া থাকে। চিকিৎসাশাস্ত্রেও তাহাদের জ্ঞান ছিল। নানাপ্রকার গাছ-গাছড়ার ঔষধ প্রস্তুত তাহারা করিতে জানিত। লোহা দ্বারা তৈয়ারী পায়ের উল্লেখ হইতে মনে হয় অস্ত্রচিকিৎসাও হয়ত তাহাদের জানা ছিল। কোন কারণে পা কাটিয়া ফেলা প্রয়োজন হইলে তাহারা লোহার তৈয়ারী নকল পা-এর ব্যবহার করিত একথাও অনুমান কবা যাইতে পারে। জ্যোতিষশাস্ত্র ও জ্যোতির্বিদ্যা তাহাদের জানা ছিল। কোন কোন গ্রহ-নক্ষত্রের নামকরণ আর্যগণই করিয়াছিল।

**চিকিৎসাশাস্ত্র**

**জ্যোতিষ ও জ্যোতির্বিদ্যা**

**আর্যদের অর্থনৈতিক জীবন (The Economic Life of the Aryans):** আর্যসভ্যতা অর্থাৎ বৈদিক যুগের সভ্যতা গ্রামকে কেন্দ্র করিয়া গড়িয়া উঠিয়াছিল। বৈদিক যুগের শেষভাগে নগর বা শহরের উল্লেখ পাওয়া গেলেও বৈদিক সভ্যতা ছিল গ্রামকেন্দ্রিক। গ্রাম-ই ছিল সেই সময়ের রাজনৈতিক, সামাজিক ও অর্থ-নৈতিক জীবনের মূল ভিত্তি। কৃষি ও পশুপালন ছিল সেই সময়ের প্রধান উপজীবিকা। প্রত্যেক পরিবারের একখণ্ড করিয়া কৃষি-জমি থাকিত। প্রত্যেক গ্রামে পশুচারণের জন্য বিরাট একখণ্ড জমি রাখিতে হইত। ইহা ছিল গ্রামবাসী সকলের সম্পত্তি। গৃহপালিত পশুর মধ্যে গরু, ঘোড়া, কুকুর, ছাগল, ভেড়া প্রভৃতি উল্লেখযোগ্য। আর্যযুগে গন্ধার পশমের জন্য এবং যমুনা উপত্যকা গো-দুগ্ধের জন্য প্রসিদ্ধ ছিল। বৈদিক যুগে নানা-প্রকার শিল্পদ্রব্যও প্রস্তুত হইত। ব্যবসায়-বাণিজ্য অবশ্য প্রধানত অনার্যদের হাতেই ছিল। শিল্পের মধ্যে বস্ত্রশিল্প, ধাতুশিল্প, মৃৎশিল্প প্রভৃতি উল্লেখযোগ্য। সেই সময়ের মুদ্রা ছিল 'নিষ্ক'। 'নিষ্ক' ও গরু বিনিময়ের মাধ্যম হিসাবে ব্যবহৃত হইত। 'মনা' নামে একপ্রকার স্বর্ণখণ্ড ঋগ্বেদের যুগে মুদ্রা হিসাবে প্রচলিত ছিল, এইরূপ উল্লেখ পাওয়া যায়। কেহ কেহ উহাকে ব্যাবিলনীয় 'মানা' এবং রোমান 'মিনা'-র ভারতীয় সংস্করণ বলিয়া মনে করেন।

**গ্রামকেন্দ্রিক সভ্যতা—কৃষি ও পশুপালন**

**ব্যবসায় বাণিজ্য**

বৈদিক যুগে পরিবহণের উপায় ছিল রথ ও গরুর গাড়ী। ঘোড়ার সাহায্যে রথ টানা হইত। বৈদিক যুগের আর্যগণ সমুদ্রপথে ব্যবসায়-বাণিজ্য করিত কি না সেবিষয়ে পণ্ডিতগণ একমত নহেন। তবে 'মনা' নামক স্বর্ণখণ্ডের এবং ঋগ্বেদের সমুদ্রের উল্লেখ হইতে অনেকে মনে করেন যে, ব্যাবিলন ও রোম-এর সহিত সেই যুগে সমুদ্রপথে যোগাযোগ ছিল।

পরিবহণ-ব্যবস্থা

**রাজনৈতিক ব্যবস্থা (Political Administration):** আর্যদের রাজনৈতিক জীবনেরও ভিত্তি ছিল পরিবার ও গ্রাম। পরিবারের বয়োজ্যেষ্ঠ ব্যক্তি ছিলেন গৃহপতি। পরিবারের অপর সকলে তাঁহার আদেশ মানিয়া চলিত। কয়েকটি পরিবার লইয়া এক একটি গ্রাম গঠিত ছিল। রাজ্যকে 'বিশ' বা 'জন' বলা হইত। 'রাজন্' বা 'বিশপতি' ছিলেন রাজ্যের সর্বোচ্চ শাসক। রাজা অত্যাচারী বা স্বৈরাচারী হইতে পারিতেন না, কারণ তাঁহাকে 'সভা' ও 'সমিতি' নামে দুইটি পরিষদের মতামত লইয়া চলিতে হইত। পরবর্তী কালে রাজগণ রাজ্য-সীমা বাড়াইয়া সম্রাট্, একরাট্, বিরাট্ প্রভৃতি উপাধি ধারণ করিতেন। রাজতন্ত্র ভিন্ন প্রজাতান্ত্রিক শাসন-ব্যবস্থাও যে সেই সময়ে প্রচলিত ছিল তাহার প্রমাণও পাওয়া যায়। গণরাজ্যগুলির প্রধান কর্মকর্তা 'গণপতি' বা 'গণ-জ্যেষ্ঠ' নামে পরিচিত ছিলেন। প্রজাবর্গকে 'বলি', 'শুল্ক' ও 'ভাগ'—এই তিন প্রকারের রাজস্ব দিতে হইত।

রাজন্—সভা ও সমিতি

গণরাজ্য—গণপতি বা গণ-জ্যেষ্ঠ

উপরি-উক্ত আলোচনা হইতে বৈদিক যুগের আর্যদের মানসিক শক্তি, তাহাদের ধর্ম-প্রভাবিত জীবনযাত্রা এবং তাহাদের অর্থনৈতিক জীবনের পরিচয় পাওয়া যায়। আজিও ভারতীয় সভ্যতা গ্রামকেন্দ্রিকই রহিয়া গিয়াছে। ভারতবর্ষ আজিও কৃষিপ্রধান দেশ। ভারতীয় সভ্যতার মূল ভিত্তি-ই হইল বৈদিক সভ্যতা। ভারতীয় হিন্দুদের দৈনন্দিন জীবনে বা ধর্মজীবনে বেদের প্রভাব আজও পরিলক্ষিত হয় আহ্নিকের মন্ত্র, পূজা-পার্বণে হোমাগ্নি জ্বালাইবার রীতি, অন্নপ্রাশন, উপনয়ন, বিবাহ, শ্রাদ্ধ প্রভৃতিতে বৈদিক মন্ত্রই পাঠ করা হইয়া থাকে। অবশ্য একথা উল্লেখ করা প্রয়োজন যে, আর্যদের পূর্বেকার সিন্ধু-সভ্যতাও ভারতীয় সভ্যতার অন্যতম ভিত্তি।

ভারতীয় সভ্যতা-সংস্কৃতিতে আর্যদের দান

**আর্য-অনার্য সংমিশ্রণ (Mixture of Aryan & Non-Aryan)**

**Elements):** ভারতবর্ষে আসিয়া আর্যগণকে ভারতের আদিম অধিবাসী অনার্যদের সহিত যুদ্ধ করিয়া অধিকার স্থাপন করিতে হইয়াছিল। কিন্তু কেবলমাত্র যুদ্ধের দ্বারাই আর্যগণ অনার্যদের পদানত করিয়াছিল এমন নহে। আর্যদের উন্নততর সভ্যতার প্রভাবও অনার্যদের মন জয় করিতে সাহায্য করিয়াছিল। ফলে, এই দুই সম্প্রদায়ের লোকের মধ্যে আদান-প্রদান ঘটিবার পথ সহজ হইয়াছিল। ক্রমে অনার্যদের আচার-আচরণ, রীতি-নীতি কতক পরিমাণে আর্য সমাজেও প্রবেশ করিয়াছিল। আর্য-অনার্য সভ্যতার সংমিশ্রণের ফলেই বলিষ্ঠ হিন্দু সভ্যতার সৃষ্টি হইয়াছিল। আর্যগণের অপেক্ষা অনার্যদের সভ্যতা নিম্নস্তরের ছিল বটে, কিন্তু সেজন্য অনার্যগণ অসভ্য ছিল একথা মনে করিবার কোন কারণ নাই। উপরন্তু অনার্যদের মধ্যে দ্রাবিড় জাতির সভ্যতা যথেষ্ট উন্নত ধরনের ছিল।

আর্য-অনার্য সভ্যতার সংমিশ্রণে বলিষ্ঠ হিন্দু সভ্যতার উৎপত্তি

আর্য-অনার্য সভ্যতার সংমিশ্রণে কোন্ পক্ষের দান কতটুকু ছিল তাহা বলা সম্ভব নহে। তথাপি কয়েকটি বিষয়ের উল্লেখ করা যাইতে পারে। এদেশে প্রবেশ করিবার পূর্বে আর্যদের উপজীবিকা ছিল পশুপালন। কিন্তু এদেশে আসিয়া স্থায়িভাবে বসবাস করিবার সঙ্গে সঙ্গে অনার্যদের নিকট হইতে তাহাদের কৃষি ও কৃষির জন্য জলসেচ প্রভৃতি শিখিবার সুযোগ হইয়াছিল। খাদ্যশস্যের চাষ, গুড-প্রস্তুত প্রণালী, নৌ-চালনা, গৃহাদি-নির্মাণ, মৃৎপাত্র প্রস্তুত করা, ছবি ও নক্সা আঁকা প্রভৃতি আর্যগণকে অনার্যদের নিকট হইতে শিখিতে হইয়াছিল। অপর পক্ষে ঘোড়ার ব্যবহার, লোহাদ্বারা জিনিসপত্র প্রস্তুত-প্রণালী, দুগ্ধ, মাদক পানীয় ব্যবহার, রথচালনা, সেলাই-এর কাজ প্রভৃতি আর্যদের দান। আর্যদের মধ্যে মূর্তিপূজার প্রচলন ছিল না। মূর্তিপূজার রীতি অনার্যদের নিকট হইতে গৃহীত। খাদ্যদ্রব্যাদির ক্ষেত্রেও আর্য-অনার্যদের রীতির পরস্পর প্রভাব পরিলক্ষিত হয়। আর্যদের প্রধান খাদ্যদ্রব্য ছিল যব, মাংস, মাখন, দুধ প্রভৃতি। অনার্যদের নিকট হইতে ডাল, ভাত, ঘৃত, দধি, মাছ প্রভৃতি ভক্ষণ আর্যগণ শিখিয়াছিল। পূজা-পার্বণে গন্ধদ্রব্যের ব্যবহার, নারিকেল, সিন্দুর, পান প্রভৃতির ব্যবহার অনার্যদের সামাজিক রীতির অনুকরণ বলিয়া মনে করা হয়।

আর্য নৈতিক ও দৈনন্দিন জীবনে পরস্পরের প্রভাব ও সংমিশ্রণ

আর্য ও অনার্যদের পরস্পর আদান-প্রদানের ফলে যে ভারতীয় সভ্যতা গড়িয়া

উঠিয়াছিল উহার মূল ভিত্তি ছিল পরস্পর সৌহার্দ্য, অহিংসা ও সহিষ্ণুতা। এই দুই সভ্যতার সংমিশ্রণে হিন্দুসভ্যতা এক অতি শক্তিশালী উন্নত ধরনের সভ্যতায় রূপলাভ করিয়াছিল। এই আর্য-অনার্যদের মিশ্রিত সংস্কৃতিই ভারতীয় সভ্যতার মূল কাঠামো।

আর্য-অনার্য সভ্যতার সংমিশ্রণে ভারতীয় সভ্যতার মূল কাঠামো সৃষ্টি

**মহাকাব্য রচনা ( Composition of the Epics ) :** বৈদিক যুগের আর্যদের রচনায় মহাকাব্যের সূচনা পরিলক্ষিত হয়। বৈদিক যুগের শেষভাগে রচিত সূত্র-সাহিত্যে 'গাথা',—অর্থাৎ মানুষের গুণগাথার উল্লেখ পাওয়া যায়। এইরূপ গুণ-গাথার-ই চরম প্রকাশ আমরা দেখিতে পাই রামায়ণ ও মহাভারত মহাকাব্যদ্বয়ে। সুতরাং রামায়ণ-মহাভারতের যুগকে বৈদিকযুগের সর্বশেষ পর্যায় বলিয়া অভিহিত করা যাইতে পারে। রামায়ণ-মহাভারতের রচনাকাল সম্পর্কে কোন সঠিক ধারণা করা সম্ভব নহে। মহাভারত অপেক্ষা রামায়ণের রচনা-কৌশল উন্নত ধরনের এবং রামায়ণে বর্ণিত সংস্কৃতি মহাভারতে বর্ণিত সংস্কৃতি অপেক্ষা উন্নততর—এই সকল কারণে আধুনিক ঐতিহাসিকগণ মহাভারত রামায়ণের পূর্বে রচিত হইয়াছিল বলিয়া অনুমান করেন। আবার অনেকে রামায়ণকেই প্রাচীনতর বলিয়া মনে করেন। যাহা হউক, রামায়ণ-মহাভারতে বর্ণিত রাজনৈতিক ও সামাজিক বা অর্থনৈতিক অবস্থার মধ্যে কোন মূলগত পার্থক্য নাই।

রামায়ণ ও মহাভারত রচনা

ঐতিহাসিক দৃষ্টিকোণ হইতে বিচার করিলে রামায়ণ অপেক্ষা মহাভারত হইতেই অধিকতর উপাদান সংগ্রহ করা যায়। তথাপি বৈদিক যুগের শেষ ভাগে ভারতীয় সমাজ ও সংস্কৃতি, রাজনীতি ও ধর্মনীতি সম্পর্কে একটি মোটামুটি ধারণা এই দুইখানি মহাকাব্যেই আমরা পাইয়া থাকি। প্রথমত, রাজতন্ত্রই ছিল তখনকার প্রচলিত শাসন-ব্যবস্থা। শাসনকার্যে জনসাধারণ সরাসরিভাবে অংশ গ্রহণ না করিলেও জনমত উপেক্ষা করিয়া চলা রাজার পক্ষে সম্ভব হইত না। শাসনকার্যে যোগ্যতা-ই ছিল রাজপদ-লাভের প্রধান শর্ত। অনুপযুক্ত রাজপুত্রকে সিংহাসন হইতে বঞ্চিত করিবার দৃষ্টান্ত মহাভারতে আছে। কোন কোন ক্ষেত্রে বিশেষত উপজাতিগুলির ক্ষেত্রে যুদ্ধ-বিগ্রহের কালে নির্বাচন দ্বারা রাজা মনোনীত করা হইত। রাজগণ স্বৈরাচারী ছিলেন না। স্ব-জাতি ও মন্ত্রিবর্গের পরামর্শ গ্রহণ করিবার রীতি ছিল।

রামায়ণ-মহাভারত হইতে সেই যুগের সভ্যতা ও সংস্কৃতির ধারণা লাভ

রাজনৈতিক

রাজসভার উল্লেখও পাওয়া যায়। তবে বৈদিক যুগে সভা ও সমিতি যেরূপ গুরুত্বপূর্ণ কার্যাদি করিত, সেইরূপ অধিকার আর এখন ছিল না। মহাকাব্যের যুগে রাজসভা বলিতে সামরিক পরামর্শ সভা-ই বুঝাইত। রাজধানী প্রাচীর ও পরিখা দ্বারা সুরক্ষিত ছিল। সামরিক অস্ত্রশস্ত্রের ক্ষেত্রেও অনেক উন্নতি ঘটিয়াছিল। তীরন্দাজ, রথবাহিনী, অশ্ববাহিনী, হস্তিবাহিনী প্রভৃতি লইয়া সেই যুগের সেনা-বাহিনী গঠিত ছিল। প্রজার মঙ্গলের জন্য শাসনকার্য পরিচালনা করাই ছিল রাজগণের কর্তব্য। রামায়ণের রামচন্দ্র প্রজাপালক রাজগণের আদর্শস্বরূপ ছিলেন। রামায়ণ-মহাভারতের যুগে সাধারণ প্রজার স্বচ্ছল আনন্দময় জীবন সেই যুগের শাসন-দক্ষতার পরিচায়ক। প্রজাপালন রাজার ধর্ম ছিল। এই কারণে কোন মহামারী বা দৈব-দুর্বিপাকে দুর্ভিক্ষ দেখা দিলে প্রজাবর্গ রাজাকে পাপী বলিয়া মনে করিত।

রামায়ণ-মহাভারতের যুগের রাজনীতিতে ক্ষত্রিয় শ্রেণীর প্রাধান্য পরিলক্ষিত হয়। গ্রামগুলির শাসনভার গ্রামের অধিবাসীদের উপরই ন্যস্ত ছিল। বৈদিক

**সামাজিক**

যুগের প্রারম্ভে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র—এই শ্রেণীগুলির মধ্যে পরস্পর সামাজিক ও বৈবাহিক সম্পর্কে কোন বাধা ছিল না। কিন্তু রামায়ণ-মহাভারতের যুগে জাতিভেদ প্রথার কঠোরতা দেখা যায়।

রামায়ণ-মহাভারতের যুগের জনসাধারণের জীবনধারণের প্রধান উপায় ছিল কৃষি। অল্পসংখ্যক লোকে তখনও পশুপালন ও শিকার করিয়া জীবনযাপন করিত।

**অর্থনৈতিক**

ব্যবসায়-বাণিজ্যের সেই সময়ে যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল। দেশের একাংশ হইতে অপরাংশে বাণিজ্য দ্রব্যাদি প্রেরণ করিতে হইলে শুল্ক দিতে হইত। বণিকদের সংঘের পরিচয় পাওয়া যায়। এই সকল সংঘ দেশের রাজনৈতিক জীবনে যথেষ্ট গুরুত্বপূর্ণ অংশ গ্রহণ করিত। এই কারণে রাজগণ বণিক সংঘগুলির সাহায্য ও সহানুভূতি লাভের জন্য সর্বদা সচেষ্ট থাকিতেন। ব্যবসায়িগণ যাহাতে জনসাধারণকে ওজনে না ঠকাইতে পারে সেইজন্য সরকারী পরিদর্শনের ব্যবস্থা ছিল। রাজস্ব জমির ফসল অথবা যে-কোন উৎপন্ন সামগ্রী দ্বারা দেওয়া চলিত। কিন্তু জরিমানা অথবা অপরাপর দেয় অর্থ তাম্র মুদ্রা দ্বারা দিতে হইত।

খাদ্য ও পানীয় বৈদিক যুগের মতোই ছিল। বয়ঃজ্যেষ্ঠদের প্রতি শ্রদ্ধা, পিতৃ-আজ্ঞা পালনের স্বাভাবিক প্রবৃত্তি, সত্যপালনের জন্য যে-কোন কষ্ট স্বীকার,

স্ত্রীজাতির প্রতি সম্মান প্রদর্শন, বীরের প্রতি শ্রদ্ধা প্রভৃতি সেই যুগের সমাজ-জীবনের প্রধান বৈশিষ্ট্য ছিল। সমাজ-জীবন যেমন ছিল সরল তেমনি অনাড়ম্বর। একই পুরুষের একাধিক স্ত্রীগ্রহণ এবং একই স্ত্রীর একাধিক স্বামীগ্রহণ সেই যুগে প্রচলিত ছিল। এই সকল প্রথা অনার্য জাতির প্রভাবেরই পরিচয়। স্ত্রীজাতির বৈদিক যুগের ন্যায় তখনও স্বয়ম্বরা হইবার স্বাধীনতা ছিল।

খাদ্য : সহজ, সরল জীবন—জীবনাদর্শ

ধর্মের ক্ষেত্রেও তখন কতক পরিবর্তন ঘটিয়াছিল। ভগবানরূপে শ্রীকৃষ্ণের আরাধনা, ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বর প্রভৃতির উপাসনা সেই সময়ে প্রচলিত ছিল।

ধর্ম

রামায়ণে শ্রীরামচন্দ্রের গোদাবরী নদীতীরে বাস, লঙ্কা-আক্রমণ প্রভৃতি হইতে আর্যদের দাক্ষিণাত্য অভিযানের পরিচয় পাওয়া যায়।

আর্যদের দাক্ষিণাত্য অভিযান

## Model Questions

1. Give, in brief, an account of the social, religious and cultural life of the Vedic Aryans.
   বৈদিক আর্যদের সামাজিক, ধর্মনৈতিক ও সাংস্কৃতিক জীবন সম্পর্কে একটি সংক্ষিপ্ত আলোচনা কর।
2. What is the importance of the Aryan culture to the later Hindu culture ?
   পরবর্তী কালে হিন্দু সভ্যতা ও সংস্কৃতিতে আর্য সভ্যতা-সংস্কৃতির গুরুত্ব কি ?
3. Give a general idea of the interaction of the Aryan and Non-Aryan cultures.
   আর্য ও অনার্য সভ্যতা-সংস্কৃতির পরস্পর প্রভাব ও সংমিশ্রণ সম্পর্কে আলোচনা কর।
4. What features of the Aryan culture do you find in the modern Indian Society ?
   আধুনিক ভারতীয় সমাজ-জীবনে বৈদিক যুগের কি কি বৈশিষ্ট্য দেখিতে পাওয়া যায় ?

## UNIT (V) : ধর্ম আন্দোলনের যুগ ঃ জৈন ও বৌদ্ধ ধর্ম
### (The Age of Religious Movements : Jainism & Buddhism )

**ষোড়শ মহাজনপদের যুগ (The Age of Sixteen Mahajanapadas) :** খ্রীষ্টের জন্মের প্রায় দুই হাজার বৎসর পূর্ব হইতে আরম্ভ করিয়া খ্রীষ্টপূর্ব ষষ্ঠ শতক পর্যন্ত বৈদিক যুগ ও রামায়ণ-মহাভারতের যুগ নামে পরিচিত। অবশ্য রামায়ণ-মহাভারতের যুগকে বৈদিক যুগ হইতে পৃথক করিবার কোন যুক্তি নাই, কারণ উহা ছিল বৈদিক যুগেরই সর্বশেষ পর্যায়। যাহা হউক, রাজনৈতিক অগ্রগতির দিক দিয়া বিচার করিলে খৃষ্টপূর্ব ষষ্ঠ শতক ও উহার নিকটবর্তী কালকে ষোড়শ মহাজনপদের যুগ বলিয়া অভিহিত করিতে হয়। এই যুগে উত্তর-ভারত ও দক্ষিণ-ভারতের কিয়দংশ মোট ষোলটি 'মহাজনপদ' অর্থাৎ রাজ্যে বিভক্ত ছিল। এগুলির মধ্যে কাশী, কোশল, মগধ, অঙ্গ, কুরু, পাঞ্চাল, গন্ধার প্রভৃতির নাম উল্লেখযোগ্য। এই সকল রাজ্য ছিল রাজতান্ত্রিক। এগুলি ভিন্ন সম্পূর্ণ স্বায়ত্ত-শাসিত উপজাতির পরিচয়ও সেই যুগে পাওয়া যায়। কপিলাবস্তুর শাক্যজাতি, পিপ্পলিবনের মৌর্যজাতি প্রভৃতির নাম এবিষয়ে উল্লেখযোগ্য। রাজগণের শাসনকার্যে অক্ষমতা বা অত্যাচারের জন্য বহু রাজতান্ত্রিক রাজ্য প্রজাতান্ত্রিক শাসনব্যবস্থা গ্রহণ করিয়াছিল। প্রাচীন গ্রীস বা রোমেও অনুরূপ কারণে রাজতন্ত্রের স্থলে প্রজাতান্ত্রিক শাসনব্যবস্থা স্থাপনের পরিচয় পাওয়া যায়।

**কাশী, কোশল ও মগধ প্রভৃতি রাজ্য**

ষোড়শ মহাজনপদের যুগ অবশ্য দীর্ঘকাল স্থায়ী হয় নাই। এই সকল রাজ্যের মধ্যে পরস্পর যুদ্ধ-বিগ্রহ দেখা দেয় এবং ক্রমে দুর্বল রাজ্যগুলি শক্তিশালী রাজ্যগুলি কর্তৃক পদানত হইয়া পড়ে। ফলে সাম্রাজ্যের উৎপত্তি ঘটে। প্রথমে কাশী ও কোশল রাজ্য-ই সর্বাপেক্ষা শক্তিশালী ছিল। কিন্তু এই দুই রাজ্যের মধ্যে পরস্পর দ্বন্দ্বের ফলে প্রথমে কাশীর এবং পরে কোশল রাজ্যেরও পতন ঘটে। তারপর মগধ রাজ্যের উত্থান শুরু হয়।

**কাশী ও কোশলের পতন—মগধের উত্থান**

**ব্রাহ্মণ্য ধর্মের বিরুদ্ধে প্রতিক্রিয়া ( Reaction against Brahmanism ) ঃ** এই যুগে ধর্মের ক্ষেত্রে এক সুদূরপ্রসারী পরিবর্তন ঘটিয়াছিল। নূতন নূতন দেব-দেবীর উপাসনা, ভক্তিবাদ সেই সময়ে প্রাধান্য লাভ করে। কর্মফল ও জন্মান্তরবাদের বিশ্বাস এই যুগের ধর্মজীবনের প্রধান বৈশিষ্ট্য ছিল। বৈদিক যুগের শেষভাগ হইতে ক্রমেই ব্রাহ্মণ্য ধর্ম—অর্থাৎ বৈদিক আর্যদের ধর্ম অত্যন্ত জটিল

আকার ধারণ করে। পুরোহিত শ্রেণীর স্বৈরাচারিতা ধর্মনৈতিক ও সামাজিক ক্ষেত্রে এক কঠোর প্রভাব বিস্তার করিয়াছিল। ব্রাহ্মণ্য ধর্ম কতকগুলি প্রাণহীন জটিল যাগযজ্ঞ ও ক্রিয়া-কলাপে পর্যবসিত হইয়া পড়িয়াছিল। আন্তরিক ভক্তি, সততা ও ধর্মবুদ্ধির উপরে স্থান পাইয়াছিল বাহ্যিক আচার-অনুষ্ঠান। ধর্মানুষ্ঠানে পুরোহিত দ্বারা কতকগুলি বাঁধাধরা নিয়ম অনুযায়ী মন্ত্রতন্ত্র পাঠ করাইলেই গৃহস্থের পাপক্ষয় ও পুণ্যসঞ্চয় হইবে এই ধারণা জন্মিয়াছিল। ফলে, পুরোহিত শ্রেণীর প্রাধান্য ও প্রতিপত্তি অত্যধিক পরিমাণে বৃদ্ধি পাইয়াছিল। অপরদিকে জাতিভেদ-প্রথাও অত্যন্ত কঠোর হইয়া উঠিয়াছিল। ব্রাহ্মণ শ্রেণীব প্রাধান্য স্বীকার, যাগযজ্ঞ, বলিদান প্রভৃতি যেমন শ্রেষ্ঠ ধর্মকার্য বলিয়া বিবেচিত হইত, তেমনি নিম্নশ্রেণীর এইরূপ অস্বাভাবিক অবস্থা দীর্ঘকাল অপ্রতিহতভাবে চলিল না। বৈদিক-সাহিত্যের উপনিষদ্ অংশে ঋষিগণ যে স্বাধীন চিন্তা জাগাইয়া তুলিয়াছিলেন, সেই পথ অনুসরণ করিয়া-ই খ্রীষ্টপূর্ব ষষ্ঠ শতকে ব্রাহ্মণ্য ধর্মের বিরুদ্ধে প্রতিক্রিয়া দেখা দিল। জীবহিংসা, মানুষের প্রতি মানুষের ঘৃণা, নিম্নশ্রেণীর লোকের প্রতি উচ্চশ্রেণীর লোকের ঘৃণা স্বভাবতঃই মানুষের মনে দারুণ অসন্তোষের সৃষ্টি করিয়াছিল। ভারতবর্ষে খ্রীষ্টপূর্ব ষষ্ঠ শতকে ধর্মব্যাপারে যে প্রতিবাদ ও প্রতিক্রিয়া দেখা দিয়াছিল ইওরোপে খ্রীষ্টীয় ষোড়শ শতাব্দীতে অনুরূপ আন্দোলন দেখা যায়। সেই সময়ে ইওরোপে ক্যাথলিক ধর্মের বিরুদ্ধে প্রোটেস্টান্টগণ প্রতিবাদী হইয়া উঠিয়াছিল।

**ব্রাহ্মণ্য ধর্মের জটিলতা—পুরোহিত শ্রেণীর স্বৈরাচারিতা**

**উপনিষদ্—প্রতিক্রিয়ার সূত্রপাত**

বৈদিক ব্রাহ্মণ্য ধর্মের স্বৈরাচার এবং নিষ্ঠুর পশুবলি-প্রথার বিরুদ্ধে শ্রমণ ও পরিব্রাজকগণ প্রচারকার্য শুরু করিয়াছিলেন। তাঁহারা স্বার্থত্যাগ ও পার্থিব সম্পদের প্রতি অনাসক্তির প্রয়োজনীয়তা সম্পর্কে জনসাধারণের দৃষ্টি আকর্ষণ করিয়াছিলেন। এইভাবে যখন বৈদিক ব্রাহ্মণ্য ধর্মের জটিল ক্রিয়া-কলাপ হইতে সহজতর ও সরল ধর্মজীবনের সন্ধান চলিতেছিল এবং শ্রমণ ও পর্যটকগণ যখন স্বার্থত্যাগের আদর্শে মানুষকে উদ্‌বুদ্ধ করিতে চেষ্টা করিতেছিলেন, সেই সময়ে দুইটি ক্ষত্রিয় রাজপরিবার হইতে দুইজন ধর্মপ্রবর্তকের উদ্ভব ঘটে। এই দুইয়ের একজন হইলেন মহাবীর এবং অপরজন গৌতম বুদ্ধ।

**সহজ ও সরল ধর্মজীবনের জন্য আগ্রহ**

মহাবীর দীর্ঘকাল তপশ্চরণের পর দিব্যজ্ঞান লাভে সমর্থ হইয়াছিলেন। কঠোর

তপস্যা দ্বারা ইন্দ্রিয় জয় করিতে সমর্থ হইয়াছিলেন বলিয়া তিনি 'জিন' অর্থাৎ জিতেন্দ্রিয় নামে পবিচিত হন। তিনি 'নির্গ্রন্থ' (অর্থাৎ সংসারের বন্ধনহীন, সম্পূর্ণমুক্ত) নামে এক ধর্ম প্রচার করেন। পববর্তী কালে এই ধর্ম তাঁহার 'জিন' উপাধির অনুসরণে জৈনধর্ম নামে পরিচিত হয়। মহাবীর জিন অবশ্য জৈনধর্মের মূল প্রবর্তক নহেন। এই ধর্মের মূল প্রবর্তক ছিলেন পার্শ্বনাথ।

**মহাবীর জিন-এর ধর্মমত**

পার্শ্বনাথ অহিংসা, অনাসক্তি, সত্যবাদিতা ও চুরি না করা এই চারিটি ধর্মনীতিব উপর জোর দিয়াছিলেন। মহাবীর এই চারিটি ধর্মনীতির সহিত ব্রহ্মচর্য নীতি যোগ করেন। জৈনধর্ম-মতে বিশ্বস্রষ্টা অর্থাৎ ভগবানের অস্তিত্ব বিশ্বাস করা হয় না। মানুষেব পবিত্র ও পূর্ণ বিকশিত আত্মাই হইল দেবতা। জৈনধর্ম-মতে জাতিভেদ-প্রথাব কোন স্থান নাই। পুনর্জন্ম ও কর্মফলে জৈনগণ হিন্দুদেব ন্যায়ই বিশ্বাসী। সৎকর্ম, কৃচ্ছ্রসাধন ও কঠোর সংযমের দ্বাবাই আত্মাব চবম উন্নতি বিধান করা এবং অবশেষে নির্বাণলাভ করা-ই হইল জৈন ধর্মমতেব আদর্শ। গৃহীর পক্ষে এই ধর্মপালন সহজ নহে।

মহাবীরের সমসাময়িক কালে গৌতমও জীবের দুঃখ-দুর্দশা হইতে মুক্তির পথ খুঁজিতেছিলেন। সত্যের সন্ধানে তিনিও দীর্ঘকাল যোগাভ্যাস ও আত্মপীড়ন করিতে লাগিলেন। অবশ্য এই পথে তিনি দিব্যজ্ঞান লাভ করিতে সমর্থ হইলেন না। অবশেষে অযথা দেহকে কষ্ট দেওয়ার পথ ত্যাগ করিয়া তিনি গভীর আরাধনার মাধ্যমে 'বোধি' বা দিব্যজ্ঞান লাভ কবিলেন এবং সেই সময় হইতেই তিনি 'বুদ্ধ' বা জ্ঞানী নামে পরিচিত হইলেন

**গৌতম বুদ্ধের ধর্মমত**

গৌতম বুদ্ধের ধর্মমত চাবিটি মহান্ সত্যের উপর প্রতিষ্ঠিত : (১) মানুষ মাত্রকে-ই দুঃখ-কষ্ট, জবা, ব্যাধি ভোগ কবিতে হয়। (২) কিন্তু প্রত্যেক দুঃখ-কষ্টেরই কোন-না-কোন কারণ থাকে। (৩) প্রত্যেক মানুষকে এই দুঃখ-কষ্ট হইতে বাঁচিবার চেষ্টা করা প্রয়োজন। (৪) উপযুক্ত পন্থা অনুসরণ করিলেই মানুষ এগুলি এড়াইতে সক্ষম হইবে। বুদ্ধদেব মনে কবিতেন যে, মানুষের দুঃখ-কষ্টের মূল কারণ হইল প্রকৃত জ্ঞানেব অভাব এবং আসক্তি অর্থাৎ লোভ। প্রকৃত জ্ঞান লাভ করিতে পারিলে এবং লোভ ত্যাগ কবিতে পারিলে মানুষ আত্মার উন্নতি সাধন করিতে সক্ষম হইবে এবং ফলে আত্মার আব পুনর্জন্ম হইবে না। মানুষ নিজ কর্মফলের জন্য-ই বাববার পৃথিবীতে জন্মলাভ কবিয়া থাকে এবং কৃত পাপের শাস্তি ভোগ করে। সৎকর্মের দ্বারা আত্মাব উন্নতি সাধন করিয়া নির্বাণ লাভ করা যায়—অর্থাৎ পুনর্জন্ম হইতে নিষ্কৃতি লাভ করা যায়।

বুদ্ধদেব ছিলেন বাস্তববাদী ধর্মপ্রবর্তক। তিনি মনে করিতেন যে, অত্যধিক ভোগ ও পাপাচরণ দ্বারা যেমন আত্মার পতন ঘটে, তেমনি অত্যধিক কৃচ্ছ্রসাধন বা আত্মপীড়নের দ্বারাও মুক্তির পথে অগ্রসর হওয়া যায় না। এইজন্য তিনি ধর্ম-ব্যাপারে মধ্য-পন্থা অনুসরণের পক্ষপাতী ছিলেন। মধ্য-পন্থা অনুসরণের উপায় হিসাবে তিনি আটটি নির্দেশ দিয়া গিয়াছেন। এগুলি 'অষ্টাঙ্গিক মার্গ' বা আটটি পথ নামে প্রসিদ্ধ। এই আটটি পথ হইল : সৎ-বাক্য, সৎ-দৃষ্টি, সৎ-চিন্তা, সৎ-শ্রম, সৎ-মনোবৃত্তি, সৎ-আদর্শ, সৎ-ব্যবহার ও সৎ-জীবন। এই অষ্টাঙ্গিক মার্গ ভিন্ন অপর কতকগুলি নীতি অনুসরণের উপদেশও বুদ্ধদেব দিয়াছেন, যথা : হিংসা ত্যাগ করা, চুরি না-করা, মিথ্যা না-বলা, পশুবলি ত্যাগ করা, ঐশ্বর্য ও অর্থলিপ্সা ত্যাগ করা, পরনিন্দা ত্যাগ করা ও ব্রহ্মচর্য পালন করা। নির্বাণ প্রাপ্তির জন্য গভীর ধ্যান করা প্রয়োজন বলিয়া তিনি নির্দেশ দিয়াছিলেন। গভীর ধ্যানের মধ্য দিয়াই প্রকৃত জ্ঞান জন্মায় এবং পরিশেষে নির্বাণ লাভ করা যায়। জৈনদের মতো বৌদ্ধধর্মে জাতিভেদ-প্রথা স্বীকার করা হয় না। বৌদ্ধগণও ভগবান বা দেব-দেবীর অস্তিত্ব স্বীকার করে না। তবে জন্মান্তরবাদ ও কর্মফলে তাহারাও জৈন ও হিন্দুদের ন্যায় বিশ্বাসী। বুদ্ধদেব তাঁহার শিষ্যদের লইয়া একটি 'বৌদ্ধ সংঘ' স্থাপন করিয়াছিলেন। কালক্রমে এই 'সংঘ' বৌদ্ধধর্মের এক অপরিহার্য অঙ্গে পরিণত হইয়াছিল।

অষ্টাঙ্গিক মার্গ

বৌদ্ধ সংঘ

কেহ কেহ জৈন এবং বৌদ্ধধর্মকে 'বেদ-বিরোধী' ধর্ম-বলিয়া মনে করেন। কিন্তু প্রকৃতপক্ষে এই দুইয়ের কোনটিই বেদ-বিরোধী নহে। উপনিষদের দার্শনিক চিন্তাধারা হইতেই এই দুই ধর্মের উৎপত্তি হইয়াছিল। কালক্রমে অবশ্য এই দুই ধর্মের আদর্শ, অনুষ্ঠান ও উপাসনা বৈদিক আদর্শ, অনুষ্ঠান ও উপাসনা হইতে সম্পূর্ণ পৃথক রূপ ধারণ করিয়াছিল।

জৈন বা বৌদ্ধ ধর্ম প্রকৃতপক্ষে বেদ-বিরোধী নহে

**ভারত-ইতিহাসে জৈন ও বৌদ্ধ ধর্মের গুরুত্ব (Importance of the Jainism and Buddhism in Indian History) :** সামাজিক জীবনে প্রয়োজনীয় সহজ ও সরল জীবনের আদর্শ জৈন এবং বৌদ্ধ—উভয় ধর্মেই প্রচারিত হইয়াছে। নৈতিক চরিত্র-গঠন, ক্ষমা, মৈত্রী, করুণা প্রভৃতির ভিত্তিতে পরস্পর ব্যবহার-নিয়ন্ত্রণ এই দুই ধর্মের মূল কথা। জাতিভেদের কঠোরতা এবং বৈদিক ক্রিয়াকাণ্ডের জটিলতার স্থলে সরল, সহজবোধ্য

সহজ, সরল জীবনাদর্শ

ভাষায় জাতিভেদশূন্য সর্বজনীন ধর্মমত প্রচার করিয়া এই উভয় ধর্ম জনসমাজকে ধর্মের ক্ষেত্রে সমান অধিকার দান করিয়াছিল। অবশ্য সমাজ-জীবনের দিক হইতে জৈনধর্ম অপেক্ষা বৌদ্ধধর্মের গুরুত্ব বহুগুণে বেশি। বৌদ্ধধর্ম শ্রেণী-বিভেদ ভাঙ্গিয়া দিয়া এবং সকল শ্রেণীর লোক লইয়া গঠিত বৌদ্ধ সংঘ স্থাপন করিয়া সকলকে সমানভাবে বুকে টানিয়া লইতে চাহিয়াছিল। মগধরাজ বিম্বিসার, কোশলরাজ প্রসেনজিৎ, বিম্বিসারের পুত্র অজাতশত্রু প্রভৃতি রাজগণ, মধ্যবিত্ত-সম্প্রদায়ের মধ্যে, সারিপুত্ত, মোগ্‌গলান ও অনাথপিণ্ডদের ন্যায় বহু বণিক এবং আনন্দ ও উপালির ন্যায় বহু সাধারণ শ্রেণীর লোক এই উদার ধর্ম গ্রহণ করিয়াছিলেন।

ক্ষমা, মৈত্রী, করুণা—ভারতীয় আদর্শে পরিণত

ইতিহাসের গতিপথ ধরিয়া চলিতে গিয়া, বহু উত্থান-পতনের মধ্য দিয়া অগ্রসর হইতে হইতে আজ বৌদ্ধধর্মের উৎপত্তি-স্থল ভারতবর্ষে বৌদ্ধধর্ম প্রাধান্য হারাইয়াছে বটে, কিন্তু গৌতম বুদ্ধের মূল বাণী—ক্ষমা, মৈত্রী, করুণা ভারতীয় জীবনের চিরন্তন আদর্শ হইয়া রহিয়াছে।

**জৈন ও বৌদ্ধ ধর্মের রূপান্তর ( Transformation of Jainism and Buddhism ) :** জৈন ও বৌদ্ধ—উভয় ধর্মই বৈদিক সাহিত্য উপনিষদের চিন্তাধারা হইতে উদ্ভূত একথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে। কিন্তু কালক্রমে হিন্দুধর্মের সহিত জৈন ও বৌদ্ধ ধর্মের সম্পর্ক পৃথক রূপ ধারণ করে। জৈনধর্ম ও হিন্দুধর্মের মধ্যে ক্রমে অধিকতর সামঞ্জস্যের সৃষ্টি হয়। জৈনধর্মে হিন্দুদের দেব-দেবী গণেশ, লক্ষ্মী প্রভৃতির পূজা স্থান পাইয়াছে। বলা বাহুল্য মহাবীর জিন, পার্শ্বনাথ প্রভৃতি জৈন তীর্থঙ্করগণ হিন্দুদের শ্রদ্ধা পাইয়া থাকেন। অপরপক্ষে বুদ্ধদেবকে হিন্দুগণ অবতারস্বরূপ বিবেচনা করিলেও বৌদ্ধধর্মাবলম্বিগণ ব্রাহ্মণ্য অর্থাৎ হিন্দুধর্মের সহিত কোনপ্রকার যোগাযোগ রক্ষার পক্ষপাতী নহে। বৌদ্ধধর্মে হিন্দু দেব-দেবীর কোন স্থান নাই। তথাপি জৈনধর্ম বা বৌদ্ধধর্ম হিন্দুধর্ম হইতেই উদ্ভূত প্রতিবাদী ধর্ম একথা অনস্বীকার্য।

জৈন ও বৌদ্ধ ধর্ম হিন্দুধর্ম হইতে উদ্ভূত প্রতিবাদী ধর্ম

প্রথমে বৌদ্ধধর্মে কোনপ্রকার মূর্তিগঠন বা মূর্তিরূপে কোন কিছুর উপাসনা করা হইত না। এই নিরাকার অর্থাৎ আকারহীন উপাসনার পদ্ধতি হীনযান বৌদ্ধধর্ম-মত নামে পরিচিত। কিন্তু সম্রাট অশোক, কণিষ্ক প্রভৃতি শক্তিশালী নৃপতিদের পৃষ্ঠপোষকতায় যখন বৌদ্ধধর্ম ভারতবর্ষের সীমা অতিক্রম করিয়া বিদেশেও প্রসারলাভ করিতে লাগিল তখন বিদেশীদের নিকট সহজভাবে বুদ্ধের স্বরূপ ও তাঁহার উপাসনার মর্ম বুঝাইতে গিয়া বুদ্ধের মূর্তি নির্মাণ করা শুরু হইল। ইহা মহাযান-

হীনযান ও মহাযান বৌদ্ধ ধর্মমত

বৌদ্ধ ধর্মমত নামে অভিহিত। বৈদেশিক ভাস্কর্যের প্রভাবও এজন্য কতক পরিমাণে দায়ী ছিল।

**ভারতবর্ষে বৌদ্ধধর্মের অবনতি**

ভারতবর্ষের অভ্যন্তরে বৌদ্ধধর্ম অশোক, কণিষ্ক, হর্ষবর্ধন প্রভৃতির আমলে ব্যাপকভাবে প্রসারলাভ করিলেও শেষ পর্যন্ত এদেশেই বৌদ্ধধর্মাবলম্বীর সংখ্যা সর্বাপেক্ষা অধিক হ্রাস পাইয়াছে। ইহারও কতকগুলি বিশেষ কারণ ছিল। বৌদ্ধ-ধর্ম রাজানুগ্রহ-লাভের ফলেই ভারতে প্রসারলাভ করিয়াছিল। রাজানুগ্রহের অভাব ঘটিবার সঙ্গে সঙ্গে এই ধর্মেরও অবনতি ঘটে। ইহা ভিন্ন বৌদ্ধধর্মে কালক্রমে তান্ত্রিক ধর্মাচরণও স্থান পাইলে উহার দ্রুত পতন ঘটিতে থাকে। ঠিক সেই সময়ে হিন্দুসমাজে শঙ্করাচার্য, কুমারিল ভট্ট প্রভৃতি শক্তিশালী ধর্মপ্রচারকগণের চেষ্টায় হিন্দুধর্ম পুনরুজ্জীবিত হইবার ফলেও বৌদ্ধসমাজ হিন্দুসমাজের অন্তর্ভুক্ত হইয়া পড়িতে লাগিল। মহাযান বৌদ্ধধর্ম-রীতিতে বুদ্ধের মূর্তিপূজা প্রচলিত ছিল। মূর্তিপূজক হিন্দুসমাজের পক্ষে সেই সুযোগে বৌদ্ধসমাজকে গ্রাস করা সহজ হইয়া পড়িল। তথাপি ভারতীয় জাতীয় জীবনের আদর্শ গঠনে বৌদ্ধধর্মের শান্তি ও মৈত্রীর বাণীর গুরুত্ব অপরিসীম।

**বহির্জগতের সহিত যোগাযোগ ( Contacts with the outside World ) :** অতি প্রাচীনকাল হইতেই বহির্জগতের সহিত ভারতবর্ষের যোগাযোগ ছিল।

সিন্ধু-সভ্যতার যুগে বিদেশের সহিত ভারতবর্ষের যোগাযোগের কথা পূর্বেই আলোচনা করা হইয়াছে। পরবর্তী কালেও এই আদান-প্রদান ও যোগাযোগ যে

বিচ্ছিন্ন হয় নাই তাহার যথেষ্ট প্রমাণ পাওয়া যায়। ইহুদিদের রচনায় উল্লেখ আছে যে, সলোমনের রাজত্বকালে (৮০০ খ্রীঃ পূঃ) টায়ার-এর রাজা ভারতবর্ষে বাণিজ্যের জন্য প্রতি তিন বৎসরে একবার করিয়া বাণিজ্য-পোত প্রেরণ করিতেন। ইহুদি গ্রন্থাদিতে ভারতীয় শব্দাদির প্রয়োগ হইতে ভারতীয় সাংস্কৃতিক প্রভাবের পরিচয় পাওয়া যায়। ব্যাবিলনের রাজা অসুরবানিপাল-এর গ্রন্থাগারে 'সিন্ধু' শব্দটির উল্লেখ পাওয়া গিয়াছে। ইহা হইতে ব্যাবিলন ও ভারতবর্ষের যোগাযোগের পরিচয় পাওয়া যায়। বৌদ্ধজাতকে 'বাবেরু' দেশের সহিত ভারতবর্ষের বাণিজ্য-সম্পর্কের উল্লেখ আছে। 'বাবেরু' ব্যাবিলন দেশ ভিন্ন অপর কিছু নহে, এই কথা পণ্ডিতগণ মনে করিয়া থাকেন। ব্যাবিলনের রাজা নেবুকাড্-নেজার (খ্রীঃ পূঃ ষষ্ঠ শতক)-এর প্রাসাদে ভারতীয় সেগুন কাঠ ব্যবহৃত হইয়াছিল, এই প্রমাণ পাওয়া যায়। এই সকল তথ্য ব্যাবিলন ও ভারতবর্ষের বাণিজ্যিক যোগাযোগের পরিচায়ক সন্দেহ নাই।

**টায়ার ও ব্যাবিলনের সহিত সম্পর্ক**

'বোঘাজ্‌কোয়' নামক স্থানে প্রাপ্ত খ্রীষ্টপূর্ব চতুর্দশ শতকের শিলালিপিতে মিত্র, বরুণ, ইন্দ্র প্রভৃতি দেবতার নামের উল্লেখ আছে। ইহা হইতে ইন্দো-ইরাণীয় অর্থাৎ ভারত ও পারস্যের আর্যদের সাংস্কৃতিক ঐক্যের পরিচয় পাওয়া যায়।

**পারস্য-ভারত যোগাযোগ**

খাইবার গিরিপথ এবং হিন্দুকুশ পর্বত অতিক্রম করিয়া বখ্‌নামক স্থানের সহিত ভারতবর্ষের বাণিজ্যিক আদান-প্রদান চলিত। কৃষ্ণ সাগরের তীরস্থ যাবতীয় বাণিজ্য-বন্দর, মধ্য-এশিয়া, চীন প্রভৃতি দেশের বণিকগণ সেই সময়ে বখ্‌-এ বাণিজ্যের উদ্দেশ্যে উপস্থিত হইত। ভারতীয় বাণিজ্য-পোত পারস্য-উপকূল এবং ইউফ্রেটিস্ নদীপথে চলাচল করিত বলিয়া অনুমান করা হয়।

**বখ্‌নামক স্থানের মাধ্যমে মধ্য-এশিয়া, চীন প্রভৃতির সহিত বাণিজ্যিক যোগাযোগ**

## Model Questions

1. What led to the rise of Jainism and Buddhism ?

   জৈন ও বৌদ্ধ ধর্মমতের উৎপত্তি সম্পর্কে কি জান?

2. Write what you know about the main teachings of Mahavira and Gautama Buddha. What is their importance in Indian history ?

   মহাবীর ও গৌতম বুদ্ধের ধর্মমত সম্পর্কে যাহা জান লিখ। ভারত-ইতিহাসে তাঁহাদের ধর্মমতের গুরুত্ব নির্ণয় কর।

3. Discuss the importance of Jainism and Buddhism in Indian History.

   ভারত-ইতিহাসে জৈন ও বৌদ্ধ ধর্মের গুরুত্ব সম্পর্কে আলোচনা কর।

4. Write notes on :

   Mahajan, Hinajan.

   টীকা লিখ :

   মহাযান, হীনযান।

5. What were the contacts of Ancient India with the outside world ?

   বহির্জগতের সহিত প্রাচীনযুগে ভারতের যোগাযোগ কি ছিল ?

# UNITS (vi—vii) মৌর্য যুগ ঃ পারসিক ও গ্রীক প্রভাব

## (The Maurya Age : Parsian & Greek Impacts)

**মগধ রাজ্যের অভ্যুত্থান** ( **Rise of Magadha** )ঃ ষোড়শ মহাজনপদের মধ্যে কাশী ও কোশল বা[illegible]-ই ছিল প্রধান। পরস্পব দ্বন্দ্বে এই দুইটি রাজ্যেবই পতন ঘটিলে মগধ বাজ্যটি শক্তিশালী হইয়া উঠিল। মগধ বাজগণেব মধ্যে বিম্বিসাব ও অজাতশক্র বৌদ্ধধর্ম গ্রহণ করিয়াছিলেন, একথা পূবে উল্লেখ কবা হইযাছে। বিম্বিসাব ছিলেন অতি পবাক্রমশালী বাজা। তাঁহাব বংশেব বাজত্বেব পব মগধে শৈশুনাগবংশ বাজত্ব কবেন। ইহাব পব সিংহাসন নন্দবংশেব বাজগণেব অধীনে আসে।

**বিম্বিসারীর, শৈশুনাগ ও নন্দবংশ**

খ্রীষ্টপূর্ব পঞ্চম শতকেব প্রথমভাগে পাবস্য সম্রাট দবাযাস ( ৫২২-৪৮৬ খ্রীঃ পূঃ ) গন্ধাব রাজ্যটি অধিকাব কবিযা লইযা পাবস্য সাম্রাজ্যের সীমা উত্তব-পাঞ্জাব পর্যন্ত বিস্তার কবিয়াছিলেন। কিন্তু গ্রীকবীব আলেকজাণ্ডাবেব হস্তে দবায়াস-এব পবাজয়েব সঙ্গে সঙ্গে ভাবতেব উত্তব-পশ্চিমাংশে যে পাবসিক অধিকাব স্থাপিত হইয়াছিল উহাব অবসান ঘটে। আলেকজাণ্ডাব পাবস্য সাম্রাজ্য জয় কবিযা ভাবতবর্ষে প্রবেশ কবেন। রাজনৈতিক ক্ষেত্রে ভাবতবর্ষ তখন সম্পূর্ণ বিচ্ছিন্ন ছিল ; সুতবাং আলেকজাণ্ডাবকে বাধা দিবার মত শক্তি বা মনোবৃত্তি অনেকেবই ছিল না। একমাত্র পুরুবাজ আলেকজাণ্ডাবকে বাধাদানে অগ্রসব হইযাছিলেন। সেই সময়ে মগধ রাজ্যে নন্দবংশেব বাজা ধননন্দ বাজত্ব কবিতেছিলেন। আলেকজাণ্ডাব অবশ্য বিপাশা নদীব তীর অপেক্ষা অধিক দূর অগ্রসব হন নাই।

**বিদেশী আক্রমণ—পারসিক ও গ্রীক**

আলেকজাণ্ডাবেব অভিযান ভারতীয় বাজগণকে অন্তত একটি শিক্ষা দিয়া গিয়াছিল। তাঁহাবা বুঝিতে পাবিয়াছিলেন যে, বাজনৈতিক ক্ষেত্রে বিচ্ছিন্ন থাকিবাব অবশ্যম্ভাবী ফল হইতেছে বিদেশী আক্রমণকাবীব হস্তে পরাজয়। ইহাব ফলে-ই চন্দ্রগুপ্ত মৌর্য নামে পিপ্পলিবনের এক স্বায়ত্ত-শাসিত উপদল-সম্ভূত বীব মগধের অকর্মণ্য এবং অত্যাচারী নন্দবংশের উচ্ছেদ সাধন করিয়া এবং পাঞ্জাব অঞ্চল হইতে আলেকজাণ্ডারের

**ঐক্যবদ্ধ ভারত চন্দ্রগুপ্ত মৌর্য**

প্রতিনিধিবর্গকে বিতাড়িত করিয়া এক ঐক্যবদ্ধ বিশাল সাম্রাজ্য স্থাপন করিলেন। ইহা মৌর্য সাম্রাজ্য নামে পরিচিত।

**মৌর্যবংশ : মহারাজ অশোক (The Mauryas: Emperor Asoka):** মৌর্যবংশের প্রতিষ্ঠাতা ছিলেন সম্রাট অশোকের পিতামহ চন্দ্রগুপ্ত মৌর্য (৩২৪—৩০০ খ্রীঃ পূঃ)। তিনি কুখ্যাত নন্দবংশের ধ্বংসসাধন এবং গ্রীকদের শাসনের অবসান করিয়াই ক্ষান্ত ছিলেন না। তিনি সমগ্র উত্তর-ভারত এবং দাক্ষিণাত্যের মহীশূর রাজ্য পর্যন্ত অধিকার বিস্তার করিয়াছিলেন। আলেকজাণ্ডারের মৃত্যুর পর তাঁহার সাম্রাজ্য তাঁহার সেনাপতিগণের মধ্যে বিভক্ত হইয়া গিয়াছিল। সেলুকাস সীরিয়া ও উহার নিকটবর্তী অঞ্চলসমূহ লাভ করিয়াছিলেন। আলেকজাণ্ডারের সহচর হিসাবে ভারতবর্ষে আসিয়া সেলুকাস সেই সময়ে ভারতবর্ষে রাজনৈতিক অনৈক্যের চিত্র দেখিয়া গিয়াছিলেন। চন্দ্রগুপ্ত মৌর্য পাঞ্জাবের গ্রীক শাসনের অবসান ঘটাইলে সেলুকাস সেই অঞ্চল পুনরুদ্ধার করিবার উদ্দেশ্যে অগ্রসর হইলেন। কিন্তু এইবার তাঁহাকে চন্দ্রগুপ্ত মৌর্যের অধীনে ঐক্যবদ্ধ ভারতের সহিত যুঝিতে হইল। চন্দ্রগুপ্তের হস্তে পরাজিত হইয়া সেলুকাস তাঁহাকে কাবুল, কান্দাহার, হিরাট ও মকরান্—এই চারিটি প্রদেশ অর্পণ করিতে বাধ্য হইলেন। চন্দ্রগুপ্ত ও সেলুকাসের মধ্যে এক বৈবাহিক সম্পর্ক স্থাপিত হইল। ইহার পর হইতে ভারতবর্ষ ও গ্রীক দেশগুলির মধ্যে দীর্ঘকাল ধরিয়া এক পরম প্রীতির সম্পর্ক বিদ্যমান ছিল। সেলুকাস মেগাস্থিনিস নামে একজন দূতকে মৌর্য সম্রাট চন্দ্রগুপ্তের সভায় প্রেরণ করিয়াছিলেন। চন্দ্রগুপ্তের রাজসভায় দূত হিসাবে অবস্থানকালে মেগাস্থিনিস সেই সময়কার ভারতীয় রাজনীতি, অর্থনীতি ও সমাজ সম্পর্কে একটি সুন্দর বর্ণনা লিখিয়া গিয়াছেন। এই বিবরণের অনেকাংশ-ই অবশ্য উদ্ধার করা সম্ভবপর হয় নাই।

মৌর্য সাম্রাজ্য বিস্তার—সেলুকাসের পরাজয়

গ্রীক জগতের সহিত ভারতের প্রীতির সম্পর্ক

চন্দ্রগুপ্তের পৌত্র এবং বিন্দুসারের পুত্র অশোকের সিংহাসন-আরোহণ ভারত-ইতিহাস তথা জগৎ-ইতিহাসের এক অবিস্মরণীয় মুহূর্ত। প্রাচ্য এবং পাশ্চাত্ত্য, প্রাচীন এবং আধুনিক ঐতিহাসিকগণ মৌর্য সম্রাট অশোককে পৃথিবীর শ্রেষ্ঠ রাজা বলিয়া একবাক্যে স্বীকার করিয়াছেন। অশোকের শাসননীতি, ধর্মনীতি প্রভৃতি সম্পর্কে তাঁহারই শিলালিপি ও স্তম্ভলিপি হইতে সুস্পষ্ট ধারণা লাভ করা যায়।

অশোকের সিংহাসন-লাভ (২৭৩ খ্রীঃ পূঃ)

অশোক প্রাসাদের আবহাওয়ায় মানুষ হইয়াছিলেন। বিশাল ভারত-সাম্রাজ্যের ভাবী সম্রাট যুবরাজ অশোক স্বভাবতই আমোদ-প্রমোদ, মৃগয়া, দ্যুত-ক্রীড়া, যুদ্ধ-বিগ্রহাদি ভালবাসিতেন। সিংহাসন-লাভের পর সাম্রাজ্য-বিস্তারে তিনি মনোনিবেশ করিবেন, ইহাতে আশ্চর্য হইবার কিছুই নাই; সিংহাসনে আরোহণের কয়েক বৎসর পর অশোক প্রতিবেশী কলিঙ্গরাজ্য আক্রমণ করিলেন। কলিঙ্গরাজ্যের সেনাবাহিনী সম্পূর্ণভাবে বিধ্বস্ত হইল এবং কলিঙ্গরাজ্য অশোকের সাম্রাজ্যভুক্ত হইল। এই যুদ্ধে দেড় লক্ষ লোক অশোকের সেনাবাহিনীব হস্তে বন্দী হইয়াছিল, এক লক্ষ সৈন্য যুদ্ধে প্রাণ হারাইয়াছিল এবং কয়েক লক্ষ লোক যুদ্ধের আনুষঙ্গিক লুটতরাজ, অগ্নিকাণ্ড প্রভৃতির ফলে মারা গিয়াছিল।

**মৌর্য সম্রাট-সুলভ মনোবৃত্তি**

কলিঙ্গ যুদ্ধ অশোকের জীবনে তথা ভারত-ইতিহাসের এক যুগান্তকারী ঘটনা। যুদ্ধক্ষেত্রের বীভৎসতা ও মর্মান্তিকতা অশোকের মনে এক বিরাট পরিবর্তন ঘটাইল। অশোকের অন্তরে যে মহামানব সুপ্ত ছিলেন তিনি যেন জাগিয়া উঠিলেন। দিগ্বিজয়ী, সাম্রাজ্যলোলুপ অশোকের স্থলে যেন রাজর্ষি অশোকের জন্ম হইল। কলিঙ্গ যুদ্ধ মৌর্য সম্রাট অশোকের পূর্ব-পরিচয়ের উপর যবনিকা টানিয়া দিয়া এক নবপরিচয়ে তাঁহাকে প্রকাশ করিল। তাঁহার অন্তরের এই পরিবর্তন শুধু ব্যক্তিগত জীবন বা শাসন-নীতির পরিবর্তন নহে, ইহা ভারতের জাতীয়-জীবন ও ইতিহাসের এক বিরাট পরিবর্তন ঘটাইয়াছিল। সাম্য, মৈত্রী ও অহিংসার মূর্ত প্রতীক ভগবান বুদ্ধের ধর্মমত অশোক গ্রহণ করিলেন। তাঁহার মনের এই পরিবর্তন সাম্রাজ্যের আভ্যন্তরীণ ও পররাষ্ট্র নীতিতেও প্রতিফলিত হইল।

**কলিঙ্গ যুদ্ধ: অশোকের মনের পরিবর্তন—ভারত-ইতিহাসের এক যুগান্তকারী ঘটনা**

আভ্যন্তরীণ ক্ষেত্রে অশোক রাজকর্তব্যের এক নূতন আদর্শ অনুসরণ করিয়া চলিলেন। রাজকর্তব্য সম্পর্কে তাঁহার এই নূতন আদর্শ রাজতন্ত্রের ইতিহাসে এক যুগান্তর আনিল। পৃথিবীর সকল দেশের সকল রাজার মধ্যে একমাত্র মহারাজ অশোক-ই ঘোষণা করিলেন: "সকল মানুষই আমার সন্তান; আমি যাহা কিছু করিতেছি উহার একমাত্র উদ্দেশ্য হইল তাহাদিগকে ইহজগতে ও পরজগতে সুখী করা। এই কর্তব্য পালন করিয়া জীবের প্রতি আমি আমার ঋণ শোধ করিতে চাই।" অশোক নিজেকে

**অশোকের রাজ-কর্তব্যের আদর্শ**

সমগ্র জীবজগতের কাছে ঋণী বলিয়া মনে করিতেন। অপরাপর রাজগণ যখন সিংহাসন-লাভকে স্বার্থসিদ্ধি ও ভোগের সুযোগ বলিয়া মনে করিতেন তখন রাজকর্তব্য সম্পর্কে অশোকের এইরূপ ধারণা রাজতন্ত্রের ইতিহাসে এক যুগান্তর আনিয়াছিল, বলা বাহুল্য। শাসন-ব্যবস্থার নানাক্ষেত্রে তিনি সংস্কার সাধন করিয়া প্রজাবর্গের ইহজগৎ ও পরজগতের উন্নতি সাধন করিয়াছিলেন।

পররাষ্ট্রক্ষেত্রেও অশোক এক নূতন নীতির প্রবর্তন করিলেন। প্রতিবেশী রাজ্যগুলিকে আশ্বাস দিয়া তিনি বলিলেন যে, তাহারা যেন অশোকের শক্তিকে ভয় না করে। কারণ, অশোক প্রতিবেশী রাজ্যের মঙ্গল ভিন্ন অমঙ্গল কখনও করিবেন না, এই কথা যে তিনি নিজ অন্তর হইতে বলিয়াছিলেন তাহা আমরা তাঁহারা যুদ্ধনীতি অর্থাৎ দিগ্বিজয় ত্যাগ করিয়া ধর্মবিজয়-গ্রহণের মধ্যেই দেখিতে পাই। তিনি ঘোষণা করিয়াছিলেন যে, তিনি নিজে ত যুদ্ধ পরিত্যাগ করিলেনই, তাঁহার পুত্র-পৌত্রগণও যেন আর যুদ্ধ না করেন। সৌহার্দ্য, মানবতা ও ভ্রাতৃত্বের দ্বারা অপরের প্রীতি অর্জন করাকেই তিনি ধর্মবিজয় অর্থাৎ শ্রেষ্ঠ বিজয় বলিয়া মনে করিলেন। যুদ্ধের ভেরীনিনাদকে তিনি ধর্মনিনাদ বা ধর্মের ভেরীতে পরিণত করিলেন এবং সকলের প্রতি মিত্রতাপূর্ণ ব্যবহারের নীতি গ্রহণ করিলেন। অহিংসা, সংযম, সাম্য, বিনয় প্রভৃতি গুণ যাহাতে সকলের মধ্যেই বৃদ্ধি পায়, সেজন্য তিনি ধর্ম-প্রচারকের ভূমিকায় অবতীর্ণ হইলেন। মৈত্রী-নীতি দ্বারা তিনি সুদূর দক্ষিণ-ভারতের কেরল, চোল, পাণ্ড্য, সত্যপুত্র প্রভৃতি তামিল রাজ্য, মিশর, ম্যাসিডন, সীরিয়া, ইপাইরাস প্রভৃতি গ্রীক রাজ্য এবং সিংহলের সহিত পরস্পর প্রীতি ও শ্রদ্ধার সম্পর্ক স্থাপন করিয়াছিলেন। এই সকল দেশে তিনি দূত প্রেরণও করিয়াছিলেন।

ধর্মবিজয়

বৌদ্ধধর্মকে তিনি অধিকতর উদার এবং সর্বজনগ্রাহ্য করিয়া তুলিলেন। অশোক গৃহীর নিকট-ই ধর্মপ্রচার করিয়াছিলেন। সেইজন্য পরিবার ও পারিবারিক জীবনই ছিল তাঁহার ধর্মের মূলভিত্তি। স্বভাবতই তাঁহার ধর্মনীতিতে পিতামাতা, শিক্ষক, আত্মীয়-স্বজন ও বয়োজ্যেষ্ঠদের প্রতি শ্রদ্ধাশীল হইবার নির্দেশ ছিল। দাসদাসীদের প্রতি দয়া-প্রদর্শন, আত্মীয়বর্গের প্রতি বিনয়, ব্রাহ্মণ, জৈন ও শ্রমণদের প্রতি ভক্তি-প্রদর্শন, সত্যকথা-কথন, ইন্দ্রিয়দমন, কৃতজ্ঞতা প্রভৃতির উপর অশোক গুরুত্ব আরোপ করিয়াছিলেন। অশোক তাঁহার ধর্মনীতি ব্যাখ্যা করিয়া বলিয়াছিলেন যে, পাপ যত কম করা যায় ততই ভাল।

মানবধর্মী ধর্মমত

কিন্তু সংসারধর্মীর পক্ষে হয়ত অনিচ্ছাসত্ত্বেও অনেক অধর্মের কাজ করিতে হয়। এজন্য সঙ্গে সঙ্গে সৎকর্ম, দয়া, দান, সত্যবাদিতা ও পবিত্রতা প্রভৃতির সদ্‌গুণের অনুশীলন করাও প্রয়োজন। আত্মপরীক্ষা, মিতব্যয়িতা, সামান্য সঞ্চয় প্রভৃতিরও প্রয়োজন আছে একথা অশোক বলিয়াছেন। অশোকের ধর্মনীতির অন্যতম প্রধান বৈশিষ্ট্য হইল পরধর্ম-সহিষ্ণুতা। নিজ ধর্মকে বড় করিতে গিয়া অপরের ধর্মে আঘাত দিলে যে নিজ ধর্মেরই অবনতি ঘটিয়া থাকে, একথা অশোক বিশেষভাবে প্রজাবর্গকে স্মরণ করাইয়া দিয়াছিলেন। তাঁহার নীতি ও বাণী যাহাতে সকলে পাঠ করিয়া সেইভাবে জীবন যাপন করিতে পারে, সেজন্য অশোক এগুলি পর্বতগাত্রে ও স্তম্ভগাত্রে খোদিত করিয়া দিয়াছিলেন। পর্বতগাত্রে খোদিত লিপির মোট চৌদ্দটি সংস্করণ তাঁহার সাম্রাজ্যের বিভিন্ন স্থানে পাওয়া গিয়াছে। ছোট ছোট পর্বতগাত্রে খোদিত দশটি এবং স্তম্ভগাত্রে খোদিত সাতটি লিপি পাওয়া গিয়াছে। এগুলিতে অশোকের জীবন, শাসন-ব্যবস্থা, ধর্মনীতি প্রভৃতির অতিশয় নির্ভরযোগ্য তথ্য পাওয়া যায়।

শিলালিপি

**ইতিহাসে অশোকের স্থান (Place of Asoka in History):** উপরি-উক্ত আলোচনা হইতে অশোকের মানবতা, রাজার কর্তব্য সম্পর্কে তাঁহার উচ্চ আদর্শ এবং দেশবাসীকে প্রকৃত মানুষ হিসাবে যে গড়িয়া তুলিবার তিনি চেষ্টা করিয়াছিলেন তাহা স্পষ্ট বুঝিতে পারা যায়। মানুষ ও সুশাসক হিসাবে অশোক পৃথিবীর সবকালের রাজগণের মধ্যে শ্রেষ্ঠ আসন অধিকার করিয়া আছেন। বিখ্যাত ইতিহাস-সাহিত্যিক এইচ. জি. ওয়েল্‌স্‌-এর মতে: "সহস্র সহস্র নৃপতি যাঁহারা ইতিহাসের পৃষ্ঠায় ভিড় করিয়া আছেন, তাঁহাদের মধ্যে একমাত্র সম্রাট অশোকের নাম তারকার ন্যায় গৌরবোজ্জ্বল।"

পৃথিবীর শ্রেষ্ঠ রাজা

জনহিতকর কার্যের পরিমাণ দ্বারা যদি রাজা বা সম্রাটের শ্রেষ্ঠত্ব নির্ণয় করা হয় এবং প্রতিবেশীর সহিত মৈত্রী, ক্ষমা ও করুণা, প্রীতি, সৌহার্দ্য ও সহিষ্ণুতা যদি সংস্কৃতির মাপকাঠি হয় তাহা হইলে সম্রাট অশোক কেবল শ্রেষ্ঠ সম্রাট-ই ছিলেন না, ভারতীয় সভ্যতা ও সংস্কৃতির এক মূর্ত প্রতীকও ছিলেন, একথা স্বীকার করিতেই হইবে। আভ্যন্তরীণ ও পররাষ্ট্রক্ষেত্রে অশোকের মহান্ নীতি ও মানবতার আদর্শ সম্পূর্ণভাবে প্রকাশ পাইয়াছিল। শান্তি, মৈত্রী ও অহিংসার মধ্যেই পৃথিবীর মঙ্গল নিহিত, এই কথা তিনি উপলব্ধি করিয়াছিলেন। আজ হইতে প্রায় আড়াই হাজার

ভারতীয় সভ্যতা ও সংস্কৃতির মূর্ত প্রতীক —অশোক

বৎসর পূর্বে ভারত-সম্রাট অশোক প্রজার মঙ্গল ও জগতের মঙ্গলের আদর্শ অনুসরণ করিয়া গিয়াছিলেন, সেইরূপ অপর কোন দেশের রাজা বা সম্রাট কল্পনায়ও আনিতে পারেন নাই। ভারতীয় কৃষ্টির মূর্ত প্রতীক রাজর্ষি অশোক স্বর্ণ-সিংহাসন ত্যাগ করিয়া জনসেবার উদ্দেশ্যে পথের ধূলিতে নামিয়া আসিয়াছিলেন।

পৃথিবীর ইতিহাসে বৃহৎ বৃহৎ সাম্রাজ্যের উত্থান-পতনের দৃষ্টান্তের অভাব নাই। বহু বিশাল সাম্রাজ্য ভাঙ্গিয়া কালের অতল তলে তলাইয়া গিয়াছে। বহু স্বর্ণ-সিংহাসন কালের নির্মম আঘাতে নিশ্চিহ্ন হইয়াছে। বহু শক্তিশালী সম্রাটের রাজদণ্ড ধূলায় লুণ্ঠিত হইয়াছে। কিন্তু ভারত-সম্রাট অশোক জনসেবা, মানবতা, আত্মত্যাগ. মৈত্রী ও সহিষ্ণুতার যে আদর্শ রাখিয়া গিয়াছেন তাহা আজও অমর হইয়া আছে। পরস্পর-অসহিষ্ণু, হিংসা-পরায়ণ, যুদ্ধ-বিগ্রহে বিক্ষুব্ধ পৃথিবীতে প্রকৃত পথের সন্ধান রাজর্ষি অশোকই দিয়া গিয়াছেন। তিনি যে পথের ইঙ্গিত রাখিয়া গিয়াছেন একমাত্র সেই পথ অনুসরণ করিলেই বর্তমান জগতে নিরাপত্তা রক্ষা এবং জনকল্যাণ সাধন করা সম্ভব। তাই আজ স্বাধীন ভারতের পররাষ্ট্র-নীতির মূলসূত্রই হইল শান্তি, ক্ষমা ও মৈত্রী। এই মহান্ সম্রাট কর্তৃক প্রদর্শিত পন্থার কথা স্মরণ করিয়াই অশোকস্তম্ভ-শীর্ষ স্বাধীন ভারতের জাতীয় প্রতীক হিসাবে গৃহীত হইয়াছে।

পৃথিবীতে প্রকৃত পথের সন্ধান-দান

অশোকের শান্তি ও মৈত্রীর নীতি, তাঁহার যুদ্ধনীতি পরিত্যাগ প্রভৃতি রাজনৈতিক দিক দিয়া হয়ত ক্ষতিকারক হইয়াছিল। তাঁহার মৃত্যুর অল্পকালের মধ্যেই আভ্যন্তরীণ গোলযোগ ও বৈদেশিক আক্রমণে মৌর্য সাম্রাজ্য বিধ্বস্ত হইয়া পড়িয়াছিল। সম্রাট অশোক যদি দিগ্বিজয়ের নীতি অনুসরণ করিয়া চলিতেন, তাহা হইলে সাময়িক কালের জন্য হয়ত বিদেশী আক্রমণ হইতে মৌর্য সাম্রাজ্য রক্ষা পাইত। কিন্তু প্রকৃতির নিয়মেই শেষ পর্যন্ত পৃথিবীর অপরাপর সাম্রাজ্যের ন্যায় মৌর্য সাম্রাজ্যেরও পতন ঘটিত সেবিষয়ে সন্দেহ নাই। কিন্তু অশোক ধর্মবিজয়, শান্তি, মৈত্রী ও ভ্রাতৃভাবের দ্বারা পৃথিবীর এক বিশাল অংশের উপর ভারতবর্ষের যে নৈতিক ও সাংস্কৃতিক প্রভাব বিস্তার করিয়া গিয়াছিলেন তাহা আজিও বিনাশপ্রাপ্ত হয় নাই।

নৈতিক ও সাংস্কৃতিক প্রভাব-বিস্তার

**মৌর্য যুগে ভারতীয় সমাজ ও সংস্কৃতি (Indian Society and Culture under the Mauryas):** সীরিয়ার গ্রীক রাজা সেলুকাস-প্রেরিত

গ্রীক রাষ্ট্রদূত মেগাস্থিনিস এবং অপরাপর গ্রীক ও রোমান ঐতিহাসিকদের বিবরণ হইতে মৌর্য যুগের সামাজিক, অর্থনৈতিক, রাজনৈতিক এবং সাংস্কৃতিক জীবনের সুন্দর চিত্র পাওয়া যায়। মৌর্য যুগে রচিত কৌটিল্যের অর্থশাস্ত্র এবং অশোকের শিলালিপি হইতেও বহু তথ্য সংগ্রহ করা যায়।

মেগাস্থিনিস, কৌটিল্য

সে যুগের শাসন-ব্যবস্থার বর্ণনা করিতে গিয়া মেগাস্থিনিস বলিয়াছেন যে, রাজা অমাত্য ও সচিব নামক রাজকর্মচারিগণের পরামর্শক্রমে এবং সহায়তায় শাসনকার্য পরিচালনা করিতেন। সমর-পরিচালনা, বিচারকার্য, শিকার ও পূজা উপলক্ষে সম্রাট প্রাসাদের বাহিরে যাইতেন। বস্তুত, রাজা ছিলেন শাসন-ব্যবস্থার শীর্ষদেশে। আইন-প্রবর্তন, বিচার, যুদ্ধ-পরিচালনা এবং শাসন-পরিচালনা ছিল তাঁহার বিভিন্ন দায়িত্ব।

শাসন-ব্যবস্থা

সম্রাট মন্ত্রি-পরিষদ নামে একটি কেন্দ্রীয় সভা এবং কয়েকজন মহামন্ত্রীর সাহায্য লইয়া শাসন পরিচালনা করিতেন। মৌর্য শাসন-ব্যবস্থা যে একক-অধিনায়কত্ব ছিল সে বিষয়ে কোন সন্দেহ নাই। কিন্তু তাই বলিয়া মৌর্য শাসন স্বেচ্ছাচারী ছিল না। মৌর্য শাসনের মূল নীতি-ই ছিল প্রজার মঙ্গল সাধন করা। কেন্দ্রীয় সরকার ভিন্ন প্রত্যেক প্রদেশের এক একটি প্রাদেশিক শাসন-ব্যবস্থা ছিল। প্রাদেশিক শাসনকার্য কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুযায়ী পরিচালিত হইত। গ্রামগুলির স্বায়ত্তশাসনের অধিকার ছিল। গুপ্তচরের মাধ্যমে রাজ্যের যাবতীয় গুরুত্বপূর্ণ সংবাদ-সংগ্রহের ব্যবস্থা ছিল। দণ্ডবিধি অত্যধিক কঠোর ছিল, কিন্তু অশোকের আমলে এবিষয়ে অনেক উন্নতি সাধিত হইয়াছিল। অশোক রাজ্যের বিভিন্ন অংশ পরিদর্শনের ব্যবস্থাও করিয়াছিলেন। বিচারকার্য যাহাতে সুষ্ঠুভাবে পরিচালিত হয় এবং জনসাধারণের মধ্যে ধর্মভাব যাহাতে জাগ্রত হয়, সেজন্য অশোক ধর্ম-মহামাত্য নামে এক শ্রেণীর কর্মচারী নিয়োগ করিয়াছিলেন। রাজুক নামে অপর এক শ্রেণীর কর্মচারীকে তিনি শাসন-কার্যে অধিকতর দায়িত্বশীল করিয়া তুলিয়াছিলেন।

শাসনের মূল আদর্শ—জনকল্যাণ সাধন

দণ্ডবিধির কঠোরতা

অশোক কর্তৃক শাসন-ব্যবস্থার উন্নতি-সাধন

রাজস্ব প্রধানত 'বলি' ও 'ভাগ' এই দুই পর্যায়ে বিভক্ত ছিল। জমির ফসলের এক-ষষ্ঠাংশ 'ভাগ' হিসাবে এবং অপরাপর উৎপন্ন দ্রব্যের এক-চতুর্থাংশ 'বলি' হিসাবে গ্রহণ করা হইত। বিক্রীত মূল্যের এক-দশমাংশ, জন্ম ও মৃত্যু কর, অর্থদণ্ড প্রভৃতি হইতে সরকারের আয় হইত।

**জনসাধারণের অবস্থা (Condition of the People):** মেগাস্থিনিসের বিবরণ হইতে মৌর্য আমলে জনসাধারণ এক অতি সমৃদ্ধ ও শান্তিপূর্ণ জীবন যাপন করিত, একথা জানিতে পারা যায়। খাদ্যদ্রব্যের প্রাচুর্য ছিল। ফলে জনসাধারণ সুস্থ ও সবল ছিল। স্বাস্থ্যপ্রদ আবহাওয়ায় বসবাস এবং খাদ্য-দ্রব্যের প্রাচুর্যের ফলে তাহারা যে কেবল শরীরের দিক দিয়াই সুস্থ ছিল এমন নহে; তাহাদের মানসিক সুস্থতাও যে ছিল সে বিষয়ে সন্দেহ নাই। নানাপ্রকার শিল্পকার্যে পারদর্শিতা প্রদর্শন করিয়া তাহারা তাহাদের সুস্থ মনেরও পরিচয় দিয়াছিল। নদী-মাতৃক দেশ বলিয়া জমির উর্বরতা ছিল অত্যধিক। বৎসরে দুইবার করিয়া ফসল তোলা হইত। কৃষি ভিন্ন খনিজ ও অরণ্য সম্পদেরও তখন প্রাচুর্য ছিল। যুদ্ধ বিগ্রহের কালেও কৃষিকার্য বা কৃষকের বৃত্তির কোনপ্রকার ব্যাঘাত করা চলিত না। মেগাস্থিনিস কৃষির সমৃদ্ধি ও জমির উর্বরতা দেখিয়া মন্তব্য করিয়াছিলেন যে, ভারতবর্ষে কখনও দুর্ভিক্ষ হয় না। বস্তুত, এই উক্তি সম্পূর্ণ সত্য নহে। প্রাকৃতিক দুর্যোগে বা দৈবদুর্বিপাকে কোন কোন সময়ে দুর্ভিক্ষ যে দেখা না দিত এমন নহে।

খাদ্যদ্রব্যের প্রাচুর্য—সবল দেহ ও সুস্থ মন

কৃষি, খনিজ ও অরণ্য সম্পদ

মৌর্য আমলে জনসাধারণের প্রধান বৃত্তি ছিল কৃষিকার্য। জনসংখ্যার এক বিপুল অংশ গ্রামাঞ্চলে বসবাস করিত। আর্যসভ্যতার যুগ হইতে শুরু করিয়া মৌর্য যুগে তথা আজও ভারতবাসী গ্রামবাসী রহিয়াছে। মৌর্য যুগে বহু লোক নগর ও শহরে যে বাস করিত, তাহা সেই সময়ের নগর ও শহরগুলির সংখ্যা হইতেই অনুমান করা যায়।

কৃষিপ্রধান উপজীবিকা

জনসাধারণের জীবনযাত্রা সহজ ও স্বচ্ছল ছিল। মিতব্যয়িতা ও সংযম ছিল সেই যুগের জীবনযাত্রার মূলনীতি। জনসাধারণ অলঙ্কারপত্র ব্যবহার করিতে ভালবাসিত। বণিক ও সওদাগরের সংখ্যাও তখন যথেষ্ট ছিল। খনিজ দ্রব্যাদির একচেটিয়া অধিকার রাষ্ট্রের হস্তে ছিল। চুরি, ডাকাতি প্রভৃতি সমাজ-বিরোধী কার্যকলাপ তেমন ছিল না। এই বর্ণনা হইতে মৌর্য যুগে জনসাধারণ যে অর্থনৈতিক ক্ষেত্রে উন্নত ও শান্তিপূর্ণ জীবন যাপন করিত সে কথা স্পষ্টই বুঝিতে পারা যায়।

সহজ, সরল, মিতব্যয়ী জীবনযাত্রা

মৌর্য যুগের সমাজের বর্ণনা করিতে গিয়া মেগাস্থিনিস সাতটি জাতির (seven castes) উল্লেখ করিয়াছেন। এই সময়ে ভারতীয় সমাজ ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও

শূদ্র—এই চারি শ্রেণীতে বিভক্ত ছিল। কিন্তু সেদিকে মনোযোগ না দিয়া মেগাস্থিনিস জনসাধারণকে তাহাদের বৃত্তি অনুসারে বিভক্ত করিয়াছেন। তাঁহার বর্ণনা অনুসারে সে সময়ে সমাজ (১) দার্শনিক, (২) কৃষক, (৩) পশুপালন, (৪) শিল্পকার, (৫) বণিক, (৬) সৈনিক, (৭) পরিদর্শক ও সভাসদ্—এই সাতটি জাতিতে বিভক্ত ছিল। ভারতবর্ষে দাসপ্রথার প্রচলন ছিল না একথাও মেগাস্থিনিস বলিয়াছেন। এই কথার অবশ্য কোন ঐতিহাসিক সত্যতা নাই। কিন্তু মেগাস্থিনিসের উক্তি হইতে অন্তত এইটুকু বুঝিতে পারা যায় যে, সেই সময়ে ক্রীতদাস-ক্রীতদাসীদের প্রতি এমন উদার ব্যবহার করা হইত যে, মেগাস্থিনিস ক্রীতদাস শ্রেণীর অস্তিত্বই উপলব্ধি করেন নাই। বলা বাহুল্য, দাসদের প্রতি এইরূপ উদারতা সমসাময়িক গ্রীক বা রোমে প্রদর্শন করা হইত না।

মেগাস্থিনিস কর্তৃক সাতটি জাতির উল্লেখ ভ্রান্ত

দাস-প্রথা

**পাটলিপুত্র নগরীর বর্ণনা ( Description of the city of Pataliputra ) :** মেগাস্থিনিসের বিবরণে চন্দ্রগুপ্ত মৌর্যের রাজত্বকালে মৌর্য সাম্রাজ্যের রাজধানী পাটলিপুত্র নগরীর এক অতি নিখুঁত বর্ণনা পাওয়া যায়। রাজধানীর পরিচালনার জন্য ত্রিশ জন সদস্য লইয়া গঠিত একটি পৌরসভা ছিল। এই পৌরসভা আবার ক্ষুদ্র ছয়টি সমিতিতে বিভক্ত ছিল। এগুলির প্রত্যেকটি ছিল এক একটি বিশেষ কার্যের দায়িত্বপ্রাপ্ত। প্রথম সমিতি বা বোর্ড ছিল শিল্পোৎপাদন-সংক্রান্ত যাবতীয় কার্যের ভারপ্রাপ্ত। উৎপাদনকারিগণ উৎপাদন-কার্যে ভাল কাঁচামাল ব্যবহার করিতেছে কি-না সেদিকে লক্ষ্য রাখা এবং উৎপন্ন সামগ্রী বাজারে বিক্রয়ের উপযুক্ত হইলে উহাতে সরকারী ছাপ দেওয়া প্রভৃতি কাজের ভার ছিল এই বোর্ডের উপর। দ্বিতীয় বোর্ড বা সমিতির উপর বিদেশীয়দের অভ্যর্থনা, তত্ত্বাবধান এবং অসুস্থ হইলে তাঁহাদের যথাযথ চিকিৎসার ব্যবস্থা করিবার ভার ছিল। কোন বিদেশী মারা গেলে তাহার যাবতীয় জিনিসপত্র তাহার উত্তরাধিকারীকে পৌঁছাইয়া দিবার দায়িত্বও এই বোর্ডের উপর ন্যস্ত ছিল। তৃতীয় বোর্ড বা সমিতির কাজ ছিল পাটলিপুত্র নগরীতে জন্ম-মৃত্যুর হিসাব রাখা। চতুর্থ বোর্ড বাজারে বিক্রয়ার্থ জিনিসপত্রের ওজন ঠিক দেওয়া হইতেছে কি-না এবং পচনশীল জিনিস নির্দিষ্ট সময়ের মধ্যে বিক্রীত হইতেছে কি-না সেবিষয়ে নজর রাখিত। পঞ্চম বোর্ডের কাজ ছিল শিল্পোৎপন্ন জিনিসপত্রের বিক্রয়ের তদারক

ত্রিশ জন সদস্যের পৌরসভা

পাঁচ জন করিয়া ছয়টি বোর্ড বা সমিতি

করা। পুরাতন সামগ্রীর সহিত নূতন সামগ্রী মিশাইয়া কেহ বিক্রয়ের চেষ্টা করি-তেছে কি-না প্রভৃতি দেখিবার ভারও এই বোর্ডের উপর ন্যস্ত ছিল। ষষ্ঠ বোর্ডের দায়িত্ব ছিল বিক্রীত জিনিসের মূল্যের এক-দশমাংশ সরকারী কর হিসাবে আদায় করা। করদানে কোনপ্রকার প্রতারণা বা প্রবঞ্চনার আশ্রয় লইলে বিচারে প্রাণদণ্ডের ব্যবস্থা ছিল।

অপরাপর নগর

মেগাস্থিনিস কেবলমাত্র মৌর্য রাজধানী পাটলিপুত্র নগরীর বর্ণনা রাখিয়া গিয়াছেন বটে, কিন্তু কৌশাম্বী, উজ্জয়িনী, তক্ষশীলা, পুণ্ড্রনগর প্রভৃতি তৎকালীন বিখ্যাত নগরগুলির পরিচালনার কাজও এইরূপ পৌরসভার মাধ্যমে করা হইত, মনে করা অনুচিত হইবে না।

**সামরিক কার্য-পরিচালনা (Military Administration):** সামরিক বাহিনীর পরিচালনার ভারও ত্রিশ জন সদস্যের একটি সভার হাতে ন্যস্ত ছিল। এই

সামরিক সভা—বোর্ড

সামরিক সভার সদস্যগণও পাঁচ জন করিয়া ছয়টি বোর্ডে বিভক্ত ছিলেন। প্রত্যেকটি বোর্ড সেনাবাহিনীর এক-একটি বিশেষ বিভাগের দায়িত্ব প্রাপ্ত ছিল, যথা (১) পদাতিক, (২) অশ্বারোহী, (৩) যুদ্ধরথ, (৪) হস্তিবাহিনী, (৫) সৈন্যের খাদ্যসরবরাহ ও সামরিক পরিবহণ ও (৬) নৌবাহিনী।

**রাজপ্রাসাদ (The Royal Palace):** মেগাস্থিনিস রাজপ্রাসাদেরও একটি সুন্দর বর্ণনা রাখিয়া গিয়াছেন। প্রাসাদটি কাষ্ঠনির্মিত ছিল। প্রাসাদের

রাজপ্রাসাদের বর্ণনা

সম্মুখের উদ্যানে নানাপ্রকার বৃক্ষ রোপিত ছিল। এই উদ্যানে অতি সুন্দর সুন্দর পোষা পশুপাখী ছিল। উদ্যানের মধ্যস্থলে একটি জলাশয় ছিল। ইহাতে নানা রংয়ের মাছ খেলা করিত। মেগাস্থিনিস

পরিখা ও দেওয়াল দ্বারা নগরটি পরিবেষ্টিত

পাটলিপুত্রকে ভারতের সর্বাপেক্ষা বৃহৎ নগর বলিয়া বর্ণনা করিয়াছেন। ইহা দৈর্ঘ্যে ৯½ মাইল এবং প্রস্থে ১¾ মাইল ছিল। পাটলিপুত্র নগরটি চতুর্দিকে ৬০৬ ফুট প্রশস্ত এবং ৪৫ গভীর একটি পরিখা এবং একটি দেওয়াল দ্বারা পরিবেষ্টিত ছিল। এই দেওয়ালের স্থানে স্থানে মোট ৬৪টি তোরণ এবং ৫৭০টি গম্বুজ ছিল।

**মৌর্য যুগের শিল্পকলা ও স্থাপত্য (Art and Architecture of the Maurya Age):** মৌর্য যুগে শিল্পকলা ও স্থাপত্যের যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল। মেগাস্থিনিস, ষ্ট্রাবো, এরিয়ান প্রভৃতির বিবরণে মৌর্য প্রাসাদের যে বর্ণনা রহিয়াছে, তাহা হইতে সেই যুগের স্থাপত্য-রীতির উন্নতির কথা সহজেই

অনুমান করা যায়। কয়েক শত বৎসরের পরে চীনা পরিব্রাজক ফা-হিয়েন মৌর্যসম্রাটের প্রাসাদ দেখিয়া বিস্ময় প্রকাশ করিয়াছিলেন। সেই যুগে নদী বা সমুদ্র-তীরের গৃহাদি কাষ্ঠ দ্বারা প্রস্তুত করা হইত। দেশের অভ্যন্তরে ইট ও সুরকীর ব্যবহার প্রচলিত ছিল। ওয়াডেল ও স্পীনার নামে দুইজন ইওরোপীয় প্রত্ন-তাত্ত্বিকের খননকার্যের ফলে পাটলিপুত্র নগরের ধ্বংসাবশেষ আবিষ্কৃত হইয়াছে। এই সকল নিদর্শন হইতে মনে হয় যে, মেগাস্থিনিস মৌর্য সম্রাটদের যে প্রাসাদের বর্ণনা রাখিয়া গিয়াছিলেন, উহার কতক পরিবর্তন ও পরিবর্ধন পরবর্তী সম্রাটগণ করিয়াছিলেন। কয়েকটি স্তম্ভযুক্ত একটি কক্ষের আবিষ্কার হইতে মনে হয় যে, উহা অশোকের আমলে নির্মিত হইয়াছিল। মৌর্য যুগের স্থাপত্য নিদর্শনের মধ্যে অশোক-নির্মিত বরাবর ও নাগার্জুন পর্বতের গুহাগুলির উল্লেখ করা প্রয়োজন। পরবর্তী মৌর্যসম্রাট দশরথও কয়েকটি গুহা নির্মাণ করাইয়াছিলেন। এই সকল গুহা পাথরের পাহাড কাটিয়া নির্মিত হইয়াছিল। কিন্তু গুহার দেওয়াল-গাত্র ছিল কাচের ন্যায় মসৃণ। কাহিনী-কিংবদন্তী হইতে জানা যায় যে, সম্রাট অশোক মোট ৮৪ হাজার স্তূপ নির্মাণ করাইয়াছিলেন। যাহা হউক, এগুলির মধ্যে সাঁচী স্তূপটি সেযুগের স্তূপ নির্মাণ-শিল্পের নিদর্শন হিসাবে আজিও বিদ্যমান।

স্থাপত্য

প্রাসাদ, গুহা ও স্তূপ

সাঁচী স্তূপ

অশোকের স্তম্ভশীর্ষের সিংহ, ষাঁড় প্রভৃতি পশুমূর্তি এবং অপরাপর আলঙ্কারিক কারুকার্য সেযুগের ভাস্কর্য-শিল্পের অপূর্ব নিদর্শন। উড়িষ্যার ধৌলি পাহাড়ের গায়ে খোদাই-করা হাতীর বিশাল মূর্তির নিখুঁত গড়ন সে যুগের শিল্পিগণের শিল্পকৌশলের পরিচয় বহন করিতেছে। স্তম্ভ ও স্তম্ভশীর্ষ-নির্মাণেও সেযুগের শিল্পিগণ তাঁহাদের অনন্যসাধারণ শিল্পজ্ঞানের পরিচয় দিয়াছেন। স্তম্ভশীর্ষের পশুমূর্তিগুলির নিখুঁত গড়ন এবং স্তম্ভগুলির মসৃণতা আজও দর্শকের বিস্ময়ের সৃষ্টি করে। বারাণসীর নিকটে সারনাথের স্তম্ভশীর্ষের সিংহমূর্তিগুলি মৌর্য যুগের শিল্পিগণের অনুপাতজ্ঞান ও শিল্পরীতির সাক্ষ্য বহন করিতেছে। এক-খণ্ড পাথর হইতে ৪০ হইতে ৫০ ফুট উচ্চ স্তম্ভ নির্মাণ করা এবং সেগুলিকে একস্থান হইতে অপর স্থানে স্থানান্তরিত করিবার প্রয়োজনীয় শিল্পজ্ঞান এবং যান্ত্রিক কৌশলও (engineering skill) মৌর্য যুগে জানা ছিল।

ভাস্কর্য: স্তম্ভ, স্তম্ভ-শীর্ষের পশুমূর্তি, আলঙ্কারিক কারু-কার্য—সারনাথ স্তম্ভ

মৌর্য যুগের পূর্বে নির্মিত পাথরের মূর্তি পারখাম নামক স্থানে পাওয়া গিয়াছে।

উহার সহিত তুলনায় মৌর্য-শিল্প ও ভাস্কর্য রীতি যে শতগুণে শ্রেষ্ঠ ছিল তাহা সহজেই বুঝিতে পারা যায়; মৌর্য যুগে স্থাপত্য ও ভাস্কর্য-শিল্পের উন্নতির মূলে পারসিক ও গ্রীক প্রভাব পরিলক্ষিত হয় সারনাথের স্তম্ভনির্মাণ-কৌশল সম্পূর্ণ ভারতীয় পরিকল্পনা সন্দেহ নাই, কিন্তু স্তম্ভগুলির মসৃণতায় পারসিক শিল্পকৌশলের সুস্পষ্ট প্রভাব রহিয়াছে। স্তম্ভশীর্ষের পশুমূর্তিগুলির নির্মাণকৌশলে গ্রীক ভাস্কর্যের প্রভাব আছে বলিয়া মনে করা হয়।

পারসিক ও গ্রীক প্রভাব

**বৌদ্ধধর্মের বিস্তার (Spread of Buddhism):** বৌদ্ধধর্ম প্রথম হইতেই রাজ-অনুগ্রহ লাভ করিতে সমর্থ হইয়াছিল। কিন্তু সম্রাট অশোকের পৃষ্ঠপোষকতা লাভের পূর্বে বৌদ্ধধর্ম একটি স্থানীয় ধর্মহিসাবেই বিবেচিত হইত। কিন্তু অশোকের পৃষ্ঠপোষকতায় বৌদ্ধধর্ম ভারতের সীমা অতিক্রম করিয়া দেশদেশান্তরে বিস্তারলাভ করিয়াছিল। তাঁহার আমলে কাশ্মীরে ও গন্ধারে মজ্ঝন্তিক নামক ধর্মপ্রচারককে প্রেরণ করা হয়। ইহা ভিন্ন মহারক্ষিত নামে একজন ধর্মপ্রচারককে বুদ্ধের বাণী প্রচারের জন্য সীরিয়া, মিশর, ম্যাসিডন, ইপাইরাস, কাইরিনি প্রভৃতি গ্রীকদেশে প্রেরণ করা হয়। নেপাল প্রভৃতি হিমালয়ের পার্বত্য অঞ্চলের দেশগুলিতে গিয়াছিলেন মজ্ঝিম নামে জনৈক ধর্মপ্রচারক। সোন ও উত্তর নামে দুইজন ধর্মপ্রচারককে সুবর্ণভূমি—অর্থাৎ ব্রহ্মদেশ ও উহার দক্ষিণ-পূর্ব অঞ্চলের দেশগুলিতে ধর্মপ্রচারের জন্য প্রেরণ করা হইয়াছিল। সিংহলের রাজা তিস্য সম্রাট অশোকের সুহৃদ ছিলেন। রাজা তিস্যের ইচ্ছাক্রমে মহেন্দ্র ও সংঘমিত্রা একদল ধর্মপ্রচারকসহ সিংহলে গিয়াছিলেন। মহেন্দ্রের চেষ্টায় সিংহলে ভারতীয় স্থাপত্য এবং ভাস্কর্য-শিল্পেরও বিস্তার ঘটিয়াছিল।

গ্রীক দেশসমূহ

সিংহল ও সুবর্ণভূমি

অশোক স্বীয় জীবনে কার্যকলাপ, উন্নত ধর্মনীতি পালন ও প্রবর্তন, বিদেশে ধর্মদূত প্রেরণ প্রভৃতি দ্বারা একটি স্থানীয় ধর্মকে এক জগদ্‌ধর্মে পরিণত করিয়াছিলেন। বৌদ্ধধর্মের উৎপত্তিস্থল ভারতবর্ষে আজ বৌদ্ধধর্মের প্রাধান্য না থাকিলেও জগতের এক বিশাল লোকসংখ্যা আজও বৌদ্ধ-ধর্মাবলম্বী। বৌদ্ধধর্মের বিস্তারে রাজর্ষি অশোকের দান অপরিসীম। অশোকের ধর্মপ্রচারকগণ ভারতের সংস্কৃতি ও সভ্যতা ভারতের বাহিরে বিস্তার করিতে সাহায্য করিয়াছিলেন।

জগতের এক বিশাল সংখ্যক লোক বুদ্ধের শরণাগত

মধ্য-এশিয়া, চীন, তিব্বত, কোরিয়া ও জাপান

পরবর্তী কালে মধ্য-এশিয়া, চীন, তিব্বত, কোরিয়া এবং কোরিয়া হইতে জাপান পর্যন্ত বৌদ্ধধর্ম বিস্তার লাভ করিয়াছিল।

**বহির্জগতের সহিত যোগাযোগ ( Contacts with the outside World ) :** আলেকজাণ্ডারের ভারত অভিযানের পরবর্তী যুগে পাশ্চাত্য জগতের সহিত ভারতবর্ষের যোগাযোগ ঘনিষ্ঠতর হইয়া উঠিয়াছিল। আলেকজাণ্ডারের অনুচরবর্গের মধ্যে ভারতীয়গণও ছিল। ফলে, গ্রীক ও ভারতীয়দের মধ্যে ভাবের আদান-প্রদান স্বভাবতই ঘটিয়াছিল। ইহা ভিন্ন পাঞ্জাব অঞ্চলে গ্রীক অধিকার সাময়িক কালের জন্য বিস্তৃত হওয়ার ফলে গ্রীক-ভারতীয় আদান-প্রদানের সুযোগ ঘটিয়াছিল। আলেকজাণ্ডার ভারতবর্ষে বুকিফালা, নিকাইয়া ও আলেকজান্দ্রিয়া নামে তিনটি শহর স্থাপন করিয়াছিলেন। এইগুলি স্থাপনের উদ্দেশ্য ছিল গ্রীক-ভারতীয় সংস্কৃতির সংমিশ্রণ সাধন করা।

আলেকজাণ্ডারের অভিযানের ফলে গ্রীক-ভারতীয় আদান-প্রদান

আলেকজাণ্ডারের পরবর্তী কালে সেলুকাস ও চন্দ্রগুপ্তের যে প্রীতির সম্পর্ক স্থাপিত হইয়াছিল, তাহা অশোকের পরবর্তী কালেও কিছুদিন বজায় ছিল। চন্দ্রগুপ্ত মৌর্য ও সেলুকাসের মধ্যে এক বিবাহ সম্পর্ক স্থাপিত হইয়াছিল একথা আমরা জানি। সেলুকাসের রাজসভা হইতে মেগাস্থিনিস্ চন্দ্রগুপ্তের রাজসভায় দূত হিসাবে আসিয়াছিলেন। সেলুকাসের পরে ডেইমেকস্ ও ডাইওনিসিয়াস্ নামে আরও দুইজন গ্রীকদূত মৌর্য সভায় আসিয়াছিলেন। ইঁহারা প্রত্যেকেই ভারতবর্ষে তাঁহাদের অভিজ্ঞতা সম্পর্কে বর্ণনা করিয়া গিয়াছেন। মৌর্য যুগের সকল তথ্য আমাদের সময় পর্যন্ত আসিয়া পৌঁছায় নাই। তথাপি গ্রীক রাজগণের সভা হইতে আরও অনেক দূত ও পর্যটক ভারতবর্ষে আসিয়াছিলেন এইরূপ মনে করা ভুল হইবে না। ভারতবর্ষ হইতেও গ্রীক রাজসভায় দূত প্রেরিত হইয়াছিল, বলা বাহুল্য। বিন্দুসার সিরিয়ার গ্রীক রাজা এন্টিয়োকাস্ সোটার-এর নিকট কিছু মিষ্ট মদ, শুক্না ডুমুর ও একজন গ্রীক অধ্যাপক চাহিয়া দূত প্রেরণ করিয়াছিলেন। মহারাজ অশোকের আমলে বহির্জগতের সহিত সম্পর্ক অধিকতর ব্যাপকতা লাভ করিয়াছিল। অশোক তাঁহার ধর্মপ্রচারের জন্য সীরিয়ার রাজা এন্টিয়োকাস্, ম্যাসিডনের রাজা এন্টিগোনোস গোনাটাস্,

সেলুকাস ও চন্দ্রগুপ্তের সম্পর্ক : মেগাস্থিনিস, ডাইওনিসিয়াস্

বিন্দুসার কর্তৃক এন্টিয়োকাস সোটার-এর নিকট দূত প্রেরণ

অশোক স্তম্ভ-শীর্ষ ( মৌর্য যুগ )

সাঁচীস্তূপ ( মৌর্য যুগ )

মিশরের গ্রীক রাজা টলেমী, ইপাইরাস বা কোরিন্থের রাজা আলেকজাণ্ডার, কাইরিনির রাজা ম্যাগাস্ প্রভৃতি রাজগণের সভায় দূত প্রেরণ করিয়াছিলেন। এই সকল আদান-প্রদানের ফলে ভারতীয় সংস্কৃতি যেমন পাশ্চাত্ত্য প্রভাবে কতক পরিমাণে প্রভাবিক হইয়াছিল, সেইরূপ পাশ্চাত্ত্য সভ্যতাও ভারতীয় সংস্কৃতির প্রভাব এড়াইতে পারে নাই। মৌর্য যুগে বিভিন্ন দেশের সহিত ভারতবর্ষের যোগাযোগ ছিল, উহার পরিচয় পাটলিপুত্র নগরের পৌরসভার কার্যকলাপ হইতেই বুঝিতে পারা যায়। পৌরসভার একটি বোর্ড কেবলমাত্র বিদেশীদের তত্ত্বাবধানের দায়িত্ব-প্রাপ্ত ছিল। অশোকের আমলে বহির্ভারতের সহিত যোগাযোগের মাধ্যমে ভারতীয় সংস্কৃতি ও বৌদ্ধধর্ম খোরাসান, পারস্য, ইরাক, মসুল এবং সীরিয়ার সীমা পর্যন্ত যাবতীয় দেশে বিস্তার লাভ করিয়াছিল। অল্-বেরুনীর বর্ণনায় এই তথ্য পাওয়া যায়। মৌর্য রাজসভার আদব-কায়দা ও মৌর্য শিল্প-রীতিতে পারসিক প্রভাব পরিলক্ষিত হয়। ভারতীয় দর্শন গ্রীক দর্শনের উপর প্রভাব বিস্তার করিয়াছিল, একথা অনুমান করা ভুল হইবে না। এরিস্টোক্সেনাস্ নামে সক্রেটিসের জনৈক শিষ্যের রচনা হইতে জানিতে পারা যায় যে, জনৈক ভারতীয় দার্শনিক সক্রেটিসের সহিত দার্শনিক আলোচনা করিতে গিয়াছিলেন। কোল্‌ব্রুক নামক খ্যাতনামা ঐতিহাসিক গ্রীক ও ভারতীয় দর্শনের সামঞ্জস্য দেখাইয়া এই কথা বলিয়াছেন যে, এই দুই দেশের সাংস্কৃতিক আদান-প্রদানের ফলে এইরূপ ঘটিয়াছিল। খ্রীষ্টধর্মের প্রচারকদের সংঘ বা মঠ ( Monas-taries ) স্থাপন বৌদ্ধধর্মের প্রভাবের পরিচায়ক বলিয়া অনেকে মনে করেন। খ্রীষ্টধর্মাবলম্বীদের মধ্যে তপশ্চারী একদল, 'নোষ্টিক খ্রীষ্টান' ( Gnostic Christian ) নামে পরিচিত। তাহাদের এই তপশ্চর্যার ধারণাও বৌদ্ধধর্ম হইতে গৃহীত বলিয়া মনে করা হয়।

খোরাসান, পারস্য, ইরাক, মসুল প্রভৃতি দেশে বৌদ্ধধর্ম বিস্তার

গ্রীক দর্শনের উপর ভারতীয় দর্শনের প্রভাব

তপশ্চারী খ্রীষ্টানদের উপর বৌদ্ধধর্মের প্রভাব

প্রাচ্য অঞ্চলের সহিতও মৌর্য যুগে সাংস্কৃতির আদান-প্রদান চলিত। ব্রহ্মদেশ ও উহার দক্ষিণ-পূর্ব অঞ্চলের যাবতীয় দেশ তখন সুবর্ণভূমি নামে পরিচিত ছিল। এই সকল অঞ্চলের সহিত সেই যুগে বাণিজ্যিক ও সাংস্কৃতিক যোগাযোগ ছিল। অশোক সুবর্ণ-ভূমিতে দূত প্রেরণ করিয়াছিলেন। সিংহলেও অশোকের

সুবর্ণভূমি, সিংহল ও চীনের সহিত যোগাযোগ

ধর্মদূতগণের মাধ্যমে কেবল বৌদ্ধধর্মই নহে, ভারতীয় শিল্প এবং স্থাপত্যরীতিও বিস্তার লাভ করিয়াছিল। কৌটিল্যের অর্থশাস্ত্রে বিভিন্ন প্রকার চীনা রেশমের বর্ণনা হইতে সেই যুগে চীনদেশ ও ভারতবর্ষের মধ্যে বাণিজ্যিক যোগাযোগ ছিল বুঝিতে পারা যায়। মৌর্য যুগের পরবর্তী কালে উপরি-উক্ত যোগাযোগের পথ ধরিয়া ভারতবর্ষের সহিত বহির্জগতের বাণিজ্যিক ও সাংস্কৃতিক সম্পর্ক ঘনিষ্ঠতর ও ব্যাপক হইয়া উঠিয়াছিল। মৌর্য যুগেই স্থাপত্য ও ভাস্কর্য-শিল্পের উপর পারসিক ও গ্রীক প্রভাব প্রতিফলিত হইয়াছিল।

**মন্তব্য (Comments) :** মেগাস্থিনিসের বর্ণনা হইতে মৌর্য যুগে ভারতীয়দের নাগরিক জীবন যে অত্যধিক সমৃদ্ধ ও উন্নত ছিল তাহার পরিচয় পাওয়া যায়। পৌরসভা, সমব-পরিষদ প্রভৃতি আধুনিক ধরনের ব্যবস্থা আমাদের বিস্ময়ের সৃষ্টি করিয়া থাকে। ঐতিহাসিক স্মিথ বলেন যে, আকবর, এমন কি ব্রিটিশ শাসনকালেও মৌর্য যুগের পৌরশাসনের মতো সুদক্ষ শাসনব্যবস্থা ভারতবর্ষে দেখা যায় নাই। মৌর্য যুগের ভারতীয়গণ অতি উন্নত ধরনের নাগবিক জীবন যাপন করিতেন সে বিষয়ে সন্দেহ নাই। ভাবতীয় সভ্যতা গ্রাম-কেন্দ্রিক হইলেও শহর-নগর প্রতিষ্ঠা এবং নগর-পরিচালনায় সেই যুগে ভারতীয়দের উৎকর্ষ তাহাদের অসাধারণ ক্ষমতার পরিচায়ক। সামরিক পরিচালনার ক্ষেত্রেও মৌর্য সম্রাটগণ আধুনিক ধরনের ব্যবস্থা অবলম্বন করিয়াছিলেন। জনসাধারণের সহজ ও স্বচ্ছন্দ জীবনের উল্লেখ হইতে মৌর্য-শাসনের পিতৃসুলভ দায়িত্ববোধের পরিচয় পাওয়া যায়।

মৌর্য নগর-শাসন-ব্যবস্থা বিস্ময়কর

মৌর্য সম্রাটগণের পিতৃসুলভ দায়িত্ববোধ

স্থাপত্য ও ভাস্কর্যের ক্ষেত্রেও মৌর্য যুগে, বিশেষতঃ, অশোকের আমলে যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল। অশোকের আমলেব স্তম্ভশীর্ষগুলির গড়ন এবং স্তম্ভগুলির মসৃণতা আজও দর্শকের বিস্ময়ের সৃষ্টি করে। 'সুদর্শন' জলাশয়টির নির্মাণ-কৌশল সেই যুগের শিল্পীদের অসাধারণ ক্ষমতার পরিচায়ক। মৌর্য যুগের সভ্যতা ও সংস্কৃতির মান যে অতি উচ্চ ছিল, সেবিষয়ে কোন সন্দেহ নাই।

স্থাপত্য ও ভাস্কর্যের উৎকর্ষ

সম্রাট অশোকের ধর্মপ্রচারকগণ ভারতের বাহিরে ভারতীয় সংস্কৃতি বিস্তারে সাহায্য করিয়াছিলেন। এইভাবে পৃথিবীর নানাদেশে ভারতীয় সংস্কৃতির প্রভাব বিস্তৃত হইয়াছিল। ভারতীয় সংস্কৃতির ইতিহাসে মৌর্য যুগ এক গৌরবোজ্জ্বল অধ্যায় রচনা করিয়াছে।

ধর্মপ্রচারকগণের মাধ্যমে ভারতীয় সংস্কৃতির বিস্তার

## Model Questions

1. Discuss the place of Asoke in history.
   ইতিহাসে মহারাজ অশোকের স্থান নির্ণয় কর।

2. Give an account of the (i) condition of the common people, (ii) the administration of the city of Pataliputra and (iii) spread of Buddhism during the Maurya age.
   মৌর্য যুগে (১) জনসাধারণের অবস্থা, (২) পাটলিপুত্র নগরের শাসনব্যবস্থা এবং (৩) বৌদ্ধধর্মের বিস্তার সম্বন্ধে আলোচনা কর।

3. Give in brief, an account of what you know of the Maurya India from Megasthenes.
   মেগাস্থিনিসের বিবরণ হইতে মৌর্য যুগ সম্পর্কে যাহা জান লিখ।

4. Give your own impression of the Indian culture under the Mauryas.
   মৌর্য যুগে ভারতীয় সংস্কৃতি সম্পর্কে তোমার যে ধারণা জন্মিয়াছে তাহা সংক্ষেপে লিখ।

5. Write an essay on the cultural contacts of India with the outer world under the Mauryas.
   মৌর্য যুগে বহির্জগতের সহিত ভারতবর্ষের সাংস্কৃতিক যোগাযোগ সম্পর্কে একটি প্রবন্ধ লিখ।

# UNIT (VIII) ঃ যুগান্তরের কাল

## ( The Age of Transition )

**ভারত-ইতিহাসের অন্ধকারময় যুগ ( The Dark Age of Indian History ) ঃ** উত্থান ও পতন প্রকৃতির নিয়ম। বিশাল মৌর্য সাম্রাজ্যের ক্ষেত্রেও এই প্রাকৃতিক নিয়মের ব্যতিক্রম ঘটিল না। তারপর শুরু হইল ভারত-ইাতহাসের এক অন্ধকারময় যুগ। রাজনৈতিক দুর্বলতার সুযোগে ঐক্যবদ্ধ ভারত সাম্রাজ্য বাহিরের শত্রুগণ কর্তৃক আক্রান্ত হইল। মৌর্য বংশের সম্রাট বৃহদ্রথকে হত্যা করিয়া তাঁহারই সেনাপতি পুষ্যমিত্র শুঙ্গ সিংহাসন অধিকার করিয়া লইলেন। শুঙ্গ বংশের ( ১৮৭-৭৫ খ্রীঃ পূঃ ) অধীনে বৌদ্ধধর্মের বিরুদ্ধে প্রতিক্রিয়া শুরু হইল। এই বংশের রাজত্বকালে দুইটি অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান হইয়াছিল। শুঙ্গ বংশের শাসনকালে হিন্দুধর্মেব পুনরুজ্জীবনের যে সূত্রপাত হইয়াছিল তাহা পরবর্তী কালে—গুপ্তযুগে চবম পরিণতি লাভ করে। শুঙ্গ বংশের রাজগণ ব্যাকৃট্রিয়ার গ্রীকদের আক্রমণ হইতে আর্যাবর্তের নিরাপত্তা বিধান করিতে সমর্থ হইয়াছিলেন। শুঙ্গ বংশের দশম রাজা দেবভূতিকে হত্যা কবিয়া তাঁহার মন্ত্রী কাণ্ব বংশেব বসুদেব সিংহাসন অধিকার করিয়া লইলেন। অবশ্য শুঙ্গ বংশের কয়েকজন রাজা ক্ষমতাহীনভাবে নিজেদের রাজ্যের একাংশে টিকিয়া ছিলেন। কিন্তু দাক্ষিণাত্যের সাতবাহন বংশের আক্রমণে কাণ্ব বংশের শেষ বংশধরগণ ক্ষমতাচ্যুত হইলেন। আভ্যন্তরীণ ক্ষেত্রে এইরূপ অব্যবস্থার সুযোগে বাহ্লিক বা ব্যাকৃট্রীয় গ্রীকগণ উত্তর-পশ্চিম ভারতের কতকাংশ অধিকার করিতে সমর্থ হয়। বাহ্লিক গ্রীক রাজগণের মধ্যে ডেমেট্রিয়াস ও মিনাণ্ডারের নাম বিশেষ উল্লেখযোগ্য। ব্যাকৃট্রিয়ার গ্রীকগণের অধিকার হইতে উত্তর-পশ্চিম ভারত ক্রমে শক নামে এক জাতির অধীনে চলিয়া গিয়াছিল। শকগণ মূলতঃ মধ্য-এশিয়ার এক যাযাবর জাতি। শকগণ ক্রমে পশ্চিম এবং দক্ষিণ-ভারতেও রাজ্য বিস্তার করিতে সমর্থ হইয়াছিল। উজ্জয়িনীর শকরাজগণের মধ্যে রুদ্রদামন-এর নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। শকরাজগণ নিজেদের 'ক্ষত্রপ' বা 'মহাক্ষত্রপ

মৌর্য সাম্রাজ্যের পতন

শুঙ্গ বংশ (১৮৭-৭৫ খ্রীঃ পূঃ )

হিন্দুধর্মের পুনরুজ্জীবন

কাণ্ববংশ ( ৭৫-৩০ খ্রীঃ পূঃ )

বাহ্লিক বা ব্যাকৃট্রীয় গ্রীক আক্রমণ ও অধিকার

শক অধিকার

উপাধিতে ভূষিত করিতেন। খ্রীষ্টীয় প্রথম শতাব্দীতে পাঞ্জাবের একাংশ শকদের অধিকার হইতে পহ্লবগণের অধীনে চলিয়া যায়। কাস্পিয়ান সাগরের দক্ষিণ-পূর্ব তীরে পহ্লব জাতির আদিবাস ছিল। ভারতবর্ষের উত্তর-পশ্চিম অঞ্চলে যে সকল পহ্লব রাজা রাজত্ব করিয়াছিলেন তাঁহাদের অন্যতম শ্রেষ্ঠ রাজা ছিলেন গণ্ডোফার্নিস। পহ্লব শাসনের অবসান ঘটিয়াছিল কুষাণ জাতির আক্রমণে।

পহ্লব অধিকার

**অন্ধকার যুগের অবসান (End of the Dark Age):** কুষাণ জাতির ভারত-আক্রমণ ও ভারতে সাম্রাজ্য-বিস্তারের ফলে মৌর্য যুগের অবসানে ভারতের রাজনৈতিক জীবনে যে অন্ধকার নামিয়াছিল তাহা দূরীভূত হইল। রাত্রির পর প্রভাত-আলো দেখা দিল। কুষাণগণ ছিল 'ইউচি' নামে এক যাযাবর জাতির শাখা। ইউচিগণের আদি বাসস্থান ছিল চীনদেশের উত্তর-পশ্চিমে। প্রথমে ইউচিগণ সিরদরিয়া ও আমুদরিয়া নদীর উপত্যকায় আসিয়া বসতি স্থাপন করে। ক্রমে তাহারা পাঁচটি ভিন্ন ভিন্ন শাখায় বিভক্ত হইয়া পড়ে। এই পাঁচটি শাখার মধ্যে একটি কুষাণ নামে পরিচিত ছিল। কুষাণগণ-ই সর্বাপেক্ষা অধিক ক্ষমতাশালী হইয়া উঠে এবং ক্রমে ভারতবর্ষে রাজ্য বিস্তার করিতে সমর্থ হয়। কুষাণগণ ভারতে প্রবেশ করিবার পর সম্পূর্ণ ভারতীয় হইয়া পড়িয়াছিল। কুষাণবংশের রাজগণের মধ্যে কণিষ্কের নাম ভারত-ইতিহাসে অমর হইয়া আছে।

ইউচি জাতির শাখা-কুষাণগণের ভারতে আগমন

সাম্রাজ্যের বিস্তৃতির দিক দিয়া কুষাণরাজ কণিষ্ক যেমন নিজ শ্রেষ্ঠত্ব প্রমাণ করিয়াছিলেন, তেমনই সাংস্কৃতিক ক্ষেত্রেও স্বীয় প্রতিভার পরিচয় দিয়াছিলেন। মধ্য-এশিয়ার খোটান, ইয়ারকন্দ্ প্রভৃতি অঞ্চল হইতে আরম্ভ করিয়া কাশী পর্যন্ত সমগ্র ভূ-ভাগ কণিষ্কের সাম্রাজ্যভুক্ত ছিল। কণিষ্কের পূর্ববর্তী কুষাণ রাজা দ্বিতীয় কদফিসিস্ একবার চীনা সেনাপতির হস্তে পরাজিত হইয়া চীন সম্রাটকে করদানে বাধ্য হইয়াছিলেন; কণিষ্ক চীনাবাহিনীকে পরাজিত করিয়া পূর্ব-অপমানের প্রতিশোধ গ্রহণ করিয়াছিলেন। তিনি ৭৮ খ্রীষ্টাব্দ হইতে শকাব্দের প্রবর্তন করিয়াছিলেন।

সাম্রাজ্যের বিস্তৃতি

শ্রেষ্ঠ কুষাণ সম্রাট কণিষ্কের রাজত্বকাল বৌদ্ধধর্মের বিস্তার এবং সাংস্কৃতিক কার্যাবলীর জন্য বিশেষভাবে উল্লেখযোগ্য। তাঁহার রাজধানী পুরুষপুর বা পেশওয়ার তদানীন্তন ভারতের বৌদ্ধ-সংস্কৃতির সর্বশ্রেষ্ঠ কেন্দ্রস্বরূপ হইয়া উঠিয়াছিল; অল্-বেরুনী ও হিউয়েন সাং-এর বর্ণনা হইতে জানা যায় যে, কণিষ্ক পেশওয়ারে একটি

বিশাল বৌদ্ধচৈত্য নির্মাণ করিয়াছিলেন। তাঁহার সময়ে বৌদ্ধদের মধ্যে 'মহাযান' ও 'হীনযান' এই দুই সম্প্রদায়ের উদ্ভব ঘটিয়াছিল। বুদ্ধের নিরাকার অর্থাৎ কোনপ্রকার মূর্তি বা প্রতিকৃতি সম্মুখে না রাখিয়া কেবলমাত্র একটি শূন্য আসন বা বুদ্ধের পায়ের ছাপ উপাসনার পদ্ধতিকে 'হীনযান' বৌদ্ধমত বলা হইত। এই উপাসনা-পদ্ধতি অতি সূক্ষ্ম ধরনের ছিল। মহাযান-পদ্ধতিতে বুদ্ধের মূর্তিপূজার রীতি ছিল। এই দুই প্রকার উপাসনা-পদ্ধতির মধ্যে কোন্‌টি গ্রহণ করা উচিত হইবে, সেই প্রশ্নের মীমাংসার জন্য এবং বৌদ্ধধর্ম-সংক্রান্ত যাবতীয় পাণ্ডুলিপি সংগ্রহ করিয়া সেগুলির যথাযথ ব্যাখ্যা ও টীকা প্রস্তুত করিবার জন্য কণিষ্ক একটি বৌদ্ধ ধর্মসভা বা সঙ্গীতির আহ্বান করিয়াছিলেন। এই ধর্মসভার সভাপতি ছিলেন তদানীন্তন ভারতের সর্বশ্রেষ্ঠ বৌদ্ধধর্মজ্ঞানী অশ্বঘোষ। এই সভা মহাযান ধর্মমতের সপক্ষে সিদ্ধান্ত গ্রহণ করিয়াছিল। এই ধর্মসভার যাবতীয় সিদ্ধান্ত একটি তাম্র-শাসনে লিপিবদ্ধ করিয়া কাশ্মীরের স্তূপে রক্ষিত হইয়াছিল।

মহাযান ও হীনযান বৌদ্ধ ধর্মমত—বৌদ্ধ ধর্মসভা

কণিষ্ক স্বয়ং বৌদ্ধধর্মাবলম্বী ছিলেন বটে, কিন্তু তিনি গ্রীক, পারসিক, সুমারীয় ও হিন্দু দেব-দেবীর প্রতি যথেষ্ট শ্রদ্ধাশীল ছিলেন। তাঁহার মুদ্রায় অঙ্কিত দেব-দেবীর মূর্তি হইতে একথা অনুমান করা হইয়া থাকে। বৌদ্ধ-ধর্মের পৃষ্ঠপোষকতার ব্যাপারে তিনি মহারাজ অশোকের পদাঙ্ক অনুসরণ করিয়া চলিতেন। বৌদ্ধ ধর্মসভা আহ্বান করা ভিন্ন তিনি বুদ্ধের বহু প্রস্তরমূর্তি নির্মাণ করিয়াছিলেন। ইহা হইতে মনে হয় যে, তিনি স্বয়ং 'মহাযান' বৌদ্ধ উপাসনার পক্ষপাতী ছিলেন। তাঁহার আমলে ভারতবর্ষে মহাযান বৌদ্ধ ধর্মমত-ই প্রাধান্য লাভ করিয়াছিল।

ধর্ম ব্যাপারে উদারতা

সাহিত্য, শিল্প প্রভৃতির পৃষ্ঠপোষক হিসাবেও কণিষ্ক ভারত-ইতিহাসে প্রসিদ্ধি অর্জন করিয়াছিলেন। নাগার্জুন, অশ্বঘোষ, বসুমিত্র প্রভৃতি বৌদ্ধ সাহিত্যিক কণিষ্কের রাজসভা অলঙ্কৃত করিতেন। অশ্বঘোষ কেবলমাত্র বৌদ্ধশাস্ত্রজ্ঞ-ই ছিলেন না, তিনি একজন প্রথম পর্যায়ের কবি, তার্কিক, সঙ্গীতজ্ঞ এবং বিদ্বানও ছিলেন। তাঁহার রচিত 'সূত্রালঙ্কার' ও 'বুদ্ধচরিত' বৌদ্ধগ্রন্থাদির মধ্যে যথেষ্ট প্রসিদ্ধি অর্জন করিয়াছে। নাগার্জুন ছিলেন মহাযান ধর্মমতের পক্ষপাতী। মহাযান ধর্মমতের ব্যাখ্যামূলক গ্রন্থাদি রচনার জন্য তিনি প্রসিদ্ধ ছিলেন। তাঁহার 'মাধ্যমিক সূত্র' ও 'মিলিন্দ পঞ্‌হো' বিশেষভাবে উল্লেখযোগ্য। বসুমিত্র 'মহাবিভাষা' নামক দার্শনিক গ্রন্থ প্রণয়ন করিয়াছিলেন।

সাহিত্য, শিল্প ও ভাস্কর্য

কণিষ্কের চিকিৎসক চরক ছিলেন একজন আয়ুর্বেদ-শাস্ত্রবিশারদ। চরক-রচিত 'চরক-সংহিতা' এবং সুশ্রুতের 'সুশ্রুত-সংহিতা' আয়ুর্বেদশাস্ত্রের অমূল্য ভাণ্ডার। রামায়ণ ও মহাভারত মহাকাব্যদ্বয় এই যুগেই বর্তমান আকারে লিপিবদ্ধ হইয়াছিল। 'মনুসংহিতা', বাৎস্যায়নের 'কামসূত্র', কৌটিল্যের 'অর্থশাস্ত্র', 'যাজ্ঞবল্ক্য-স্মৃতি' এই যুগে সংকলিত হইয়াছিল। কাত্যায়নের 'বিভাষা' এবং পতঞ্জলির 'মহাভাষ্য'ও এই যুগে রচিত হইয়াছিল।

গন্ধার-শিল্প : অমরাবতীর শিল্প

কণিষ্কের আমলে গন্ধারে গ্রীক ও রোমান প্রভাবে প্রভাবিত বৌদ্ধ ভাস্কর্য-রীতি এক নূতন রূপ ধারণ করিয়াছিল। ইহা গন্ধার-শিল্প নামে পরিচিত। গ্রীক দেবতা এ্যাপোলো (Apollo), জিউস্ (Zeus) প্রভৃতির অনুকরণে গন্ধারের শিল্পিগণ বুদ্ধমূর্তি নির্মাণ করিতে পারিতেন। অমরাবতী ও কৃষ্ণা নদীর উপত্যকায় বিদেশী প্রভাব হইতে সম্পূর্ণ মুক্ত ভারতীয় শিল্পও তখন গড়িয়া উঠিযাছিল। অমরাবতী অঞ্চলে প্রাপ্ত প্রস্তরে খোদাই-করা বৃহৎ পদক সেই সময়কার সম্পূর্ণ ভারতীয় শিল্পরীতির সাক্ষ্য বহন করিতেছে।

মথুরায় ভাস্কর্য শিল্প

মথুরা অঞ্চলেও ভাস্কর্য-শিল্পের উন্নতি সাধিত হইয়াছিল। এখানে কণিষ্কের একটি মস্তকহীন প্রতিকৃতি আবিষ্কৃত হইয়াছে। কণিষ্কের পৃষ্ঠপোষকতায় যমুনা নদীর তীরে বহুসংখ্যক স্তূপ নির্মিত হইয়াছিল। মথুরা নগরীর নির্মাণে কণিষ্ক গ্রীক পূর্তশিল্পীদের সাহায্য গ্রহণ করিয়াছিলেন বলিয়া অনেকে মনে করেন। পুরুষপুরে নির্মিত বিরাট চৈত্য পরবর্তী কালের দর্শকদেরও বিস্ময়ের সৃষ্টি করিয়াছিল। সাঁচী স্তূপের তোরণ এই যুগের আলঙ্কারিক ভাস্কর্যের চমৎকার নিদর্শন। কান্‌হেরী, নানাঘাট, নাসিক প্রভৃতি স্থানে গুহাচৈত্য এবং বরহুত, বুদ্ধগয়া, ভাজা প্রভৃতি স্থানের বিহার ও মঠ এই যুগের শিল্পের সাক্ষ্য বহন করিতেছে।

**মৌর্য যুগের পরবর্তী কালে বহির্জগতের সহিত ভারতের সাংস্কৃতিক যোগাযোগ (Indian contacts with the outside world during the Post-Maurya period):** মৌর্য সাম্রাজ্যের পতনের পর হইতে গুপ্ত সাম্রাজ্যের অভ্যুত্থানের সময় পর্যন্ত দীর্ঘ পাঁচ শত বৎসর ভারতীয় সভ্যতা ও সংস্কৃতি বহির্জগতের বিভিন্ন সভ্যতা-সংস্কৃতির সংস্পর্শে আসিয়াছিল। মৌর্য যুগের পূর্বে পারসিক আক্রমণ এবং আলেকজাণ্ডারের অভিযানের ফলে পারস্য, পশ্চিম-এশিয়া, গ্রীস প্রভৃতি দেশের সহিত ভারতবর্ষের যে যোগাযোগ বৃদ্ধি পাইয়াছিল, সেই

বৈদেশিক আক্রমণ ও সাংস্কৃতিক যোগাযোগ

আলোচনা পূর্বে-ই করা হইয়াছে। মৌর্য যুগে এই সকল অঞ্চল এবং সুবর্ণভূমি, সিংহল প্রভৃতি দেশের সহিত সাংস্কৃতিক যোগাযোগ অধিকতর ঘনিষ্ঠ হইয়া উঠিয়াছিল, সে কথাও পূর্বে বলা হইয়াছে।

মৌর্য সাম্রাজ্যের পতনের পর ভারতবর্ষে যে রাজনৈতিক দুর্বলতা দেখা দিয়াছিল সেই সুযোগে বিভিন্ন দেশীয় জাতি ভারতের উত্তর-পশ্চিম অঞ্চলে অধিকার বিস্তারে সমর্থ হয়। এই সকল জাতি ছিল বাহ্লিক বা ব্যাক্ট্রীয় গ্রীক, শক, পহ্লব, কুষাণ প্রভৃতি। কিন্তু একমাত্র কুষাণগণই ভারতবর্ষে এক বিরাট সাম্রাজ্য গড়িয়া তুলিতে সমর্থ হইয়াছিল। এই সকল বিদেশী জাতি ভারতবর্ষে অধিকার বিস্তার করিয়াছিল বটে, কিন্তু ভারতবর্ষে প্রবেশের পর তাহারা আর বিদেশী ছিল না। ভারতীয় ধর্ম, সভ্যতা ও সংস্কৃতির প্রভাবে সম্পূর্ণভাবে প্রভাবিত হইয়া তাহারাও ভারতবাসীতে পরিণত হইয়াছিল। পরকে আপন করিয়া লইবার ক্ষমতা ভারতীয় সভ্যতা ও সংস্কৃতিতে যে-পরিমাণ বিদ্যমান, অপর কোন সভ্যতা-সংস্কৃতিতে সেইরূপ আছে কি-না সন্দেহ। সুতরাং এই সকল জাতির নিজস্ব সভ্যতা-সংস্কৃতির সহিত ভারতীয় সভ্যতা-সংস্কৃতির সংমিশ্রণ ঘটিবে, ইহাতে বিস্মিত হইবার কিছুই নাই। ভারতীয় ও বৈদেশিক সভ্যতা-সংস্কৃতির মিশ্রণের ফল বিভিন্ন দিকে প্রকাশ পাইয়াছিল।

বৈদেশিক আক্রমণকারিগণ ভারতীয় সভ্যতা-সংস্কৃতি ও ধর্মের দ্বারা প্রভাবিত

**রাজনীতি ( Politics ) :** রাজনীতিক্ষেত্রে গ্রীক ও পারসিক প্রভাব পরিলক্ষিত হয়। উজ্জয়িনী, তক্ষশীলা, মথুরা প্রভৃতি অঞ্চলের শাসকগণ 'ক্ষত্রপ' ( Satrap ) নামক পারসিক উপাধি ধারণ করিতেন। গ্রীক 'স্ট্রাটিগোস' ( Strategos ) অর্থাৎ সামরিক ক্ষমতাসম্পন্ন প্রাদেশিক শাসকদের অনুকরণে সাতবাহন রাজগণ তাঁহাদের জেলা-শাসনকর্তাগণের 'মহাসেনাপতি' নামকরণ করিয়াছিলেন। অবশ্য দেশের অপরাপর অংশে তখনও সম্পূর্ণ ভারতীয় শাসনব্যবস্থাই প্রচলিত ছিল।

রাজনীতিতে বৈদেশিক প্রভাব

**সমাজ ( Society ) :** সমসাময়িক গ্রীক রচনা হইতে জানিতে পারা যায় যে, জাতিভেদ-প্রথা তখন অত্যন্ত কঠোর হইয়া পড়িয়াছিল। কিন্তু পর পর গ্রীক, শক, পহ্লব প্রভৃতি বিভিন্ন জাতির আগমনে ভারতীয় সমাজ-ব্যবস্থা কতক পরিমাণে প্রভাবিত ও পরিবর্তিত হইয়াছিল সেবিষয়ে সন্দেহ নাই। সাতবাহন রাজগণ ও শক জাতির মধ্যে বিবাহাদি ঘটিত এ প্রমাণ আছে। যবন ( গ্রীক ), শক, পহ্লব প্রভৃতি বৈদেশিক জাতিকে মনুসংহিতায়

সামাজিক সংমিশ্রণ

'নীচস্তরের ক্ষত্রিয়' বলিয়া উল্লেখ করা হইয়াছে। যাহা হউক, বিশাল সংখ্যক বিদেশীকে ভারতীয় সমাজ নিজস্ব করিয়া লইয়াছিল, সেবিষয়ে সন্দেহ নাই। ভোগ-বিলাস এবং আত্মার উন্নতি চেষ্টা—এই দুইয়ের মধ্যে সামঞ্জস্য রক্ষা করিয়া চলা সেই যুগের সমাজ-জীবনের মূলনীতি ছিল। এই নীতি ভারতীয় সভ্যতার প্রারম্ভ হইতে যুগ যুগ ধরিয়া ভারতীয় সমাজকে পরিচালিত করিয়াছে।

উন্নত জীবনাদর্শ

**ব্যবসায়-বাণিজ্য (Trade and Commerce):** অতি প্রাচীন কাল হইতেই মিশর এবং পশ্চিম-এশিয়াস্থ দেশগুলির সহিত ভারতবর্ষের বাণিজ্য-সম্পর্ক ছিল। মৌর্য যুগে এই অঞ্চলের সহিত সাংস্কৃতিক যোগাযোগের কথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে। মৌর্যদের পরবর্তী যুগে মিশরের সহিত ভারতবর্ষের বাণিজ্যিক যোগাযোগ জলপথ ধরিয়া সরাসরিভাবে চলিতে থাকে। খ্রীষ্টপূর্ব প্রথম শতকে মাইয়স-হোরমস্ নামক মিশরীয় বন্দর হইতে কয়েক মাসের মধ্যে ১২০ খানা বাণিজ্যপোত ভারত অভিমুখে যাত্রা করিয়াছিল বলিয়া প্রমাণ পাওয়া যায়। এইভাবে প্রতিবৎসরই যে বহু বাণিজ্যপোত ভারতবর্ষে বাণিজ্যের জন্য আসা-যাওয়া করিত, সেবিষয়ে সন্দেহ নাই। ভারতীয় বণিকগণও মিশরের বন্দরগুলিতে বাণিজ্যপোত প্রেরণ করিতেন। একবার একজন ভারতীয় নাবিক পথ হারাইয়া জার্মানিতে উপস্থিত হইয়াছিলেন। অপর একজন এইভাবে পথ হারাইয়া আরব উপসাগরে চলিয়া গিয়াছিলেন।

জলপথে মিশরের সহিত বাণিজ্যিক যোগাযোগ

রোমান সাম্রাজ্যের সহিত স্থল এবং জলপথে বাণিজ্য চলিত। খ্রীষ্টের জন্মের পরবর্তী দুই শতাব্দীতে রোমান সাম্রাজ্যের সহিত জলপথে বাণিজ্য-চলাচল বৃদ্ধি পাইয়াছিল। ভারতীয় সৌখীন জিনিসপত্রের চাহিদা রোমে এত বেশি ছিল যে, প্রতিবৎসর প্রায় পাঁচ লক্ষ পাউণ্ড মূল্যের জিনিসপত্র ভারতবর্ষ হইতে একমাত্র রোমে রপ্তানি করা হইত। রোমান ঐতিহাসিক প্লিনি (Pliny) দুঃখ করিয়া বলিয়াছিলেন যে, রোমান জাতির সৌখীন জীবন-যাপনের ফলে রোমের সকল সোনা ভারতবর্ষে চলিয়া যাইতেছে। ভারতবর্ষে রোমান সম্রাটদের নামাঙ্কিত অসংখ্য সোনা, রূপা ও তামার মুদ্রা পাওয়া গিয়াছে। ইহা হইতেও রোমের সহিত বাণিজ্য-সম্পর্কের ধারণা করা যায়। কুষাণ রাজগণ রোমান মুদ্রার অনুকরণে মুদ্রা প্রস্তুত করাইতেন,

রোমান সাম্রাজ্যের সহিত বাণিজ্যিক সম্পর্ক

ইহাও রোম-ভারত যোগাযোগের ফলেই সম্ভব হইয়াছিল। সেই যুগের রোমান সাহিত্যে ভারতবর্ষ সম্পর্কে বহু উল্লেখ পাওয়া যায়।

রোমান সম্রাটগণের সহিত রাজনৈতিক যোগাযোগ

বাণিজ্যের সূত্র ধরিয়া রোমের সহিত ভারতবর্ষের রাজনৈতিক সম্পর্কও স্থাপিত হইয়াছিল। এই যুগের ভারতীয় রাজগণ রোমান সম্রাটদের নিকট দূত পাঠাইয়াছিলেন। রোমান সম্রাট ট্রাজান, হাড্রিয়ান এণ্টোনিয়াস্ পায়াস্, কন্‌স্টান্‌টাইন প্রভৃতির রাজসভায় ভারতীয় দূত প্রেরিত হইয়াছিল। বাণিজ্যিক ও রাজনৈতিক যোগাযোগের সূত্র ধরিয়া ভারতীয় বণিকদের কয়েকজন আলেকজান্দ্রিয়ায় বসতি স্থাপন করিয়াছিল।

সাংস্কৃতিক আদান-প্রদান

**শিল্প ও সাহিত্য (Art and Literature):** গ্রীস ও রোমের সহিত বাণিজ্যিক ও রাজনৈতিক যোগাযোগের মাধ্যমে এই দুই দেশের সভ্যতা-সংস্কৃতির প্রভাব ভাবতীয় সাহিত্য ও শিক্ষাকে যেমন প্রভাবিত করিয়াছিল, তেমনি গ্রীক এবং রোমান সাহিত্য ও শিক্ষার উপর ভাবতীয় প্রভাব বিস্তৃত হইয়াছিল।

সাহিত্য

গ্রীক বাগ্মী ক্রাইসোস্টোম্-এর রচনা হইতে জানিতে পারা যায় যে, হোমারের মহাকাব্যদ্বয়—ইলিয়াড্ ও ওডেসি ভারতীয় ভাষায় অনুবাদ করা হইয়াছিল। প্রাচীন ভারতীয় লেখকগণের রচনায় বিজ্ঞান-সম্পর্কে গ্রীকদের জ্ঞানের প্রশংসা করিয়া বলা হইয়াছে যে, গ্রাক বৈজ্ঞানিকগণ ভারতবাসীদের নিকট ঋষিদের ন্যায় সম্মান পাইতেন। গ্রীক রাজগণ ভারতীয় দর্শন সম্পর্কে যথেষ্ট শ্রদ্ধা ও কৌতূহল প্রদর্শন করিতেন। খ্রীষ্টীয় দ্বিতীয় শতাব্দীতে রচিত একটি গ্রীক প্রহসনে ভাবতবর্ষের কানাড়া উপকূলে জনৈক গ্রীক রমণীর নৌকাডুবির কথা উল্লেখ আছে। ইলিয়ান (Aelian) নামে জনৈক গ্রীক লেখকের রচনায় ভারতীয় জন্তু-জানোয়ারের তালিকা পাওয়া যায়। রোমের ঐতিহাসিক প্লিনির গ্রন্থে মিশরদেশ হইতে ভারতবর্ষে জলপথে পৌঁছিবার বিশদ বিবরণ ও ভারতীয় জন্তু-জানোয়ার, খনিজ দ্রব্য, গাছপালা ও ঔষধির বর্ণনা পাওয়া যায়।

পূর্তকার্য

গ্রীক ইঞ্জিনিয়ারদের নিকট হইতে কুষাণ যুগের পূর্তশিল্পিগণ নানাকিছু শিখিয়াছিলেন বলিয়া অনুমান করা হয়। কণিষ্ক মথুরা নগরী-নির্মাণে গ্রীক ইঞ্জিনিয়ারদের সাহায্য গ্রহণ করিয়াছিলেন বলিয়া জানা যায়। রোমান মুদ্রার অনুকরণে কণিষ্ক তাঁহার মুদ্রা

বহির্জগতের সহিত ভারতের যোগাযোগ

প্রস্তুত করাইয়াছিলেন। সেই যুগে জ্যোতির্বিদ্যা ও চিকিৎসাশাস্ত্রে গ্রীক প্রভাব পরিলক্ষিত হয়। কণিষ্কের চিকিৎসক চরকের আয়ুর্বেদ-গ্রন্থে গ্রীক চিকিৎসাশাস্ত্র সম্পর্কে তাঁহার জ্ঞানের পরিচয় পরিলক্ষিত হয়। কিন্তু গ্রীক চিকিৎসাশাস্ত্রও ভারতীয়দের নিকট ঋণী ছিল। ভারতীয় চিকিৎসকগণ পারস্যে চিকিৎসাশাস্ত্র শিক্ষা দিবার জন্য নিযুক্ত হইতেন এরূপ প্রমাণ আছে।

**চিকিৎসাশাস্ত্র ও জ্যোতির্বিদ্যা**

গ্রীক ও রোমানদের সহিত যোগাযোগের ফল ভারতীয় শিল্পেও প্রতিফলিত হইয়াছিল। কুষাণ যুগে গন্ধারে বৌদ্ধ শিল্পরীতির উপর গ্রীক ও রোমান শিল্পের সুস্পষ্ট প্রভাব দেখিতে পাওয়া যায়। ভারতীয় শিল্পিগণ গ্রীক ও রোমান—বিশেষভাবে গ্রীক ভাস্করদের শিল্পকৌশল শিক্ষা করিয়াছিলেন। গ্রীক দেবতা এ্যাপোলো ( Apollo ), জিউস ( Zeus ) প্রভৃতির অনুকরণে বুদ্ধের মূর্তি-নির্মাণে গ্রীক প্রভাব পরিলক্ষিত হয়। গন্ধার-শিল্পে বৌদ্ধ-গ্রীক-রোমান শিল্পের এক অপূর্ব সংমিশ্রণ দেখিতে পাওয়া যায়। আবার গ্রীক এবং রোমান শিল্পেও ভারতীয় প্রভাব পরিলক্ষিত হয়। ভারতীয় মূর্তির অনুকরণে মূর্তি-নির্মাণের নিদর্শন গ্রীস ও রোমেব কোন কোন স্থানে পাওয়া গিয়াছে।

**শিল্পক্ষেত্রে গন্ধার-শিল্প**

**ধর্ম ( Religion ) :** ধর্মের ক্ষেত্রেও এই যোগাযোগের ফল দেখা গিয়াছিল। হেলিওডোরাস নামক জনৈক গ্রীক ভারতে আসিয়া বৈষ্ণবধর্ম গ্রহণ করিয়াছিলেন। বেসনগরে তিনি বাসুদেবের প্রতি ভক্তি প্রদর্শনের জন্য একটি গরুড়স্তম্ভ স্থাপন করিয়াছিলেন। হেলিওডোরাস ভিন্ন আরও বহু গ্রীক ভারতীয় ধর্মে ধর্মান্তরিত হইয়াছিলেন।

উপরি-উক্ত আলোচনা হইতে ভারতীয় সভ্যতা-সংস্কৃতি ও বৈদেশিক সভ্যতা-সংস্কৃতির যে সমন্বয় ঘটিয়াছিল তাহা বেশ বুঝিতে পারা যায়।

কুষাণ যুগে বৌদ্ধধর্ম ভারতের বাহিরে নানাদেশে প্রচারিত হইয়াছিল। কুষাণগণ মধ্য-এশিয়ার কাসগড়, খোটান প্রভৃতি অঞ্চলের উপর আধিপত্য বিস্তার করিয়াছিলেন। চীনদেশের সহিতও তাঁহাদের নিকট-সম্বন্ধ ছিল। কুষাণ আমলেই মহাযান বৌদ্ধধর্ম মধ্য-এশিয়ায় বিস্তার-লাভ করে। এই অঞ্চলে সেই সময়ে ভারতীয় উপনিবেশ স্থাপিত হইয়াছিল। সার্ অরেল স্টেন্ কর্তৃক প্রত্নতাত্ত্বিক খনন-কার্যের ফলে এখানে ভারতীয় সাংস্কৃতির চিহ্নাদি আবিষ্কৃত হইয়াছে। সম্ভবতঃ এই পথেই বৌদ্ধ-

**বৌদ্ধধর্মের বিস্তার—মধ্য-এশিয়া ও চীন**

ধর্ম চীনে বিস্তারলাভ করিয়াছিল। চীনদেশের সহিত ভারতের যোগাযোগ সুদূর অতীত হইতেই বিদ্যমান ছিল, কিন্তু ঠিক কোন্ সময়ে বৌদ্ধধর্ম চীনে প্রচারিত হইয়াছিল সেবিষয়ে মতানৈক্য আছে। খ্রীষ্টীয় প্রথম শতাব্দীতে কাশ্যপ মাতঙ্গ ও ধর্মরত্ন নামে দুইজন ভারতীয় বৌদ্ধ প্রচারক চীনদেশে বৌদ্ধধর্ম প্রচারের জন্য গিয়াছিলেন।

## Model Questions

1. Give an account of the cultural achievements under Kanishka.
   কণিষ্কের আমলে ভারতীয় সভ্যতা-সংস্কৃতির একটি বিবরণ দাও।
2. What do you know of the cultural contacts of India with other countries of the world during the period between the downfall of the Maurya Empire and rise of the Guptas ?
   মৌর্য সাম্রাজ্যের পতন ও গুপ্ত সাম্রাজ্যের অভ্যুত্থানের মধ্যবর্তী কালে বহির্জগতের সহিত ভারতীয় সভ্যতা-সংস্কৃতির যোগাযোগ সম্পর্কে কি জান ?
3. Write notes on : (i) Gandhara art, (ii) Trade-relations between India and Rome.
   টীকা লিখ : (১) গন্ধার-শিল্প, (২) রোম-ভারত বাণিজ্য-সম্পর্ক।

# UNIT (IX) : গুপ্তযুগ : ভারতের সুবর্ণযুগ

## ( The Gupta Age : Golden Age of India )

**গুপ্ত শাসনকাল ( The Gupta rule ) :** রাত্রির পর প্রভাত এবং ক্রমে মধ্যাহ্ন আসে। মৌর্য যুগের পরবর্তী কালে যে অন্ধকার যুগ আসিয়াছিল কুষাণ আমলে তাহা অপসৃত হইয়া পুনরায় প্রভাত-আলোক দেখা দিয়াছিল। গুপ্ত শাসনকালে সেই প্রভাত যেন মধ্যাহ্নে আসিয়া পৌঁছিল। সভ্যতা ও সংস্কৃতির অগ্রগতি বজায় রাখিতে হইলে নূতন আদর্শ, নূতন জ্ঞান, নূতন ধারণার প্রয়োজন হয়। অপরাপর সভ্যতার সহিত সংঘর্ষ ও সমন্বয়ের মধ্য দিয়াই নূতন ধারণার সৃষ্টি হইতে পারে। আবদ্ধ জলে যেমন স্রোত আসে না, সেইরূপ বহির্জগতের সহিত সম্পর্কহীন সভ্যতায়ও অগ্রগতি থাকে না। কিন্তু প্রাচীনকাল হইতেই ভারতীয় সভ্যতা-সংস্কৃতি বহির্জগতের সভ্যতা-সংস্কৃতির সংস্পর্শ বজায় রাখিয়া চলিয়াছিল। মৌর্য যুগের পরবর্তী কালে বৈদেশিক আক্রমণের সূত্র ধরিয়া সেই সংস্পর্শ ও সংযোগ আরও বাড়িয়া গিয়াছিল। পারস্য, গ্রীস, রোম, মধ্য-এশিয়া, পশ্চিম-এশিয়া, পূর্ব ও দক্ষিণ-পূর্ব এশিয়ার সহিত বাণিজ্যিক ও সাংস্কৃতিক যোগাযোগের এবং গুপ্ত রাজগণের ব্যক্তিগত প্রতিভার ফলে ভারতীয় সভ্যতার এক সুবর্ণযুগের সৃষ্টি হইয়াছিল। সমুদ্রগুপ্ত, দ্বিতীয় চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্য, কুমারগুপ্ত প্রভৃতির দানে পুষ্ট গুপ্তযুগ শাসন, সমাজ, ধর্ম, সাহিত্য ও সংস্কৃতি সকল দিক দিয়া চরম উৎকর্ষের পরিচয় দিয়াছিল।

**গুপ্তযুগ ভারতীয় সংস্কৃতির মধ্যাহ্নকাল**

**গুপ্ত শাসনব্যবস্থা ( Gupta Administration ) :** গুপ্ত সম্রাটগণের অধীনে ভারত সাম্রাজ্যের পুনর্গঠন ভারতীয় ইতিহাসের এক গৌরবময় স্মরণীয় অধ্যায়। চৈনিক পরিব্রাজক ফা-হিয়েন-এর বিবরণ ও সমসাময়িক কালের অনুশাসন ও শিলালিপি গুপ্ত শাসনের সুস্পষ্ট ধারণা সৃষ্টির সাহায্য করে। রাজা স্বৈরাচারী ক্ষমতার অধিকারী ছিলেন বটে, কিন্তু স্বেচ্ছাচারী ছিলেন না। মন্ত্রিবর্গের সাহায্য লইয়া তিনি শাসনকার্য পরিচালনা করিতেন। কেন্দ্রীয় পরিষদ হয়ত সেই সময়ে ছিল।

**রাজতন্ত্র স্বৈরাচারী, কিন্তু স্বেচ্ছাচারী নহে**

এবিষয়ে কোন নিশ্চিত তথ্য পাওয়া যায় নাই। শাসনব্যবস্থা কেন্দ্রীয় ও প্রাদেশিক—এই দুইভাগে বিভক্ত ছিল। ফা-হিয়েনের বর্ণনায় গুপ্ত শাসন-দক্ষতার ভূয়সী প্রশংসা আছে। জনসাধারণের সন্তুষ্টিবিধান করাই ছিল গুপ্ত শাসনের মূল আদর্শ। পরধর্মসহিষ্ণুতা, দণ্ডবিধির উদারতা, শিল্প, সাহিত্য প্রভৃতির পৃষ্ঠপোষকতা গুপ্ত শাসনের অপরাপর বৈশিষ্ট্য হিসাবে উল্লেখযোগ্য।

শাসনের মূল আদর্শ ও বৈশিষ্ট্য

**ফা-হিয়েনের বিবরণ : জনসাধারণের অবস্থা (Fa-hien's Account : Condition of the People) :** সভ্যজগতে শাসনের মাপকাঠি হইল জনসাধারণের সুখ-স্বাচ্ছন্দ্য। চৈনিক পরিব্রাজকের বর্ণনা হইতে গুপ্তযুগের জনসাধারণের সুখ-স্বাচ্ছন্দ্য ও শান্তির কথা জানিতে পারা যায়। জনসাধারণ যে অতি সুখে কালাতিপাত করিত তাহা দণ্ডবিধির উদারতা হইতেই বুঝিতে পারা যায়। অপরাধিগণকে কোনপ্রকার কঠোর দণ্ড না দিয়া গুপ্ত রাজগণ যে শাসনকার্য পরিচালনা করিতে পারিতেন তাহা হইতে জনসাধারণের সন্তুষ্টি এবং গুপ্ত শাসনের দক্ষতা উভয়ই বুঝিতে পারা যায়। সেই যুগে পথিমধ্যে সোনা বা মূল্যবান কোন জিনিস ফেলিয়া রাখিলেও কেহ তাহা লইয়া যাইত না; দীর্ঘদিন পরেও সেই সোনা পড়িয়া আছে দেখা যাইত। বিদেশী পরিব্রাজক ফা-হিয়েনেব বর্ণনায় এইরূপ উক্তি হইতে তখনকার লোকের নৈতিক জ্ঞান ও সন্তুষ্টি যে কতদূর ছিল, তাহা অনুমান করা যায়। জনসাধারণ দরজা খোলা রাখিয়াই নিদ্রা যাইত। চুরি-ডাকাতি তখন একপ্রকার ছিল না বলিলেই চলে। জনসাধারণের বিচারালয়ে বিচারপ্রার্থী হইবার কোন প্রয়োজন হইত না, এমন কি তাহাদের সম্পত্তি রেজেস্ট্রি করিবারও কোন প্রয়োজন ছিল না। জনসাধারণেব অর্থনৈতিক অবস্থার বর্ণনা করিতে গিয়া ফা-হিয়েন বলিয়াছেন যে, তাহারা সকলেই ধনবান ও সমৃদ্ধশালী ছিল। জনসাধারণের মধ্যে সৎকর্ম করিবার জন্য রীতিমত প্রতিযোগিতা চলিত। দেশের সর্বত্র যাতায়াতের জন্য রাজপথ ছিল। পথের স্থানে স্থানে সরাইখানা নির্মাণ করাইয়া দেওয়া হইয়াছিল। সরকারী খরচে দাতব্য চিকিৎসালয়ও তখন পরিচালিত হইত। পাটলিপুত্র নগরে একটি বিশাল দাতব্য চিকিৎসালয় ছিল। দয়াপ্রবণ-ও শিক্ষিত নাগরিকদের দানে এই প্রতিষ্ঠানটি চলিত। দরিদ্র ও সম্বলহীন রোগীদের চিকিৎসা বিনা খরচে করা হইত।

জনসাধারণের সন্তুষ্টি

জনসাধারণের সমৃদ্ধি

দেশের জনসাধারণের মধ্যে বৌদ্ধধর্মের-ই প্রাধান্য ফা-হিয়েন লক্ষ্য করিয়াছিলেন। যমুনা নদীর অববাহিকা অঞ্চল ধরিয়া বৌদ্ধধর্ম বিশেষভাবে প্রাধান্য লাভ করিয়াছিল

**বৌদ্ধধর্ম-প্রভাবিত সমাজ-জীবন**

জনসাধারণ বৌদ্ধ-নীতি মানিয়া জীবন যাপন করিত। দেশের কোন অংশেই প্রাণিহিংসা ছিল না। পেঁয়াজ, রসুন বা মদ-মাংস কেহ খাইত না। শূকর বা মোরগ প্রভৃতি কেহ পালন করিত না। এই বর্ণনা হইতে সেই সময়কার সমাজ-জীবন যে বৌদ্ধধর্ম-প্রভাবিত ছিল তাহা স্পষ্ট-ই বুঝিতে পারা যায়। কিন্তু ফা-হিয়েনের বর্ণনায় জাতিভেদ-প্রথা ও অস্পৃশ্যতা তখন অত্যন্ত কঠোর আকার ধারণ করিয়াছিল সে কথা উল্লিখিত আছে।

গুপ্ত সম্রাটগণ নিজেরা ব্রাহ্মণ্যধর্মের পৃষ্ঠপোষক ছিলেন, কিন্তু অপরাপর ধর্ম-মতের প্রতি তাঁহারা যে সম্পূর্ণ সহিষ্ণুতা ও উদারতা প্রদর্শন করিতেন তাহা দেশে

**পরধর্ম-সহিষ্ণুতা**

বৌদ্ধধর্মের প্রভাব হইতেই বুঝিতে পারা যায়। ইহা ভিন্ন গুপ্ত সম্রাটগণ বৌদ্ধ মঠগুলিতে পর্যাপ্ত পরিমাণে অর্থ সাহায্য দিতেও ত্রুটি করেন নাই। ইহা ভিন্ন বৌদ্ধ ভিক্ষুগণ সর্বত্র যাহাতে অযাচিতভাবে ভিক্ষা পাইতে পারেন সেই ব্যবস্থাও তাঁহারা করিয়াছিলেন।

গুপ্তযুগের শাসন-ব্যবস্থার ও দক্ষতার ভূয়সী প্রশংসা ফা-হিয়েনের বর্ণনায় পাওয়া

**দণ্ডবিধির উদারতা**

যায়। দণ্ডবিধির উদারতা, পরধর্মসহিষ্ণুতা প্রভৃতি বিশেষ গুণের কথা উল্লেখ করিয়া ফা-হিয়েন গুপ্ত সম্রাটগণের উচ্ছ্বসিত প্রশংসা করিয়াছেন।

**গুপ্তযুগের সভ্যতা ও সংস্কৃতি (Gupta Culture):** সভ্যতা ও

**সুবর্ণ যুগ**

সংস্কৃতির দিক দিয়া গুপ্তযুগ ভারত-ইতিহাসের এক সুবর্ণযুগ রচনা করিয়াছে। বিশালতায় গুপ্ত সাম্রাজ্য মৌর্য সাম্রাজ্য অপেক্ষা শ্রেষ্ঠতর না হইলেও সংস্কৃতির দিক দিয়া গুপ্ত সাম্রাজ্য মৌর্য সাম্রাজ্যকেও হার মানাইয়াছিল।

**রাজনৈতিক অবস্থা (Political Condition):** মৌর্য সাম্রাজ্যের পর দীর্ঘকালের অন্ধকার দূর হইয়া গুপ্তযুগে ভারতের রাজনৈতিক এবং সাংস্কৃতিক

**বিশাল সাম্রাজ্য**

জীবনের মধ্যাহ্নকাল উপস্থিত হইয়াছিল। গুপ্ত সম্রাটগণের অধীনে বিচ্ছিন্ন ও বিলুপ্ত হিন্দু সাম্রাজ্য পুনঃসঞ্জীবিত হইয়াছিল। ভারতের উত্তর-পশ্চিম সীমান্ত ও সুদূর দক্ষিণ ভিন্ন ভারতের অন্যান্য অংশ গুপ্ত সাম্রাজ্যের অধীনে ছিল। গুপ্ত সম্রাটগণ কেবলমাত্র সুবিশাল সাম্রাজ্য গঠন করিয়াই ক্ষান্ত ছিলেন না। উহার সুশাসনের ব্যবস্থা করিয়া এবং প্রজার মঙ্গল-সাধনকেই

শাসনের একমাত্র আদর্শ বলিয়া ধরিয়া লইয়া তাঁহাদের নিজেদের মানসিক উৎকর্ষ ও উদারতার পরিচয় দিয়াছিলেন।

সমসাময়িক অনুশাসন ও শিলালিপি এবং চৈনিক পর্যটক ফা-হিয়েনের বিবরণ হইতে গুপ্ত সম্রাটগণের শাসন-ব্যবস্থা সম্পর্কে সুস্পষ্ট ধারণা লাভ করা যায়। গুপ্ত সম্রাটগণ নিজেদের কুবের, ইন্দ্র, বরুণ, মর্ত্যরাজ্যের ঈশ্বর, অচিন্ত্য পুরুষ প্রভৃতি নামে অভিহিত করিতেন। শাসন-ব্যবস্থা, কেন্দ্রীয় ও প্রাদেশিক—এই দুইভাগে বিভক্ত ছিল। সমগ্র শাসন-ব্যবস্থার সর্বোচ্চে ছিলেন সম্রাট। সম্রাটপদ বংশানুক্রমিক ছিল। কোন কোন সম্রাট জীবদ্দশায়ই নিজ উত্তরাধিকারী মনোনীত করিয়া যাইতেন।

সুদক্ষ শাসন-ব্যবস্থা

শাসনকার্যের 'চাবিকাটি' রাজার হাতেই থাকিত। দেশের আইন-কানুন বলবৎ রাখা, শান্তি ও শৃঙ্খলা অব্যাহত রাখা, বিদেশী আমক্রণ হইতে দেশ ও প্রজাবর্গকে রক্ষা করা ছিল রাজার কর্তব্য। বিচার-পরিচালনা, যুদ্ধ ও শান্তি ঘোষণা করাও তাঁহারই অধিকার ছিল। অবশ্য রাজা প্রধানমন্ত্রী, যুদ্ধ ও শান্তির ভারপ্রাপ্ত মন্ত্রী, সহকারী দলিলপত্র রক্ষার ভারপ্রাপ্ত মন্ত্রী এই তিনজনের সাহায্য লইয়া শাসনকার্য পরিচালনা করিতেন। যুদ্ধের কালে, রাজা স্বয়ং যুদ্ধ পরিচালনা করিতেন। গুপ্ত আমলে সামরিক ও বেসামরিক কার্যাদির কোন বিভাজন ছিল না। রাজাকে সাহায্য করিবার জন্য কোন কেন্দ্রীয় পরিষদ ছিল কিনা এবিষয়ে সঠিক কিছু জানা যায় নাই।

রাজার কর্তব্য

মন্ত্রিগণ

গুপ্ত সাম্রাজ্য প্রদেশে এবং প্রদেশগুলি দেশ ও ভুক্তিতে বিভক্ত ছিল। দেশ ও ভুক্তিগুলি পুনরায় জেলা বা বিষয়ে বিভক্ত ছিল। দেশের শাসনকর্তা ছিলেন, 'গোপত্রি' এবং ভুক্তির শাসনকর্তা ছিলেন 'উপারিক মহারাজ'। ইঁহারা শাসন, বিচার, পুলিশের কাজ করিবার দায়িত্বপ্রাপ্ত ছিলেন। প্রাদেশিক শাসনকর্তার অধীনে বিভিন্ন পর্যায়ের বহু রাজকর্মচারী থাকিতেন।

প্রাদেশিক শাসন-ব্যবস্থা

গুপ্ত শাসনাধীনে জনসাধারণ সুখে-স্বচ্ছন্দে কালাতিপাত করিত। দণ্ডবিধির উদারতা হইতেই তাহা বুঝিতে পারা যায়। ফা-হিয়েনের বিবরণ হইতেও জনসাধারণের সুখ-সমৃদ্ধির কথা জানা গিয়াছে। সাধারণত ফসলের মাত্র এক-ষষ্ঠাংশ রাজস্ব হিসাবে গ্রহণ করা হইত। ইহা ভিন্ন শুল্ক, খেয়া প্রভৃতি হইতেও সরকারের আয় হইত। কোন কোন সময়ে বিনা পারিশ্রমিকে শ্রমিকদের কাজ গ্রহণ করা হইত।

জনসাধারণের সমৃদ্ধি—রাজস্ব

গুপ্ত শাসনের অন্যতম প্রধান বৈশিষ্ট্য ছিল পরমধর্মসহিষ্ণুতা। নিজেরা ব্রাহ্মণ্য-ধর্মে বিশ্বাসী হইলেও গুপ্ত সম্রাটগণ পরমধর্মের প্রতি কোনপ্রকার অসহিষ্ণুতা প্রদর্শন করিতেন না। উপরন্তু বৌদ্ধ ভিক্ষু ও বৌদ্ধধর্ম প্রতিষ্ঠানগুলিকে মুক্তহস্তে আর্থিক সাহায্য দান করিতেন। রাজনৈতিক ক্ষেত্রে শান্তি ও শৃঙ্খলা বজায় থাকিবার ফলে স্বভাবতঃই বাণিজ্য, সাহিত্য, শিল্প, বিজ্ঞান সবদিক দিয়া গুপ্তযুগে এক চরম উৎকর্ষ ঘটিয়াছিল। প্রতিক্ষেত্রেই সেযুগে ভারতীয় মনীষার এক চরম অভিব্যক্তি পরিলক্ষিত হইয়াছিল।

পরমধর্মসহিষ্ণুতা

সাহিত্য, শিল্প ও বিজ্ঞানের ক্ষেত্রে চরম উৎকর্ষ

**সাহিত্য ( Literature ) :** গুপ্ত সম্রাটগণের পৃষ্ঠপোষকতায় সংস্কৃত ভাষার যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল। সেইযুগে বহুসংখ্যক খ্যাতনামা সাহিত্যিক তাঁহাদের সাহিত্য-সাধনার দ্বারা গুপ্তযুগকে সমৃদ্ধ করিয়াছিলেন। ঋতুসংহার, মেঘদূত, শকুন্তলা প্রভৃতি অমর গ্রন্থ-প্রণেতা কলিদাস ছিলেন সেযুগের শ্রেষ্ঠ কবি। মহাকবি কালিদাস ভিন্ন মৃচ্ছ-কটিকম্ প্রণেতা শূদ্রক, মুদ্রারাক্ষস-প্রণেতা বিশাখ দত্ত, বৌদ্ধ দার্শনিক বসুবন্ধু, অসঙ্গ, দিগ্‌নাগ, কুমারজীব, এলহাবাদ-প্রশস্তির রচয়িতা হরিষেণ প্রভৃতি গুপ্তযুগের জ্ঞানভাণ্ডারকে সমৃদ্ধ করিয়া তুলিয়া-ছিলেন। এই যুগেই পুরাণগুলি বর্তমান আকারে লিপিবদ্ধ করা হইয়াছিল।

কালিদাস, শূদ্রক, বিশাখদত্ত, বসুবন্ধু, হরিষেণ

গুপ্তযুগের সাহিত্যের সমৃদ্ধিকে ইংলণ্ডের এলিজাবেথের যুগের সাহিত্যের উৎকর্ষের সহিত তুলনা করা হইয়া থাকে। শেক্স-পীয়র, খ্রীস্টোফার মার্লো, ফিলিপ সিড্‌নী প্রমুখ খ্যাতনামা সাহিত্যিকগণ যেমন এলিজাবেথের যুগকে চির-অমর করিয়া রাখিয়াছেন, সেইরূপ কালিদাস প্রমুখ সাহিত্যিকগণ ভারত-ইতিহাসে গুপ্তযুগকে এক চিরস্মরণীয় গৌরবোজ্জ্বল অধ্যায়ে পরিণত করিয়া-ছিলেন। গ্রীসের আথেন্স নামক দেশের জননায়ক পেরিক্লিসের শাসনাধীনে সেখানেও ইউরিপিডিস, সফোক্লিস্, এরিস্টোফেনিস প্রভৃতি অনন্যসাধারণ সাহিত্য-সেবীর উদ্ভব ঘটিয়াছিল। এজন্য গুপ্তযুগকে পেরিক্লিসের যুগের সহিত তুলনা করা হইয়া থাকে।

ইংলণ্ডের এলিজাবেথ-যুগ ও গ্রীসের পেরি-ক্লিসের যুগের সহিত

**শিল্পকলা, স্থাপত্য ও ভাস্কর্য (Art and Architecture) :** গুপ্তযুগে শিল্পকলা ও ভাস্কর্যের এক অতি সুন্দর অভিব্যক্তি আমরা দেখিতে পাই। ধর্ম-সম্বন্ধীয় বিষয়কে আশ্রয় করিয়া গুপ্তযুগের শিল্পিগণ যেন প্রস্তরে প্রাণ-প্রতিষ্ঠা

করিয়াছিলেন। হিন্দু ও বৌদ্ধ শিল্পকার্যে হিন্দু ও বৌদ্ধধর্মের নীতিকে রূপ দেওয়া হইয়াছিল। সারনাথে গুপ্তযুগের শিল্পকলা ও ভাস্কর্যের নিদর্শন পাওয়া গিয়াছে। এগুলি হইতে ঐ যুগের শিল্পকলার উৎকর্ষ সম্পর্কে ধারণা করা যায়। স্থাপত্যশিল্পেও গুপ্তযুগের যথেষ্ট উন্নতি ঘটিয়াছিল। মুসলমান আক্রমণকালে গুপ্তযুগের স্থাপত্য ও ভাস্কর্যশিল্পের নিদর্শনগুলি বিনাশপ্রাপ্ত হইয়াছে। এই কারণে গুপ্তযুগের শিল্পকলার সম্পূর্ণ পরিচয় আমাদের পক্ষে লাভ করা সম্ভব হয় নাই। তথাপি বর্তমান উত্তরপ্রদেশে গুপ্তযুগের পাথর নির্মিত একটি এবং ইট দ্বারা নির্মিত একটি মন্দির পাওয়া গিয়াছে। এগুলি গুপ্তযুগের স্থাপত্য ও ভাস্কর্য শিল্পের উন্নতির চিহ্ন বহন করিতেছে। অজন্তা পাহাড় কাটিয়া সেইযুগে যে-সকল গুহা-মন্দির নির্মাণ করা হইয়াছিল, সেগুলি আজিও দর্শকের বিস্ময় উৎপাদন করে। ঐ সকল গুহা-মন্দিরের দেওয়াল-গাত্রে অঙ্কিত চিত্র গুপ্তযুগের চিত্রশিল্পের চমৎকার নিদর্শন। অজন্তার দেওয়াল-চিত্রগুলির মধ্যে মাতা ও পুত্র, চীনা ভিক্ষু সমভিব্যাহারে বৌদ্ধ সভা, রাজকুমারীর মৃত্যু প্রভৃতি কয়েকটি চিত্র বিশেষভাবে উল্লেখযোগ্য। সঙ্গীতশাস্ত্রেও গুপ্তযুগে যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল, একথা সমুদ্রগুপ্তের বীণাবাদনরত মূর্তি-অঙ্কিত মুদ্রা দেখিলেই বুঝিতে পারা যায়।

স্থাপত্য ও ভাস্কর্য

অজন্তা গুহামন্দিরগুলি

গুপ্তযুগে ধাতুশিল্পেরও যে যথেষ্ট উৎকর্ষ সাধিত হইয়াছিল তাহার প্রমাণ হইল দিল্লীর নিকটে চন্দ্ররাজের লৌহস্তম্ভ। উহার মসৃণতা ও কারুকার্য আজও দর্শককে বিস্ময়াভিভূত করিয়া থাকে। ইহা ভিন্ন নালন্দায় প্রাপ্ত বুদ্ধদেবের একটি তাম্রমূর্তি এবং বিভিন্ন স্থানে আবিষ্কৃত গুপ্ত-যুগের অসংখ্য মুদ্রা সেই যুগে ধাতুশিল্পের উন্নতির নিদর্শন বহন করিতেছে।

ধাতুশিল্প—চন্দ্ররাজের লৌহস্তম্ভ

**বিজ্ঞান (Science) :** জ্ঞান-বিজ্ঞানের দিক দিয়াও গুপ্তযুগে যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল। গণিতশাস্ত্র, জ্যোতিষ, জ্যোতির্বিদ্যা প্রভৃতি বিভিন্ন বিজ্ঞান-বিষয়ে সেইযুগে ভারতবর্ষ যথেষ্ট উন্নত ছিল। আর্যভট্ট ছিলেন সেইযুগের শ্রেষ্ঠ গণিতশাস্ত্রবিদ্ এবং বরাহমিহির ছিলেন শ্রেষ্ঠ জ্যোতির্বিদ্। চিকিৎসাশাস্ত্রেও সেইযুগে যথেষ্ট উৎকর্ষ পরিলক্ষিত হয়। সেই সময়ে অস্ত্রচিকিৎসাও যে অবিদিত ছিল না, সেই পরিচয় পাওয়া যায়।

আর্যভট্ট, বরাহমিহির

**ধর্ম (Religion) :** গুপ্ত রাজগণ ব্রাহ্মণ্যধর্মে বিশ্বাসী ছিলেন, কিন্তু অপরাপর ধর্মের প্রতিও তাঁহারা শ্রদ্ধাশীল ছিলেন, সে কথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে।

গুপ্তযুগে বৈষ্ণব, শৈব এবং বৌদ্ধধর্ম প্রাধান্য লাভ করিয়াছিল। দ্বিতীয় চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্যের শাসনকালে ফা-হিয়েন ভারত-পর্যটনে আসিয়া বৌদ্ধধর্ম দ্বারা ভারতীয়দের সমাজ-জীবন প্রভাবিত ছিল, এই কথা তাঁহার বিবরণে উল্লেখ করিয়া গিয়াছেন। গুপ্ত সম্রাটদের পৃষ্ঠপোষকতায় হিন্দুধর্ম পুনরুজ্জীবিত হইয়াছিল বটে, কিন্তু তাঁহাদের ধর্মানুরাগ ধর্মান্ধতায় পর্যবসিত হয় নাই। প্রাচীন কাল হইতেই ভারতীয় সংস্কৃতির অন্যতম মূলনীতি ছিল সহিষ্ণুতা। গুপ্ত সম্রাটগণ এই মূলনীতি বজায় রাখিয়া ভারতীয় ঐতিহ্য মানিয়া চলিয়াছিলেন। গুপ্তযুগে ভক্তিবাদ—অর্থাৎ ভালবাসার মাধ্যমে ভগবান-প্রাপ্তি, যথেষ্ট প্রসার লাভ করিয়াছিল।

হিন্দুধর্মের পুনরুজ্জীবন

ভারতীয় সংস্কৃতির অন্যতম মূলনীতি—সহিষ্ণুতা

**গুপ্তযুগে বহির্জগতের সহিত যোগাযোগ (Contact with the outside world during the Gupta Rule):** অতি প্রাচীন কাল হইতেই ভারতবর্ষের প্রাচ্য ও পাশ্চাত্ত্যের সহিত বাণিজ্যিক ও সাংস্কৃতিক যোগাযোগ বিদ্যমান ছিল। আলেকজাণ্ডার ও সেলুকাসের অভিযানের পর পাশ্চাত্ত্য জগতের সহিত যোগাযোগ বহুগুণে বৃদ্ধি পাইয়াছিল। মৌর্য সাম্রাজ্যের পতনের পর ব্যাকট্রীয় বহ্লিক গ্রীকগণ ভারতবর্ষের উত্তর-পশ্চিমাংশে রাজ্য স্থাপন করিয়াছিল। এইসব সূত্রে এবং বিশেষভাবে মধ্য ও পশ্চিম-এশিয়ায় ভারতবর্ষ ও চীন, রোম, গ্রীস প্রভৃতি বিভিন্ন দেশের এক মিলনক্ষেত্রস্বরূপ ছিল। কুষাণ যুগেও এই সাংস্কৃতিক যোগাযোগের ফলে গন্ধার অঞ্চলে এক মিশ্রিত শিল্প রীতির উদ্ভব ঘটিয়াছিল। পরবর্তী কালেও এই পরস্পর আদান-প্রদান ও যোগাযোগ অব্যাহত ছিল। ইংলণ্ডের ইতিহাসে এলিজাবেথের যুগে বহির্জগতের সহিত যোগাযোগের ফলে যেমন এক অতি উন্নত ধরনের সাহিত্য ও সংস্কৃতি গড়িয়া উঠিয়াছিল, ঠিক সেরূপ দীর্ঘকাল ধরিয়া বহির্জগতের সহিত যোগাযোগের ফলে ভারতবাসীর মনের যে প্রসার ঘটিয়াছিল তাহারই প্রকাশ গুপ্তযুগের সাহিত্য, সংস্কৃতি ও জ্ঞান-বিজ্ঞানে দেখিতে পাওয়া যায়।

বহির্জগতের সহিত যোগাযোগ পূর্বালোচনা

পাশ্চাত্ত্যের সহিত সংস্কৃতির যোগাযোগের ফল ভারতীয় জ্যোতিষশাস্ত্র ও জ্যোতির্বিদ্যায় পরিলক্ষিত হয়। ভারতীয় জ্যোতির্বিদগণ রোমান জ্যোতির্বিদ্যার সহিত পরিচিত ছিলেন, ইহার প্রমাণ পাওয়া যায়। সপ্তাহের দিনগুলির ভারতীয় নাম ও পাশ্চাত্ত্য

রোমান ও গ্রীক জ্যোতির্বিদ্যার প্রভাব

নামের সামঞ্জস্য এবিষয়ে লক্ষণীয়। গ্রীক জ্যোতির্বিদ্যার প্রভাবও ভারতীয় জ্যোতির্বিদ্যায় প্রতিফলিত হইয়াছিল।

রোমান মুদ্রার অনুকরণে কুষাণ রাজগণ তাঁহাদের মুদ্রা প্রস্তুত করিতেন, সেকথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে। গুপ্ত আমলেও এই রীতি চালু ছিল। এমন কি, গুপ্ত রাজগণ রোমান মুদ্রা 'দেনারিয়াস' ( Denarius )-এর অনুকরণে তাঁহাদের মুদ্রার নাম দিয়াছিলেন 'দীনার'। ওজনের দিক দিয়াও গুপ্ত আমলের মুদ্রা ও রোমান মুদ্রার সম্পূর্ণ সামঞ্জস্য ছিল। গুপ্তযুগের শেষভাগে অবশ্য এই ওজনের পরিবর্তন করা হইয়াছিল। গুপ্তযুগের রৌপ্য-মুদ্রার ওজন শকদের মুদ্রার ওজনের সমান।

রোমান ও শক মুদ্রার অনুকরণ

কোন দেশের সভ্যতা ও সংস্কৃতির যখন পরিপূর্ণতা ঘটে, তখনই উহা নিজ দেশের সীমা অতিক্রম করিয়া অপরাপর অঞ্চলকেও প্রভাবিত করিবার শক্তি সঞ্চয় করে। গুপ্তযুগে ভারতীয় সভ্যতা ও সংস্কৃতি পরিপূর্ণতা লাভ করিয়াছিল বলা বাহুল্য। সেই যুগে মালয় দ্বীপপুঞ্জ, কম্বোজ, আনাম, সুমাত্রা, যবদ্বীপ, বলী, বোর্ণিও প্রভৃতি অঞ্চলে ভারতীয় উপনিবেশ গড়িয়া উঠিতে দেখা যায়। এই সকল অঞ্চল সুবর্ণভূমি নামে পরিচিত ছিল। অবশ্য গুপ্তযুগের পূর্ব হইতেই এই সকল অঞ্চলে বাণিজ্যের সূত্র ধরিয়া ভারতীয় সংস্কৃতি ক্রমে ক্রমে বিস্তার লাভ করিতেছিল। গুপ্তযুগে এই সকল অঞ্চলে ভারতীয় নামধারী রাজগণের পরিচয় পাওয়া যায়। এই সকল অঞ্চলে ভারতীয় ধর্ম, সামাজিক রীতি-নীতি, ভাষা, লিপি প্রভৃতি সব কিছু সম্পূর্ণভাবে বিস্তারলাভ করিয়াছিল। এতদঞ্চলে শৈব ধর্মেরই প্রাধান্য পরিলক্ষিত হয়।

ভারতীয় উপনিবেশ: মালয় দ্বীপপুঞ্জ, কম্বোজ, আনাম, সুমাত্রা, যবদ্বীপ, বলী, বোর্ণিও প্রভৃতি

খ্রীষ্টীয় দ্বিতীয় হইতে পঞ্চম শতাব্দীর মধ্যবর্তী কালে ভারতীয় উপনিবেশগুলি গড়িয়া উঠিয়াছিল। এগুলির কয়েকটি দীর্ঘ এক হাজার বৎসর টিকিয়া ছিল। চম্পা (বর্তমান আনাম) ও কম্বোজ ছিল এই উপনিবেশ রাজ্যগুলির মধ্যে সর্বাপেক্ষা শক্তিশালী। কালক্রমে কম্বোজ রাজ্যটি চম্পা অপেক্ষাও শক্তিশালী হইয়া উঠিয়াছিল। বর্তমানে কোচিন-চীন, লাওস, শ্যাম, মালয় দ্বীপপুঞ্জ, ব্রহ্মদেশের একাংশ ক্রমে কম্বোজ রাজ্যভুক্ত হইয়াছিল। কম্বোজের আংকোর-ভাত ও আংকোর-থোম ভারতীয় উপনিবেশে ভারতীয় সংস্কৃতির বিস্ময়কর নিদর্শন হিসাবে আজিও বিদ্যমান। আংকোর-ভাত-এর মন্দিরটি একটি বিষ্ণুমন্দির।

চম্পা ও কম্বোজের প্রাধান্য

আংকোর-ভাত ও আংকোর-থোম

মালয় দ্বীপপুঞ্জ, সুমাত্রা, যবদ্বীপ, বলী, বোর্ণিও প্রভৃতি লইয়া শৈলেন্দ্রবংশ-নামে এক প্রতাপশালী রাজবংশের সাম্রাজ্য গড়িয়া উঠিয়াছিল। শৈলেন্দ্রবংশের রাজগণ ছিলেন মহাযান বৌদ্ধধর্মমতে বিশ্বাসী। চীনদেশ ও ভারতবর্ষের সহিত তাঁহাদের দূত আদান-প্রদান চলিত। বাংলার পালবংশের রাজা দেবপালের নিকট রাজা বালপুত্রদেব নালন্দায় একটি বৌদ্ধমঠ স্থাপনের জন্য পাঁচখানি গ্রাম প্রার্থনা করিয়া দূত প্রেরণ করিয়াছিলেন। দেবপাল তাঁহার এই অনুরোধ রক্ষা করিয়াছিলেন। যবদ্বীপে রামায়ণ ও মহাভারতের কাহিনীকে ভিত্তি করিয়া বহু মন্দির নির্মিত হইয়াছিল। রামায়ণ ও মহাভারতের কাহিনীকে ভিত্তি করিয়া পুতুলনাচও দেখান হইত।

**শৈলেন্দ্রবংশ —ভারত ও চীনের সহিত যোগাযোগ**

ভারতের সভ্যতা ও সংস্কৃতির এইরূপ ব্যাপক বিস্তার সে-যুগের হিন্দু সভ্যতা ও সংস্কৃতির উৎকর্ষ এবং বৈদেশিক সভ্যতা-সংস্কৃতিকে গ্রাস করিবার শক্তির পরিচায়ক। সমগ্র সুবর্ণভূমিতে এবং পশ্চিম, মধ্য ও পূর্ব-এশিয়ায় ভারতীয় সংস্কৃতির প্রভাব-বিস্তৃতির কথা স্মরণ করিলে সেইযুগে ভারতবাসী যে এক শক্তিশালী সংস্কৃতি গড়িয়া তুলিযাছিল তাহা সহজেই অনুমান করিতে পারা যায়।

**হিন্দু সভ্যতা ও সংস্কৃতির শক্তিশালী প্রভাব**

খ্রীষ্টীয় প্রথম, দ্বিতীয় ও তৃতীয় শতকে বৌদ্ধধর্ম ও ভারতীয় সংস্কৃতি মধ্য-এশিয়া ও চীনদেশে প্রচারলাভ করিয়াছিল। পরবর্তী কয়েক শতাব্দীতে অর্থাৎ গুপ্তযুগে মধ্য-এশিয়া ও চীনে বৌদ্ধধর্ম ও ভারতীয় সংস্কৃতির প্রভাব বহুগুণে বৃদ্ধি পাইয়াছিল। মধ্য-এশিয়া, কাশ্মীর, মধ্যভাবত, বাণারস, গন্ধার প্রভৃতি স্থানের বৌদ্ধ প্রচারকগণ সেইযুগে চীনদেশে বৌদ্ধধর্ম প্রচার করিয়াছিলেন। ইঁহাদের মধ্যে কুমারসম্ভব, সঙ্ঘভূতি, বুদ্ধজীব, ধর্মমিত্র, ধর্মযশ, বুদ্ধযশ প্রভৃতি ধর্মপ্রচারকদের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। কাশ্মীরের বৌদ্ধধর্ম প্রচারক গুণবর্মন্ যবদ্বীপে বৌদ্ধধর্ম প্রচার করিয়াছিলেন। চীন সম্রাটের আমন্ত্রণে চীনদেশে ধর্মপ্রচার ও সংস্কৃত ধর্মগ্রন্থাদি চীনাভাষায় অনুবাদ করিবার উদ্দেশ্যে গুণবর্মন্ ৪৩১ খ্রীষ্টাব্দে নানকিং পৌঁছিয়াছিলেন। ইহা ভিন্ন বাণারসের প্রজ্ঞারুচি, মধ্য-ভারতের গুণভদ্র, গন্ধারের জিনভদ্র ও জিনযশ চীনদেশে ধর্ম-প্রচারের জন্য গিয়াছিলেন।

**মহাচীন ও ভারতবর্ষ**

খ্রীষ্টীয় চতুর্থ, পঞ্চম ও ষষ্ঠ শতকে ভারতবর্ষ হইতে বহু সংখ্যক ধর্মদূত চীনদেশে

ধর্মপ্রচারের জন্য যাওয়ার অবশ্যম্ভাবী ফল হিসাবে ভারতীয় সংস্কৃতিও চীনদেশে বিস্তার লাভ করিয়াছিল। ইহা ভিন্ন চীনাদের মধ্যে বুদ্ধদেবের জন্মস্থানে আসিয়া বৌদ্ধধর্ম ও ভারতীয় সংস্কৃতি সম্পর্কে অধিকতর জ্ঞানার্জনের এক প্রবল আগ্রহ জন্মিয়াছিল। ইহার ফলেই ফা-হিয়েন পাঁচজন অনুচরসহ ভারতবর্ষে আসিবার জন্য রওয়ানা হইয়াছিলেন। পথিমধ্যে আরও পাঁচজন চৈনিক পরিব্রাজক তাঁহার সহিত যোগ দিয়াছিলেন। ইঁহাদের সকলেই অবশ্য ভারতবর্ষ পর্যন্ত পৌঁছিতে পারেন নাই। চে-মং নামে অপর একজন চৈনিক পরিব্রাজকের সহিত পাঁচজন চীনাবাসী ভারতবর্ষে আসিয়াছিলেন (৪২৪ খ্রীষ্টাব্দে)। এইভাবে পরবর্তী কালেও চীনদেশ হইতে বহুসংখ্যক বৌদ্ধ পরিব্রাজক ও শিক্ষার্থী ভাবতবর্ষে আসিয়াছিলেন।

মহাচীনে ভারতীয় সংস্কৃতির প্রভাব

এইযুগে বৌদ্ধধর্ম তুর্কীদের মধ্যেও যে প্রচারিত হইয়াছিল, সে প্রমাণও আছে। জনৈক চীনা পরিব্রাজক পশ্চিম-তুর্কীস্তানে উপস্থিত হইয়া তুর্কী দলপতি টো-ফো-কঘান্-কে বৌদ্ধধর্মে দীক্ষিত করিয়াছিলেন।

তুর্কীদের মধ্যে বৌদ্ধধর্মের বিস্তার

**গুপ্ত সাম্রাজ্যের পতন (Downfall of the Gupta Empire):** উত্থান ও পতন প্রকৃতির নিয়ম—প্রাচীন ভারত-ইতিহাসের গৌরবোজ্জ্বল গুপ্ত সুবর্ণযুগের ক্ষেত্রেও এই প্রাকৃতিক নিয়মের ব্যতিক্রম ঘটিল না। আভ্যন্তরীণ ও বহিরাগত কারণে গুপ্ত সাম্রাজ্যের পতন ঘটিল। পরবর্তী কালে গুপ্ত রাজগণের মধ্যে যখন সমুদ্রগুপ্ত, চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্য বা স্কন্দগুপ্তের ন্যায় গুপ্ত সম্রাটদের আর উদ্ভব ঘটিল না, তখন গুপ্তবংশের পতন শুরু হইল। হীনবল গুপ্তবংশধরগণের আত্মকলহের সুযোগে পুষ্যমিত্র জাতি বিদ্রোহী হইয়া উঠিল। স্কন্দগুপ্ত পুষ্যমিত্র জাতিকে দমন করিতে সমর্থ হইয়াছিলেন বটে, কিন্তু গুপ্ত সাম্রাজ্যকে কোন স্থায়িত্ব দান করিতে পারেন নাই। আবার পুষ্যমিত্র জাতিকে দমন করিতে না করিতেই হূণ জাতি ভারতবর্ষ আক্রমণ করিল। দুর্ধর্ষ হূণ জাতির আক্রমণ হইতে দেশ রক্ষা করিবার মত শক্তি দুর্বল গুপ্তরাজগণের ছিল না। তোরমাণ, মিহিরগুল প্রভৃতি ছিলেন হূণ জাতির নেতা। এইভাবে আভ্যন্তরীণ অব্যবস্থা ও দুর্বলতা এবং বহিরাগত আক্রমণের ফলে গুপ্ত সাম্রাজ্য ধ্বংসপ্রাপ্ত হইলে ভারতের রাজনৈতিক ঐক্য বিনাশপ্রাপ্ত হইয়া কতকগুলি রাজ্যের সৃষ্টি হইল। এই

আভ্যন্তরীণ দুর্বলতা : হূণ আক্রমণ

পুষ্যভূতি বংশের অভ্যুত্থান

সকল রাজ্যের মধ্যে থানেশ্বরের পুষ্যভূতিবংশ ক্রমেই প্রতিপত্তি অর্জন করিতে লাগিল। এই বংশের শ্রেষ্ঠ রাজা ছিলেন হর্ষবর্ধন।

**হর্ষবর্ধন—৬০৬-'৪৭ ( Harshabardhana ) :** হর্ষবর্ধনের আমলে ভারতবর্ষে পুনরায় রাজনৈতিক ঐক্য সাধিত হইল। সমগ্র ভারতবর্ষ তিনি নিজ রাজ্যভুক্ত করিতে না পারিলেও গুপ্তযুগের পতনের সঙ্গে সঙ্গে যে-রাজনৈতিক বিচ্ছিন্নতা দেখা দিয়াছিল উহার স্থলে এক বৃহৎ সাম্রাজ্যের প্রতিষ্ঠা করিয়া তিনি শান্তি ও শৃঙ্খলা ফিরাইয়া আনিয়াছিলেন।

হর্ষবর্ধন (৬০৬—'৪৭)

হর্ষবর্ধনের আমলে বাংলাদেশের রাজা ছিলেন শশাঙ্ক। শশাঙ্ক পুষ্যভূতি বংশের প্রধান শত্রু ছিলেন। রাজা শশাঙ্ক ও হর্ষবর্ধনের মধ্যে রাজনৈতিক এবং ধর্মনৈতিক কারণে শত্রুতার সৃষ্টি হইয়াছিল। শশাঙ্কের জীবদ্দশায় হর্ষবর্ধন বাংলাদেশের উপর অধিকার বিস্তার করিতে সমর্থ হন নাই। দক্ষিণ-ভারতের শক্তিশালী চালুক্যরাজ দ্বিতীয় পুলকেশী হর্ষবর্ধনের সমসাময়িক ছিলেন। পুলকেশীর সহিত যুদ্ধে হর্ষবর্ধনের শোচনীয় পরাজয় ঘটিয়াছিল।

বাংলাদেশের রাজা শশাঙ্ক

হর্ষবর্ধনের রাজত্বকালে চৈনিক পরিব্রাজক হিউয়েন-সাঙ্ ভারতবর্ষে আসিয়াছিলেন। তাঁহার বর্ণনা হইতে হর্ষবর্ধনের শাসন-ব্যবস্থা, ধর্মমত, জনসাধারণের অবস্থা, দেশের শিক্ষা-দীক্ষা—সব বিষয়ের একটি সুন্দর চিত্র পাওয়া যায়।

হিউয়েন-সাঙ্

গুপ্তযুগের মতো হর্ষবর্ধনের আমলেও রাজা শাসন-ব্যবস্থার সকল ক্ষমতার অধিকারী ছিলেন। রাজ্যের সর্বত্র সুশাসন বজায় রাখা, দুষ্টের দমন ও শিষ্টের পালন করা ছিল রাজকর্তব্যের আদর্শ। শাসন-ব্যবস্থা কেন্দ্রীয় ও প্রাদেশিক—এই দুই ভাগে বিভক্ত ছিল। রাজপ্রতিনিধিগণ প্রদেশের শাসনে দায়িত্বপ্রাপ্ত ছিলেন। সেই সময়কার শাসন-ব্যবস্থার দক্ষতা ও উদারতা চৈনিক পরিব্রাজক হিউয়েন-সাঙ্‌কে মুগ্ধ করিয়াছিল। কিন্তু গুপ্তযুগের দণ্ডবিধির উদারতা হর্ষবর্ধনের আমলে পরিলক্ষিত হয় না। এই সময়ে কঠোর দণ্ড, যথা, হস্ত-পদ ও নাক-কান ছেদন প্রভৃতি দেওয়া হইত। রাস্তাঘাটও তখন বিপদসঙ্কুল হইয়া উঠিয়াছিল। রাজস্ব অবশ্য পূর্বের মতই ফসলের এক-ষষ্ঠাংশের বেশি ধার্য করা হইত না। সর্বধর্মে সম-ব্যবহার হর্ষবর্ধনের শাসন-ব্যবস্থার মূল নীতি ছিল।

শাসন-ব্যবস্থা

হর্ষবর্ধন বিভিন্ন ধর্মের প্রতি শ্রদ্ধাশীল ছিলেন। প্রথম জীবনে তিনি সম্ভবত

শিবের উপাসক ছিলেন। পরে তিনি বৌদ্ধধর্ম গ্রহণ করেন। কিন্তু তিনি তখনও বুদ্ধ, সূর্য ও শিবের উপাসনা করিতেন। সম্রাট অশোকের পদাঙ্ক অনুসরণ করিয়া তিনিও জনকল্যাণকর নানাপ্রকার কার্যাদি করিয়াছিলেন। সরাইখানা, বিশ্রামাগার, হাসপাতাল প্রভৃতি স্থাপন করিয়া তিনি পথিক ও জনসাধারণের সুবিধা করিয়া দিয়াছিলেন। চৈনিক পরিব্রাজক হিউয়েন-সাঙ্ হর্ষবর্ধনের পৃষ্ঠপোষকতা লাভে সমর্থ হইয়াছিলেন। হিউয়েন-সাঙ্-এর অভ্যর্থনার জন্য হর্ষবর্ধন কনৌজে ধর্মসভার আহ্বান করিয়াছিলেন। হর্ষবর্ধন অপর একটি অতি সুন্দর নিয়ম পালন করিতেন। প্রতি পাঁচ বৎসর অন্তর তিনি গঙ্গা ও যমুনার সঙ্গমস্থলে এক-একটি মেলা আহ্বান করিতেন এবং এই কয় বৎসরের সঞ্চিত ধনবস্ত্রাদি সমবেত বৌদ্ধ, জৈন, ব্রাহ্মণ, সাধু-সন্ন্যাসী ও গরীব-দুঃখীদের মধ্যে বিতরণ করিয়া দিতেন। ইহা হইতে তখনকার রাজ্যশাসনের আদর্শের পরিচয় পাওয়া যায়। সঞ্চিত অর্থ যে জনসাধারণের মধ্যে গরীব-দুঃখী এবং অপরের সাহায্যের উপর নির্ভরশীল সাধু-সন্ন্যাসীদের প্রাপ্য এই সুন্দর নীতি হর্ষবর্ধনের রাজত্বকালে প্রবর্তিত হইয়াছিল। এখানে উল্লেখ করা যাইতে পারে যে, সম্রাট অশোকও নিজেকে জনসাধারণের নিকট ঋণী বলিয়া মনে করিতেন এবং জনসাধারণের সর্বাঙ্গীণ মঙ্গল কামনা করিয়া সেই ঋণ হইতে মুক্ত হইবার চেষ্টা করিতেন।

হর্ষবর্ধনের ধর্মনীতি প্রজামঙ্গলের চেষ্টা

উচ্চ রাজনৈতিক আদর্শ

হিউয়েন-সাঙ্-এর বিবরণ হইতে জানিতে পারা যায় যে, মোট রাজস্বের এক-চতুর্থাংশ সাহিত্য-সেবার জন্য ব্যয়িত হইত। সেই যুগে নালন্দা বিশ্ববিদ্যালয় বৌদ্ধশাস্ত্র, ব্রাহ্মণ্যধর্ম, অপরাপর বিভিন্ন দর্শন, গণিতশাস্ত্র, জ্যোতির্বিদ্যা, চিকিৎসাশাস্ত্র প্রভৃতি অধ্যয়নের শ্রেষ্ঠ কেন্দ্র ছিল। হিউয়েন-সাঙ্ স্বয়ং কয়েক বৎসর নালন্দা বিশ্ববিদ্যালয়ে অধ্যয়ন করিয়াছিলেন। নালন্দার অধ্যাপকদের জ্ঞানের গভীরতার তিনি যথেষ্ট প্রশংসা করিয়াছেন। বাঙালী পণ্ডিত শীলভদ্র ছিলেন নালন্দা বিশ্ববিদ্যালয়ের অধ্যক্ষ। হর্ষবর্ধনের আমলে চীনদেশের সহিত ভারতবর্ষের দূত বিনিময় হইত। চীনদেশ হইতে বহু শিক্ষার্থী নালন্দা বিশ্ববিদ্যালয়ে অধ্যয়নের জন্য আসিতেন।

শিক্ষা : নালন্দা বিশ্ববিদ্যালয়

হর্ষবর্ধন নিজেও একজন সুসাহিত্যিক ছিলেন। রত্নাবলী, নাগানন্দ ও প্রিয়দর্শিকা নামে তিনখানি সংস্কৃত নাটক তিনি রচনা করিয়াছিলেন। তাঁহার হস্তাক্ষর ছিল অতি সুন্দর। এইভাবে শাসকের দায়িত্বের সহিত সাহিত্য-সেবা, ধর্মপরায়ণতা এবং শিক্ষা ও সংস্কৃতির পৃষ্ঠ-

হর্ষবর্ধনের সাহিত্যানুরাগ

পোষকতা করিয়া হর্ষবর্ধন ভারতীয় রাজগণের অন্যতম শ্রেষ্ঠ হিসাবে নিজেকে অমর করিয়া গিয়াছেন।

**হিউয়েন-সাঙ্ (Hiuen-Tsang):** বৌদ্ধতীর্থ ভারতভূমি পরিভ্রমণে আসিয়া হিউয়েন-সাঙ্ মোট চৌদ্দ বৎসর এই দেশে কাটাইয়াছিলেন। সেই সময়কার ভারতবর্ষ সম্পর্কে তিনি একটি বিশদ বিবরণ রাখিয়া গিয়াছেন।

সম্রাট হর্ষবর্ধনের সাম্রাজ্যে তিনি দীর্ঘ আট বৎসর বাস করিয়াছিলেন। তাঁহার বিবরণে তখনকার দণ্ডবিধির কঠোরতার উল্লেখ আছে। ইহা ভিন্ন রাস্তাঘাটে চলাচলও খুব নিরাপদ ছিল না, একথা হিউয়েন-সাঙ্ বলিয়া গিয়াছেন। তিনি নিজেই একাধিকবার দস্যুর কবলে পড়িয়াছিলেন। কিন্তু গুপ্তযুগে চৈনিক পরিব্রাজক ফা-হিয়েন দণ্ডবিধির উদারতা এবং রাস্তাঘাটের নিরাপত্তার উচ্ছ্বসিত প্রশংসা করিয়াছিলেন। ইহা হইতে মনে হয় যে, গুপ্তযুগের পরবর্তী কালে দেশের অবস্থার কতকটা অবনতি ঘটিয়াছিল। যাহা হউক হর্ষবর্ধনের সুশাসন এবং প্রজার কল্যাণের জন্য যাবতীয় চেষ্টার কথা হিউয়েন-সাঙ্ উল্লেখ করিয়া গিয়াছেন। কোন কোন সময়ে সরকার হইতে কৃষকদিগকে বীজ ও কৃষির অপরাপর প্রয়োজনীয় দ্রব্যাদি দিয়া সাহায্য করা হইত। বিনা পারিশ্রমিকে কাহাকেও খাটান হইত না।

হর্ষবর্ধনের সুশাসন

জনসাধারণের এক বিরাট সংখ্যা বৌদ্ধধর্মাবলম্বী ছিল বটে, কিন্তু গুপ্তযুগে যেমন দেশের সর্বত্র বৌদ্ধধর্ম প্রভাবিত সমাজ-জীবনের চিত্র দেখিতে পাওয়া যাইত, হর্ষবর্ধনের আমলে বৌদ্ধধর্মের সেইরূপ প্রভাব ছিল না। বারাণসীতে সেই সময়ে হিন্দুধর্মের প্রাধান্য পরিলক্ষিত হয়, তবে বৌদ্ধভিক্ষুগণ ও বৌদ্ধ মঠও সেখানে ছিল। নালন্দায় হিউয়েন-সাঙ্ দীর্ঘ পাঁচ বৎসর বৌদ্ধ ধর্মশাস্ত্র অধ্যয়ন করিয়াছিলেন। তিনি বুদ্ধগয়া, পাটলিপুত্র প্রভৃতি স্থানেও পরিভ্রমণ করিয়াছিলেন। পাটলিপুত্র নগরটি তখন ধ্বংসপ্রাপ্ত হইয়া গিয়াছিল।

নালান্দা বিশ্ববিদ্যালয়: হর্ষবর্ধন ও হিউয়েন-সাঙ্

হিউয়েন-সাঙ্ সেই সময়কার মোট ৩টি রাজ্যের উল্লেখ করিয়াছেন। এই সকল রাজ্যের রাজগণের মধ্যে হর্ষবর্ধন ও দ্বিতীয় পুলকেশীকে তিনি সর্বশ্রেষ্ঠ বলিয়া বর্ণনা করিয়াছেন।

পুলকেশী ভারতের রাজগণের মধ্যে শ্রেষ্ঠ

বাংলাদেশের তাম্রলিপ্তি বন্দরটি তদানীন্তন ভারতের অন্যতম শ্রেষ্ঠ বন্দর ছিল। এখান হইতে সওদাগরগণ সমুদ্রপথে দক্ষিণ-ভারতীয় দ্বীপপুঞ্জ অর্থাৎ সমগ্র সুবর্ণভূমিতে বাণিজ্যের জন্য যাতায়াত করিতেন।

তাম্রলিপ্তি

সেই সময় বাংলাদেশে বৌদ্ধধর্মের প্রভাব হ্রাস পাইয়াছিল। হর্ষবর্ধন কর্তৃক আহূত কনৌজের ধর্মসভা ও প্রয়াগের মেলার বিশদ বিবরণ হিউয়েন-সাঙ্ রাখিয়া গিয়াছেন। তাঁহার বর্ণনায় তদানীন্তন ভারতের জনসাধারণের অর্থনৈতিক জীবনেরও এক নির্ভরযোগ্য বিবরণ পাওয়া যায়। কৃষি-উৎপন্ন ফসলের মধ্যে ধান, গম, সরিষা, আদা, লাউ, কুমড়া, প্রভৃতি এবং ফলের মধ্যে আম, আপেল, কলা, কাঁঠাল, পেয়ারা, পিচ, আপ্রিকট্, বেদানা, আঙ্গুর, কমলালেবু, তরমুজ, তেঁতুল প্রভৃতির তিনি উল্লেখ করিয়াছেন।

কনৌজ ও প্রয়াগের ধর্মমেলা

কৃষি অর্থ নৈতিক জীবনের ভিত্তি

**গুপ্তযুগোত্তর কালে বহির্জগতের সহিত যোগাযোগ (Contacts with the outside world during the Post-Gupta period):** গুপ্ত শাসনের পরবর্তী যুগেও বহির্জগতের সহিত ভারতবর্ষের সাংস্কৃতিক যোগাযোগ অব্যাহত ছিল। এই যুগে সমগ্র চীনদেশ ও মধ্য-এশিয়া একই সম্রাটের অধীন হওয়ার ফলে ভারতের ধর্ম ও সংস্কৃতি এই দুই অঞ্চলে অধিকতর শক্তিশালী প্রভাব বিস্তারের সুযোগ লাভ করিয়াছিল। ভারতবর্ষ হইতে হাজার হাজার ধর্মপ্রচারক, বণিক ও অপরাপর বৃত্তির লোক চীনদেশের নগরগুলিতে সর্বদা যাতায়াত করিতেন। চীনদেশ হইতে বহুসংখ্যক ভিক্ষু ও রাজদূত ভারতবর্ষে আসিয়াছিলেন। নালন্দা বিশ্ববিদ্যালয়ের খ্যাতি সেই সময়ে এশিয়ায় ছড়াইয়া পড়িয়াছিল। এশিয়ার সকল অংশ হইতেই বৌদ্ধ-ভিক্ষু ও শিক্ষার্থিগণ নালন্দায় অধ্যয়নের জন্য আসিতেন।

চীন ও মধ্য-এশিয়ার সহিত যোগাযোগ

এই যুগে চীনা ভিক্ষুদের মধ্যে হিউয়েন-সাঙ্-ই সর্বপ্রথম ভারতবর্ষে আসিয়াছিলেন। তিনি ভারতবর্ষ হইতে বহুসংখ্যক বৌদ্ধ ধর্মগ্রন্থ ও বৌদ্ধমূর্তি চীনদেশে লইয়া গিয়া চীনদেশে বৌদ্ধধর্ম ও ভারতীয় সংস্কৃতি প্রচারে যথেষ্ট সাহায্য করিয়াছিলেন। মধ্য-এশিয়ার পথে ভারতবর্ষ হইতে স্বদেশে ফিরিবার কালে হিউয়েন-সাঙ্ সেই অঞ্চলে বৌদ্ধধর্ম ও ভারতীয় সংস্কৃতির প্রাধান্য লক্ষ্য করিয়াছিলেন। সার্ অরেল স্টেন-এর প্রত্নতাত্ত্বিক খনন-কার্যের ফলে খোটান, কাসগড়, সমরকন্দ প্রভৃতি অঞ্চলে ভারতীয় ধর্ম ও সংস্কৃতির চিহ্নাদি আবিষ্কৃত হইয়াছে।

হিউয়েন-সাঙ্

হিউয়েন-সাঙ্-এর পদাঙ্ক অনুসরণ করিয়া চীন, কোরিয়া, সমরকন্দ, তুর্কীস্তান

প্রভৃতি অঞ্চল হইতে বহুসংখ্যক বৌদ্ধ ভিক্ষু ভারতবর্ষে আসিয়াছিলেন। হিউয়েন-সাঙ্-এর বিবরণে এইরূপ বিভিন্ন দেশের ষাটজন পরিব্রাজকের জীবনী লিপিবদ্ধ আছে। হিউয়েন-সাঙ্-এর পরবর্তী চৈনিক পরিব্রাজকদের মধ্যেই ই-সিং-এর নাম বিশেষ উল্লেখযোগ্য। তিনি চীনদেশ হইতে সমুদ্রপথে সুমাত্রায় উপস্থিত হন। সেখানে কয়েক বৎসর অতিবাহিত করিয়া তিনি ৬৭৩ খ্রীষ্টাব্দে বাংলাদেশের তাম্রলিপ্তি বন্দরে পৌঁছান। তিনি এক বিরাট সংখ্যক সংস্কৃত পাণ্ডুলিপি চীনদেশে লইয়া গিয়াছিলেন। অপর পক্ষে নালন্দা বিশ্ববিদ্যালয়ের বিখ্যাত পণ্ডিত প্রভাকর মিত্র চীনদেশে এক বৌদ্ধ শিক্ষাকেন্দ্রে অধ্যাপনার কাজ গ্রহণ করিয়াছিলেন। প্রভাকর মিত্র ভিন্ন বোধিরুচি নামে অপর একজন পণ্ডিতও নালন্দা হইতে চীনদেশে এই সময়ে গিয়াছিলেন। ৬৪১ খ্রীষ্টাব্দে সম্রাট হর্ষবর্ধন চীনদেশে একজন দূত প্রেরণ করিলে সেই সূত্রে চীন সম্রাট পর পর তিনজন দূত হর্ষবর্ধনেব সভায় প্রেরণ করিয়াছিলেন। হর্ষবর্ধনের পরবর্তী কালেও গন্ধার, মগধ, কাশ্মীর প্রভৃতি অঞ্চলের সহিত চীনদেশের দূত-বিনিময়ের প্রমাণ পাওয়া যায়।

চীন, কোরিয়া, সমরকন্দ, তুর্কীস্তান প্রভৃতি অঞ্চল হইতে বৌদ্ধ পর্যটকদের ভারতে আগমন

নালন্দা বিশ্ববিদ্যালয়ে বৈদেশিক শিক্ষার্থিগণ : চীনদেশের সহিত দূত-বিনিময়

চীনদেশের সহিত এইরূপ যোগাযোগের ফলে ভারতীয় সংস্কৃতির প্রভাব সেই দেশে বিস্তার লাভ করিয়াছিল, বলা বাহুল্য। সেই যুগের চীন দেশীয় চিত্র ও ভাস্কর্যে সারনাথ, অজন্তা, গন্ধার ও মথুরা প্রভৃতি স্থানের ভাবতীয় শিল্পরীতির অনুকরণ দেখিতে পাওয়া যায়। পাথরের পাহাড কাটিয়া গুহা-নির্মাণের রীতিও ভারতবর্ষ হইতেই চীনদেশে বিস্তারলাভ করিয়াছিল। ইহা ভিন্ন ভারতীয় সঙ্গীত, গণিতশাস্ত্র, চিকিৎসাশাস্ত্র প্রভৃতির প্রভাবও চীনদেশে বিস্তারলাভ করিয়াছিল। ভারতীয় জ্যোতির্বিদ্যা বিষয়ের উপর রচিত একখানা সংস্কৃত গ্রন্থ—নবগ্রহসিদ্ধান্ত—চীনা ভাষায় অনূদিত হইয়াছিল। এইভাবে চিকিৎসা-বিষয়ক বহু সংস্কৃত গ্রন্থও চীনা ভাষায় অনূদিত হইয়াছিল।

চীনদেশীয় চিত্র, ভাস্কর্য, ও স্থাপত্য শিল্প, সঙ্গীত, গণিত, চিকিৎসাশাস্ত্র ও জ্যোতির্বিদ্যায় ভারতীয় প্রভাব

গুপ্তযুগের পরবর্তী কালে সমুদ্রপথে চীনদেশের সহিত ভারতবর্ষে বাণিজ্য-চলাচল বহুগুণে বৃদ্ধি পাইয়াছিল। হিন্দু বণিকগণ চীনদেশের বন্দরগুলিতে বাণিজ্য করিবার উদ্দেশ্যে যাইতেন। সেখানে অবস্থানকালে উপাসনার জন্য তাঁহারা বহু মন্দির নির্মাণ করাইয়াছিলেন।

বাণিজ্য-সম্পর্ক

মধ্য-এশিয়ার খোটান, ভারুক্কা, কাসগড়, কুচি, তুরফান প্রভৃতি অঞ্চলে ভারতীয় ধর্ম ও সংস্কৃতি পূর্ণমাত্রায় বিস্তারলাভ করিয়াছিল। হিউয়েন-সাঙ্ খোটানে বহু বৌদ্ধ ধর্মপ্রতিষ্ঠান দেখিতে পাইয়াছিলেন। ইতিপূর্বে ফা-হিয়েনও খোটানে চারিটি বিশাল বৌদ্ধ মঠ দেখিয়াছিলেন। এগুলির মধ্যে গোমতী মঠ-ই ছিল সর্বাপেক্ষা বৃহৎ। ইহাতে সেই সময়ে মোট তিন হাজার ভিক্ষু বাস করিতেন। মধ্য-এশিয়ার কুচি অঞ্চলে ভারতীয় সঙ্গীতশাস্ত্র ও চিকিৎসাশাস্ত্রের প্রভাব বিস্তারলাভ করিয়াছিল। আরবদেশেও ভারতীয় সংস্কৃতির প্রভাব বিস্তারলাভ করিয়াছিল, একথা আরবীয় কাহিনী-কিংবদন্তীতে পাওয়া যায়। কথিত আছে যে, আরবের খলিফা-অল্-মনসুর-এর উজীর বা প্রধানমন্ত্রী খালিদ জনৈক বৌদ্ধ পুরোহিতের পুত্র ছিলেন। বখ্ অঞ্চল আরবগণ কর্তৃক অধিকৃত হইলে খালিদসহ তাঁহার মাতা আরবগণ কর্তৃক ইস্লাম ধর্মে দীক্ষিত হইয়াছিলেন। খালিদ, তাঁহার পুত্র ও দুই পৌত্র আরবের আব্বাসীয় সম্রাটদের (৭০৬—৮০৩ খ্রীঃ) দক্ষিণহস্তস্বরূপ ছিলেন। তাঁহাদের চেষ্টায়ই ভারতীয় সংস্কৃতি ও সভ্যতার প্রভাব বিস্তৃত হইয়াছিল। ভারতীয় জ্যোতির্বিদ্যা, গণিতশাস্ত্র, চিকিৎসাশাস্ত্র ও অপরাপর জ্ঞান-বিজ্ঞান তাঁহাদেব চেষ্টায় আরবদেশে বিস্তারলাভ করিয়াছিল।

**মধ্য-এশিয়ায় ভারতীয় সংস্কৃতির প্রভাব**

**আরবদেশে ভারতীয় সংস্কৃতির প্রভাব**

তুর্কীস্তান, আফগানিস্তান, কাফ্রিস্তান প্রভৃতি অঞ্চলের সহিত সেইযুগে ভারতবর্ষের সাংস্কৃতিক যোগাযোগ বিদ্যমান ছিল। তিব্বতের রাজা স্ট্রংসান্‌গামপোর আমলে বৌদ্ধধর্ম ও ভারতীয় সংস্কৃতি তিব্বতে বিস্তারলাভ করিয়াছিল। তাঁহার আমলেই তিব্বতে সংস্কৃত লিপির প্রবর্তন হইয়াছিল।

**তুর্কীস্তান, আফগানিস্তান, কাফ্রিস্তান ও তিব্বত**

বৌদ্ধধর্ম এবং উহার সহিত ভারতীয় সংস্কৃতি চীন, তিব্বত ও মধ্য-এশিয়া হইতে মোঙ্গলিয়া, কোরিয়া ও জাপান পর্যন্ত বিস্তারলাভ করিয়াছিল। কোরিয়া ও জাপানের সহিত সরাসরি যোগাযোগও ছিল। চৈনিক পরিব্রাজক ই-সিং-এর বর্ণনা হইতে জানা যায় যে, কোরিয়া হইতে পাঁচজন পরিব্রাজক ভারতে আসিয়াছিলেন। বোধিসেন নামে জনৈক ভারতীয় বৌদ্ধ ভিক্ষু ৭০৬ খ্রীষ্টাব্দে জাপানে গিয়াছিলেন। তিনি সেখানে সংস্কৃত ও জাপানী উভয় ভাষাতেই জাপানী বৌদ্ধ ভিক্ষুদের সহিত আলাপ-

**মোঙ্গলিয়া, কোরিয়া ও জাপান**

ভারতীয় সংস্কৃতি প্রভাবিত দেশসমূহ

আলোচনা করিয়াছিলেন। ইহা হইতে মনে হয় যে, বহু পূর্ব হইতেই ভারতীয় সাংস্কৃতিক প্রভাব জাপানে বিস্তারলাভ করিয়াছিল।

পাশ্চাত্ত্য দেশগুলির মধ্যে রোমের সহিত সমগ্র গুপ্তযুগ ধরিয়া ভারতবর্ষের বাণিজ্য-সম্পর্ক বিদ্যমান ছিল। কিন্তু পরবর্তী কালে উহা ক্রমে হ্রাসপ্রাপ্ত হইতে থাকে। গুপ্তযুগের পরবর্তী কালে পারস্য, আরব ও পশ্চিম-এশিয়ার অপরাপর দেশগুলির সহিত ভারতবর্ষের বাণিজ্য-সম্পর্ক ছিল। আরবের 'দব' নামক বাণিজ্য-বন্দরে গ্রীস, ভারতবর্ষ, চীন প্রভৃতি দেশ হইতে বণিকগণ বাণিজ্যের জন্য উপস্থিত হইত। এইযুগে পাশ্চাত্ত্য দেশের সংস্কৃতির উপর ভাবতীয় সংস্কৃতির যথেষ্ট প্রভাব বিস্তারলাভ করিয়াছিল। পঞ্চতন্ত্র নামক বিখ্যাত সংস্কৃত গ্রন্থখানি আরবী, সীরীয়, পারসিক, হিব্রু, ল্যাটিন, স্পেনীয় এবং ইতালীয় ভাষায় অনূদিত হইয়াছিল। হিন্দু সাহিত্যের ন্যায় হিন্দু গণিতশাস্ত্র, চিকিৎসাশাস্ত্র প্রভৃতির জ্ঞানও পাশ্চাত্ত্য দেশে বিস্তৃত হইয়াছিল। ঐ যুগের গ্রীক চিকিৎসকগণ ভারতীয় চিকিৎসাশাস্ত্রের সহিত পরিচিত ছিলেন। প্রাচ্যের ব্রহ্মদেশ, শ্যাম, কম্বোজ, চম্পা, সুমাত্রা, বোর্ণিও, সিংহল প্রভৃতি দেশেব সহিতও ভারতবর্ষেব সাংস্কৃতিক আদান-প্রদান পূর্বেব ন্যায়ই অপ্রতিহতভাবে চলিতেছে।

পাশ্চাত্ত্যদেশে ভারতীয় সংস্কৃতির প্রভাব

ব্রহ্মদেশ, শ্যাম, কম্বোজ, চম্পা, সুমাত্রা, যবদ্বীপ, বোর্ণিও, সিংহল,

## Model Questions

1. Write an essay on the Gupta Golden Age. What is the justification for calling it 'Golden Age'?

   গুপ্ত সুবর্ণযুগ সম্পর্কে একটি প্রবন্ধ লিখ। ইহাকে 'সুবর্ণযুগ' বলিবার সার্থকতা আছে কি?

2. What light does the account of Fa-hien throw on the political, social, religious and economic life of the Indians under the Guptas?

   গুপ্তযুগের রাজনৈতিক, সামাজিক, ধর্মনৈতিক ও অর্থনৈতিক অবস্থা সম্পর্কে ফা-হিয়েনের বিবরণে কি পাওয়া যায়?

3. Write a note on the cultural contacts of India with the outside world under the Guptas.

   গুপ্তযুগে বহির্জগতের সহিত ভারতবর্ষের সাংস্কৃতিক যোগাযোগ আলোচনা কর।

4. Write an essay on the cultural contacts of India with the outside world during the Post-Gupta period.
গুপ্তযুগের পরবর্তী কালে বহির্জগতের সহিত ভারতবর্ষের সাংস্কৃতিক যোগাযোগ সম্পর্কে একটি প্রবন্ধ লিখ।

5. Write a note on Huen-Tsang.
হিউয়েন-সাঙ্ সম্পর্কে টীকা লিখ।

# UNIT (X) : প্রাচীন বাংলার ইতিহাস

## ( Early History of Bengal )

**বঙ্গ ও গৌড় ( Vanga and Gauda ) :** গুপ্ত সাম্রাজ্যের পতনোন্মুখতার সুযোগে বাংলাদেশে দুইটি স্বাধীন রাজ্যের উত্থান ঘটিয়াছিল (ষষ্ঠ শতক)। এই দুইয়ের একটি ছিল বঙ্গ এবং অপরটি গৌড। মোটামুটি পূর্ববঙ্গ ও দক্ষিণবঙ্গ এবং পশ্চিমবঙ্গের এক ক্ষুদ্র অংশ লইয়া 'বঙ্গ' রাজ্যটি গঠিত ছিল। আর পশ্চিমবঙ্গের অধিকাংশ এবং উত্তরবঙ্গ লইয়া গড়িয়া উঠিয়াছিল 'গৌড়' রাজ্য।

**বঙ্গ ও গৌড় রাজ্যের উদ্ভব**

বঙ্গ রাজ্যের রাজগণের মধ্যে গোপচন্দ্র, ধর্মাদিত্য ও সমাচারদেব এই তিনজনের নাম সেই সময়কার তাম্রশাসনে উল্লিখিত আছে। কিন্তু এই সকল রাজার বিষয়ে বিশেষ কিছু জানা সম্ভব হয় নাই। নালন্দা বিশ্ববিদ্যালয়ের অধ্যক্ষ শীলভদ্রকে সমতট অর্থাৎ পূর্ব-বঙ্গের এক ব্রাহ্মণ রাজপরিবারের সন্তান বলিয়া হিউয়েন-সাঙ্ বর্ণনা করিয়াছেন। কিন্তু শীলভদ্র গোপচন্দ্র, সমাচারদেব প্রভৃতি রাজগণের পরিবারসম্ভূত ছিলেন কিনা তাহা জানা যায় নাই।

**বঙ্গ : গোপচন্দ্র, ধর্মাদিত্য ও সমাচারদেব**

গুপ্ত সাম্রাজ্যের পতনের অব্যবহিত পরে গৌড় রাজ্যের ইতিহাস জানা সম্ভব হয় নাই। সম্ভবতঃ, ষষ্ঠ শতকের শেষ অবধি গৌড় গুপ্তবংশের শেষ রাজগণের অধীনে ছিল। মহাসেন গুপ্তের শাসনকালে শশাঙ্ক নামে জনৈক শক্তিশালী বাঙালী গৌড়ে এক স্বাধীন রাজ্যের প্রতিষ্ঠা করেন। শশাঙ্কের প্রথম জীবনের ইতিহাস সম্পর্কে সঠিক কিছু জানা যায় নাই। রোটাসগড়ের দুর্গে একটি শিলালিপিতে শশাঙ্ককে 'সামন্তরাজ' বলিয়া উল্লেখ করা হইয়াছে। ইহা হইতে মনে হয়, তিনি প্রথমে হয়ত মহাসেন গুপ্তের সামন্ত রাজা ছিলেন, পরে স্বাধীনতা ঘোষণা করিয়া গৌড় রাজ্যকে গুপ্ত-অধিকার হইতে স্বতন্ত্র করিয়া লইয়াছিলেন। রাজা শশাঙ্কের রাজধানী ছিল কর্ণসুবর্ণ। বহরমপুর-এর নিকটে রাঙ্গামাটি নামক স্থানটি কর্ণসুবর্ণ বলিয়া পরিচিত ছিল, একথা অনুমান করা হয়। এখানে সে যুগের বহু ঐতিহাসিক চিহ্ন আবিষ্কৃত হইয়াছে।

**গৌড় : শশাঙ্ক**

রাজা শশাঙ্ক মেদিনীপুর এবং উড়িষ্যার উত্তর ও দক্ষিণাংশ নিজ রাজ্যভুক্ত করিয়াছিলেন। দক্ষিণ-উড়িষ্যার শৈলোদ্ভব বংশের রাজগণের উপরে-ই শশাঙ্ক সেই অঞ্চলের শাসনভার ন্যস্ত করিয়াছিলেন। এই অঞ্চল, অর্থাৎ দক্ষিণ-উড়িষ্যা সেই সময়ে কঙ্গোদ নামে পরিচিত ছিল। শশাঙ্ক সমগ্র বাংলাদেশ গৌড় রাজ্যের অধিকারভুক্ত করিয়া এক ঐক্যবদ্ধ বঙ্গরাজ্য গঠন করিয়াছিলেন। এমন কি, তাঁহার আমলে বাংলাদেশের সীমা মগধ ও বারাণসী পর্যন্ত বিস্তারলাভ করিয়াছিল। তিনি মালব-রাজ দেবগুপ্তের সহিত মিত্রতাবদ্ধ হইয়া থানেশ্বর ও কনৌজের রাজগণের বিরুদ্ধে যুদ্ধে অবতীর্ণ হইয়াছিলেন। সম্রাট হর্ষবর্ধনের ভ্রাতা রাজ্যবর্ধনকে তিনি হত্যা করিয়াছিলেন এবং হর্ষবর্ধনের আক্রমণ হইতে বাংলার নিরাপত্তা রক্ষা করিতে সমর্থ হইয়াছিলেন।

রাজনৈতিক ক্ষেত্রে ঐক্যবদ্ধ বাংলা

বঙ্গাধিপতি শশাঙ্কের রাজত্বকালের কোন বিশদ ইতিহাস আমাদের জানা নাই বটে, কিন্তু তিনি-ই যে প্রাচীন বাংলার সর্বপ্রথম শক্তিশালী স্বাধীন রাজা, সে বিষয়ে সন্দেহ নাই। তিনি উত্তর-ভারতেও রাজ্য-বিস্তারের চেষ্টা করিয়াছিলেন। তাঁহার পরিকল্পিত নীতি অনুসরণ করিয়া-ই পরবর্তী কালে বাংলার পালরাজগণ বাংলাদেশকে উত্তর-ভারতের শ্রেষ্ঠ শক্তিতে পরিণত করিয়াছিলেন।

পাল রাজগণের রাজা শশাঙ্কের পদাঙ্ক অনুসরণ

**পালবংশ (The Palas):** আলোর পর আসে অন্ধকার, উত্থানের পর পতন। শশাঙ্কের অধীনে বাংলাদেশ যে স্বাধীন মর্যাদা ও প্রতিপ্রত্তি অর্জন করিয়াছিল, তাঁহার মৃত্যুর সঙ্গে সঙ্গেই উহার অবসান ঘটিয়া বাংলাদেশের রাজনৈতিক ইতিহাসে এক গভীর অন্ধকার যুগ দেখা দিল। দীর্ঘ একশত বৎসর ধরিয়া এই অন্ধকার যুগ বিদ্যমান ছিল। রাজনৈতিক দুর্বলতার সুযোগে অপরাপর রাজ্যের রাজগণ বাংলাদেশ আক্রমণ করিতে ত্রুটি করিলেন না। শৈলবংশের রাজগণ, যশোবর্মন, জয়াপীড় প্রভৃতির নাম এবিষয়ে উল্লেখযোগ্য। সপ্তম শতকের মধ্যভাগ হইতে আরম্ভ করিয়া অষ্টম শতকের মধ্য পর্যন্ত (৬৫০—৭৫০ খ্রীঃ) বাংলাদেশে এক দারুণ অরাজকতার সৃষ্টি হইয়াছিল। বিভিন্ন অংশে বিভিন্ন স্থানীয় দলপতি স্বাধীনভাবে রাজত্ব করিতেছিলেন। তাঁহাদের মধ্যে কোন সদ্ভাব ছিল না। বড় মাছ যেমন ছোট মাছকে খাইয়া ফেলে, সেইরূপ বাংলাদেশে তখন 'মাৎস্য-ন্যায়' প্রচলিত ছিল অর্থাৎ শক্তিশালী দুর্বলকে পীড়ন এবং ক্ষমতাবান স্থানীয় রাজা

বাংলাদেশের ইতিহাসে অন্ধকার যুগ

পার্শ্ববর্তী দুর্বল রাজগণকে আক্রমণ করিতেছিলেন। এইরূপ সঙ্কটপূর্ণ অবস্থায় বাংলাদেশের দলপতিগণ স্বার্থত্যাগ ও জাতীয়তাবোধের এক অতি উচ্চ দৃষ্টান্ত স্থাপন করিলেন। তাঁহারা সকলে সমবেত হইয়া বাংলার অরাজকতা দূর করিবার উদ্দেশ্যে গোপাল নামে জনৈক ক্ষমতাশালী দূরদর্শী নেতাকে বাংলাদেশের সিংহাসনে স্থাপন করেন। এইরূপ গণতান্ত্রিক উপায়ে দেশের মঙ্গল সাধনের জন্য শ্রেষ্ঠ ব্যক্তির হস্তে স্বেচ্ছায় শাসনভার অর্পণ করিয়া সে যুগের বাঙালী নেতাগণ তাঁহাদের মানসিক উৎকর্ষ ও স্বার্থত্যাগের এক অপূর্ব দৃষ্টান্ত রাখিয়া গিয়াছেন।

**গোপালের নির্বাচন (৭৫০)**

পালবংশের রাজগণের মধ্যে ধর্মপাল (৭৭০—৮১০), দেবপাল (৮১০—৮৫০), মহীপাল প্রভৃতির নাম বিশেষভাবে উল্লেখযাগ্য। রাজনীতি-ক্ষেত্রে পালবংশের শাসনকাল ভারত-ইতিহাসের এক গৌরবোজ্জ্বল অধ্যায়, পালরাজগণের শাসনকালে বাংলাদেশের রাজ্যসীমা বিহার এবং সাময়িকভাবে কনৌজ (বর্তমান উত্তরপ্রদেশ) পর্যন্ত বিস্তারলাভ করিয়াছিল। প্রাগ্‌জ্যোতিষপুর, উৎকল, মালব, পাঞ্জাব, রাজপুতানা, বেরার ও নেপাল পালবংশীয় রাজা ধর্মপালের আনুগত্য স্বীকার করিয়াছিলেন বলিয়া জানা যায়। সেই যুগের জনৈক গুজরাটী কবি ধর্মপালকে 'উত্তরাপথ স্বামী' নামে অভিহিত করিয়াছিলেন। সমগ্র উত্তরাপথে ধর্মপালের প্রাধান্য স্বীকৃত ছিল, একথা আধুনিক ঐতিহাসিক মাত্রেই স্বীকার করিয়া থাকেন। ধর্মপাল ছিলেন পালবংশের শ্রেষ্ঠ রাজা। একাদশ শতাব্দীর মধ্যভাগে দীর্ঘ চারিশত বৎসরের রাজত্বের পর বাংলার শ্রেষ্ঠ স্বাধীন রাজবংশ পালদের শাসনের অবসান ঘটিয়াছিল।

**ধর্মপাল, দেবপাল, মহীপাল**

**বাংলার রাজ্যসীমা**

**শ্রেষ্ঠ রাজা ধর্মপাল**

**সেনবংশ (The Senas)ঃ** পালবংশের শাসনের পর বাংলাদেশে সেনবংশের অধিকার স্থাপিত হয়। বিজয় সেন ছিলেন এই বংশের সর্বপ্রথম স্বাধীন শক্তিশালী রাজা। তাঁহার আমলে বাংলা রাজ্যের সীমা উত্তর-বিহার, উড়িষ্যা ও কামরূপ পর্যন্ত বিস্তারলাভ করিয়াছিল। পালবংশের রাজগণের আমলে বাংলার যে সাংস্কৃতিক উৎকর্ষ সাধিত হইয়াছিল, সেনরাজগণের অধীনেও তাহা অব্যাহত ছিল। বিজয় সেন ভিন্ন বল্লাল সেন ও লক্ষ্মণ সেন এই বংশের অপর দুইজন উল্লেখযোগ্য রাজা ছিলেন। লক্ষ্মণ সেনের রাজত্বকালে মুসলমান আক্রমণের ফলে বাংলাদেশের

**বিজয় সেন, বল্লাল সেন ও লক্ষ্মণ সেন**

অধিকাংশ স্থানে সেনবংশের অবসান ঘটিয়াছিল। বৃদ্ধ লক্ষ্মণ সেন মুসলমান আক্রমণ প্রতিহত করিতে না পারিয়া তাঁহার রাজধানী নদীয়া ত্যাগ করিয়া পূর্ববঙ্গে চলিয়া গিয়াছিলেন। সেখানে সেনবংশধরগণ আরো দীর্ঘকাল মুসলমান আক্রমণ প্রতিহত করিয়া স্বাধীনভাবে রাজত্ব করিয়াছিলেন।

**পাল ও সেনবংশের রাজত্বকালে বাংলাদেশের সমাজ ও সংস্কৃতি (Society and Culture in Bengal under the Palas and Senas):** রাজনৈতিক ক্ষেত্রে বাংলার পালবংশের শাসনকাল বাংলা তথা ভারত-ইতিহাসের এক গৌরবোজ্জ্বল যুগের রচনা করিয়াছিল, একথা সর্বজন-স্বীকৃত, কিন্তু শুধু রাজনৈতিক ক্ষেত্রেই নহে, পাল-শাসনাধীনে বাংলাদেশের সমাজ, সাহিত্য ও সংস্কৃতির ক্ষেত্রেও এক চরম উৎকর্ষের পরিচয় পাওয়া যায়। বিশেষভাবে সাংস্কৃতিক উৎকর্ষের জন্যই পালযুগের ইতিহাস বাঙালীর গৌরবের বিষয়। সেনবংশের শাসনকালে বাংলাদেশের রাজনৈতিক প্রাধান্য কতক পরিমাণে হ্রাসপ্রাপ্ত হইলেও সামাজিক ও সাংস্কৃতিক উৎকর্ষ অব্যাহত ছিল।

**সমাজ ও সংস্কৃতির ক্ষেত্রে এক গৌরবময় যুগ**

**সামাজিক অবস্থা (Social Condition):** পালবংশের উত্থানের প্রায় এক শতাব্দী পূর্বে চৈনিক পরিব্রাজক হিউয়েন-সাঙ্ বাংলা-দেশের সমৃদ্ধি ও সামাজিক আচার-ব্যবহারের কথা উল্লেখ করিতে গিয়া বাঙালী জাতির ভূয়সী প্রশংসা করিয়াছেন। সেই যুগের বাঙালী জাতির চরিত্রবল, সাহস, সাধুতা ও সভ্যতা চৈনিক পরিব্রাজকের প্রশংসা অর্জন করিয়াছিল। তাহাদের বিদ্যানুরাগ ও অমায়িক ব্যবহারে তিনি প্রীত হইয়াছিলেন। পালযুগের সামাজিক অবস্থা আলোচনা করিলে হিউয়েন-সাঙ্ কর্তৃক উল্লিখিত বৈশিষ্ট্যগুলি তখন বাঙালী জাতির মধ্যে বিদ্যমান ছিল জানা যায়। পাল ও সেন যুগের সাহিত্য-গ্রন্থাদি হইতে সে যুগের বাঙালী জাতি অনাড়ম্বর, সহজ ও সরল জীবন যাপন করিত, একথা জানিতে পারা যায়। সেনবংশের রাজা বল্লালসেন বাংলাদেশের সমাজে জাতিগত বিশুদ্ধতা বজায় রাখিবার উদ্দেশ্যে কৌলীন্য-প্রথার প্রবর্তন করিয়াছিলেন। ইহা হইতে অনুমান করা যাইতে পারে যে, সেই সময়ে জাতি-ভেদ-প্রথা ও এক শ্রেণীর সহিত অপর শ্রেণীর বৈবাহিক সম্পর্ক-স্থাপনের বাধা

**হিউয়েন-সাঙ্-এর বর্ণনা (সপ্তম শতক): বাঙালী জাতির বৈশিষ্ট্য**

**অনাড়ম্বর সামাজিক জীবন**

**কৌলীন্য-প্রথা প্রবর্তন**

হয়ত ছিল না। তখনকার সমাজ প্রধানতঃ ব্রাহ্মণ, বৈদ্য, কায়স্থ ও শূদ্র কয়টি শ্রেণীতে বিভক্ত ছিল।

নারীজাতির সম্মান

সমাজে নারীজাতির স্থান ছিল খুব উচ্চে। নারী জাতিকে সম্মান প্রদর্শন করা ভারতীয় কৃষ্টির অন্যতম প্রধান বৈশিষ্ট্য। পাল ও সেনযুগের বাঙালী নারীজাতির প্রশংসা সমসাময়িক গ্রন্থাদিতে পাওয়া যায়। তখনকার দিনে বাঙালীদের খাদ্য মোটামুটি বর্তমানকালের মতোই ছিল।

খাদ্য

ভাত, ডাল, মাছ, মাংস, শাক-সব্জী, ঘৃত, দধি-দুগ্ধ এবং ধান ও চাউল হইতে প্রস্তুত নানাপ্রকার খাদ্যদ্রব্য তাহাদের প্রধান খাদ্য ছিল। বাংলাদেশে সেই সময়ে পেটা-চিনি ও গুড় উভয়-ই প্রস্তুত হইত।

পোশাক-পরিচ্ছদ

পোশাক-পরিচ্ছদের বিশেষ কোন আড়ম্বর ছিল না। সে যুগের পুরুষদের পোশাক বলিতে ধুতি ও চাদর বুঝাইত। সাধারণতঃ পুরুষদের শরীরের উপরাংশ অনাবৃত থাকিত। কোন বিশেষ উৎসব উপলক্ষে চাদরও ব্যবহার করা হইত। পুরুষগণ কাষ্ঠের পাদুকা বা চামড়ার চটি ব্যবহার করিত। নারীজাতি শাড়ী পরিধান করিত। শাড়ীর একাংশ দ্বারা তাঁহারা শরীরের উপরাংশ আবৃত রাখিতেন। ইহা ভিন্ন কোন কোন ক্ষেত্রে খাট জামা ও ওড়্‌নাও ব্যবহার করা হইত। কর্পূর, চন্দন প্রভৃতি প্রসাধন সামগ্রীও তখন ব্যবহৃত হইত। পরদা-প্রথার প্রচলন তখন ছিল না।

অলঙ্কার

স্ত্রী-পুরুষ-নির্বিশেষে অলঙ্কার ব্যবহারের রীতি ছিল। সোনা ও রূপার কুণ্ডল, কেয়ূর, বলয়, হার, মেখলা, আংটি, নাকফুল, মল প্রভৃতি অলঙ্কার ব্যবহৃত হইত। ধনী পরিবারে মণি-মুক্তা ও অপরাপর মূল্যবান পাথর বসান অলঙ্কার ব্যবহারের দৃষ্টান্তও পাওয়া যায়।

নৃত্যগীতাদি আনন্দোৎসব

সামাজিক ও ধর্মানুষ্ঠানে নৃত্য-গীত, বাদ্য প্রভৃতির ব্যবস্থা করা হইত। বাঙালীর পূজা-পার্বণের তখনও প্রাচুর্য ছিল। বারো মাসে তেরো পার্বণ তখনও ছিল। অনুষ্ঠানাদি ভিন্নও আমোদ-প্রমোদ এবং খেলা-ধূলার ব্যবস্থা ছিল।

পরিবহণ-ব্যবস্থা

গরু-গাড়ী, ঘোড়া, হাতী, নৌকা, পাল্‌কী প্রভৃতি ছিল তখনকার পরিবহণ-ব্যবস্থা। ধনী সম্প্রদায়ের স্ত্রীলোকেরা নৌকা বা পাল্‌কীতে করিয়া একস্থান হইতে অন্যস্থানে যাওয়া-আসা করিতেন।

**অর্থনৈতিক অবস্থা (Economic Condition) :** পাল ও সেন যুগে বাঙালীরা গ্রামাঞ্চলেই বাস করিত। কৃষি ছিল অর্থনৈতিক জীবনের মূল ভিত্তি। শিল্প ও বাণিজ্যও সেই যুগে যথেষ্ট সমৃদ্ধ ছিল। সমৃদ্ধ শহর ও বন্দরের অভাব সেই যুগে ছিল না। কিন্তু বাণিজ্য বা অন্য কোন কার্য-ব্যপদেশে লোকেরা শহর বা বন্দরে বাস করিলেও পরিবার-পরিজন সকলেই গ্রামে থাকিত। জীবিকা অর্জনের উদ্দেশ্যেই শহরে বাস করা হইত। সামাজিক জীবনের মূল ভিত্তি ছিল গ্রাম। সম্ভ্রান্ত এবং ধনী সম্প্রদায়ের অনেকে অবশ্য শহর এলাকাতেই স্থায়িভাবে বাস করিতেন। শহরগুলিতে প্রশস্ত রাস্তার দুই পাশ ধরিয়া উঁচু দালান-প্রাসাদ প্রভৃতি নির্মিত ছিল। প্রাসাদের চূড়ায় সোনার কলস শোভা পাইত। কবি সন্ধ্যাকর নন্দীর 'রামচরিত' নামক গ্রন্থে পালরাজধানী 'রমাবতী'র বর্ণনা পাওয়া যায়। নগর ও শহর এলাকার বিভিন্ন স্থান, সরোবর, দেব-দেবীর মন্দির ও উদ্যান দ্বারা সজ্জিত ছিল।

কৃষি ও শিল্প

গ্রামাঞ্চলে বাঙালীর বাস

শহর ও বন্দর

পাল ও সেন যুগে বাংলাদেশ শিল্পজাত জিনিষপত্রের জন্য খ্যাতিলাভ করিয়াছিল। বর্তমান মেদিনীপুর জেলার তাম্রলিপ্তি এবং হুগলী জেলার সপ্তগ্রাম বন্দর হইতে সমুদ্রপথে বণিকগণ সিংহল, ব্রহ্মদেশ, চম্পা, কম্বোজ, যবদ্বীপ, মালয়, শ্যাম, সুমাত্রা, চীন প্রভৃতি দেশে বাণিজ্য করিবার উদ্দেশ্যে যাতায়াত করিত। স্থলপথেও সেই যুগে তিব্বত, নেপাল, মধ্য-এশিয়া প্রভৃতি দেশের সহিত বাণিজ্যিক যোগাযোগ ছিল। বহির্দেশের বাণিজ্য ভিন্ন ভারতবর্ষের বিভিন্ন অংশের সহিতও বাংলাদেশের বাণিজ্য-সম্পর্ক ছিল। বাংলাদেশে প্রস্তুত সূক্ষ্ম কার্পাস বস্ত্র তখন প্রাচ্য ও পাশ্চাত্ত্য দেশে রপ্তানি করা হইত। ইব্‌ন্ খোর্‌দাদ্‌বাহ নামে জনৈক আরব বণিকের বর্ণনায় বাংলাদেশের সূক্ষ্ম কার্পাস বস্ত্রের একখানা ধুতি সামান্য একটি আংটির ফাঁক দিয়া টানিয়া বাহির করা যাইত, একথা পাওয়া যায়। আরব বণিক সুলেমান-এর বর্ণনায় বাংলাদেশ হইতে গণ্ডারের শিঙ চীনদেশে রপ্তানি করা হইত জানা যায়। 'অভিধান রত্নমালা' গ্রন্থে বঙ্গদেশে টিন পাওয়া যাইত বলিয়া উল্লেখ আছে।

বৈদেশিক ও দেশীয় বাণিজ্য

উপরি-উক্ত আলোচনা হইতে সেই যুগের কৃষি, শিল্প ও ব্যবসায়-বাণিজ্য যে যথেষ্ট সমৃদ্ধ ছিল, তাহা অনুমান করা যায়। অন্ততঃ কৃষি, শিল্প, ব্যবসায়-বাণিজ্য প্রভৃতির গুপ্তোত্তর যুগে যে কোন অবনতি ঘটে নাই তাহা বুঝিতে পারা যায়।

অর্থনৈতিক সমৃদ্ধি

**সাহিত্য ও সংস্কৃতি (Literature and Culture):** পাল ও সেনবংশের রাজত্বকালে বাংলাদেশ সাহিত্য ও সংস্কৃতিতে এক অভূতপূর্ব উৎকর্ষ লাভ করিয়াছিল। রাজনৈতিক স্বাধীনতা ও প্রতিপত্তি স্থাপন ভিন্ন সাহিত্য ও সংস্কৃতির উন্নতি-সাধনের জন্যও পাল ও সেনবংশের রাজত্বকাল বাংলাদেশের তথা ভারতবর্ষের ইতিহাসে এক গৌরবোজ্জ্বল অধ্যায় রচনা করিয়াছে।

**(১) সাহিত্য (Literature):** পাল ও সেনযুগে বাঙালী মনীষার এক অভূতপূর্ব প্রকাশ দেখিতে পাওয়া যায় বাংলার সাহিত্য ক্ষেত্রে। এই যুগে শিক্ষা ও সাহিত্যানুরাগ পাল ও সেন রাজগণের পৃষ্ঠপোষকতার ফলেই বৃদ্ধি পাইয়াছিল।

**চর্যাপদ—আদি বাংলা রচনা**

বেদ, ধর্মশাস্ত্র, পুরাণ, রামায়ণ, মহাভারত, গণিত, অর্থশাস্ত্র, আয়ুর্বেদ, ব্যাকরণ, জ্যোতিষ প্রভৃতি বিষয়ে সেই যুগের পুরুষ, ও স্ত্রীলোকগণ জ্ঞানার্জন করিতেন। পালযুগেই 'চর্যাপদ' নামে বহু বৌদ্ধ দোঁহা ও গান রচিত হইয়াছিল। লুই ও কাহ্নপা বা কাহ্নপাদ এই সকল দোঁহা ও গান-রচয়িতাদের মধ্যে সর্বাধিক উল্লেযোগ্য। চর্যাপদগুলিই হইল বাংলা ভাষার আদি রূপ। কবি সন্ধ্যাকর নন্দীর 'রামচরিত', গৌড় অভিনন্দন-এর 'কাদম্বরী কথাসার' ও হলায়ূধের 'অভিধান রত্নমালা' প্রভৃতি এই যুগে রচিত

**সন্ধ্যাকর নন্দী, গৌড় অভিনন্দন, হলায়ুধ, চক্রপাণি দত্ত, জয়দেব, বল্লাল সেন প্রভৃতি**

হইয়াছিল। চক্রপাণি দত্ত ছিলেন সে যুগের শ্রেষ্ঠ কবি। শ্রীকর ছিলেন সেই যুগের অন্যতম শ্রেষ্ঠ স্মৃতিশাস্ত্র-সম্পর্কিত গ্রন্থের রচয়িতা। সেনরাজ বল্লালসেন 'দান-সাগর' ও 'অদ্ভুত-সাগর' নামে দুইখানি গ্রন্থ রচনা করিয়াছিলেন। সেনরাজগণের পৃষ্ঠপোষকতায় বাংলাদেশে সাহিত্য ও শিল্পের যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল। 'গীতগোবিন্দ'-রচয়িতা প্রসিদ্ধ কবি জয়দেব ও 'পবন-দূত'-রচয়িতা ধোয়ী প্রভৃতি সেনরাজগণের আমলে আবির্ভূত হইয়াছিলেন।

**(২) ধর্ম (Religion):** পালরাজগণ ছিলেন বৌদ্ধধর্মাবলম্বী। সেই সময়ে ভারতবর্ষের অপরাপর স্থানে বৌদ্ধধর্ম লোপ পাইতেছিল। একমাত্র পালরাজ্যেই

**পালরাজ্যে বৌদ্ধধর্মের প্রাধান্য**

**বৌদ্ধধর্মে তান্ত্রিকতা—হিন্দুধর্ম কর্তৃক প্রভাবিত**

উহা তখন প্রাণবন্ত ছিল। ভারতের অপরাপর অংশে বৌদ্ধ-ধর্মাবলম্বীদের অস্তিত্ব যে একেবারে না ছিল এমন নহে তবে তাহাদের সংখ্যা পূর্বাপেক্ষা বহু কম ছিল। বুদ্ধদেব ও মহাবীর জিন সেই যুগে ক্রমেই সম্পূর্ণ হিন্দু দেবতায় রূপান্তরিত হইতে-ছিলেন। শিব ও বিষ্ণু উপাসনার প্রভাব ক্রমেই বুদ্ধ ও জিন-এর উপর প্রতিফলিত হইয়া তাঁহারাও বিষ্ণুর-ই অবতার বলিয়া বিবেচিত ও

পূজিত হইতে লাগিলেন। বৌদ্ধধর্মের পূর্বেকার সহজ ও সরল ভাব পরিত্যক্ত হইয়া তখন হিন্দু দেব-দেবীর উপাসনায় যে সকল অনুষ্ঠান ও মন্ত্র-তন্ত্রাদি পাঠ করা হইত বুদ্ধদেবের পূজায়ও সেইরূপ করা হইতে লাগিল। বৌদ্ধধর্মে তান্ত্রিকতা দেখা দিলে স্বভাবতঃই বৌদ্ধধর্ম হিন্দুধর্মের দ্বারা প্রভাবিত হইতে লাগিল। মুদ্রা, মণ্ডল, ক্রিয়াকাণ্ড, ব্রত, নিয়ম, জপ, মন্ত্র, হোম প্রভৃতি বৌদ্ধধর্মেও ক্রমশঃ স্থানলাভ করিবার ফলে ক্রমেই বৌদ্ধধর্ম হিন্দুধর্মের সহিত মিশিয়া যাইতে লাগিল। 'মঞ্জুশ্রী মূলকল্প' নামক গ্রন্থে তান্ত্রিক বৌদ্ধধর্মের পূজা-পার্বণ-রীতি পাঠ করিলে হিন্দুধর্মের বহু কিছুই যে বৌদ্ধধর্মে প্রবেশ করিয়াছিল তাহা উপলব্ধি করিতে পারা যায়। তান্ত্রিকতা দেখা দিবার ফলেই হিন্দুধর্মের পক্ষে বৌদ্ধধর্মকে গ্রাস করা কঠিন হইল না। এইভাবে ভারতের অন্যত্র বৌদ্ধধর্ম যখন ক্রমেই হিন্দুধর্মের অঙ্গীভূত হইতেছিল তখন একমাত্র পালরাজগণের পৃষ্ঠপোষকতায় বাংলা ও বিহার অঞ্চলে উহা প্রকৃত বৌদ্ধধর্মরূপেই প্রচলিত ছিল। ইহা ভিন্ন, নেপাল ও কাশ্মীরে বৌদ্ধধর্মের কতক প্রভাব পরিলক্ষিত হয়। পালরাজগণ সকলেই বৌদ্ধধর্মাবলম্বী ছিলেন, কিন্তু সকল ধর্মের লোকের প্রতিই তাঁহারা সমব্যবহার করিতেন। গোপালের মন্ত্রী ছিলেন জনৈক ব্রাহ্মণ। পালবংশের পর সেনবংশের আমলে বাংলাদেশে ব্রাহ্মণ্যধর্ম অর্থাৎ হিন্দুধর্মের, বিশেষভাবে তান্ত্রিক হিন্দুধর্মের প্রাধান্য স্থাপিত হইয়াছিল।

*বৌদ্ধধর্ম-অবলুপ্তির কারণ*

(৩) **শিক্ষা-দীক্ষা :** পালবংশের প্রতিষ্ঠাতা গোপাল উদন্তপুরী বৌদ্ধ-বিহার নির্মাণ করাইয়াছিলেন। বৌদ্ধ দার্শনিক শান্তি রক্ষিত গোপালের পৃষ্ঠপোষকতা লাভ করিয়াছিলেন। তিনি ছিলেন সেই যুগের অন্যতম শ্রেষ্ঠ তান্ত্রিক। গোপালের পুত্র ধর্মপালের রাজত্বকালে পঞ্চাশটি বৌদ্ধমঠ নির্মিত হইয়াছিল। বৌদ্ধ দার্শনিক হরিভদ্র এই সকল মঠে বৌদ্ধদর্শন অধ্যাপনা করিতেন। ধর্মপালের অন্যতম শ্রেষ্ঠ কীর্তি হইল বিক্রমশীলা মহাবিহার নির্মাণ। ভাগলপুর জেলার পাথরঘাটা অঞ্চলে গঙ্গানদীর তীরে এই মহাবিহারটি নির্মিত হইয়াছিল। ইহাতে মোট ১০৭টি মন্দির ও ৬টি মহাবিদ্যালয় ছিল। বিক্রমশীলা মহাবিহারের আচার্য বা ব্রহ্মাচার্য ছিলেন বুদ্ধজ্ঞানপাদ। বিক্রমশীলা মহাবিদ্যালয়গুলিতে তান্ত্রিক বৌদ্ধধর্মমত অধ্যাপনা করিতেন প্রশান্ত মিত্র, বুদ্ধশান্তি, বুদ্ধজ্ঞান-পাদ, রাহুলভদ্র প্রভৃতি দার্শনিকগণ। কমলশীল ছিলেন বিক্রমশীলা মহাবিহারের শ্রেষ্ঠ ভাষ্যকার। ন্যায়-শাস্ত্রের অধ্যাপনা

*উদন্তপুরী বৌদ্ধ বিহার—শান্তি রক্ষিত*

*বিক্রমশীলা মহাবিহার*

*কল্যাণ রক্ষিত, প্রভাকর, পূর্ণবর্ধন প্রভৃতি ১০৮ জন অধ্যাপক*

করিতেন কল্যাণরক্ষিত, প্রভাকর, পূর্ণবর্ধন প্রভৃতি অধ্যাপকগণ। ইহা ভিন্ন ব্যাকরণ, তর্কশাস্ত্র, অনুষ্ঠানবিধি শিক্ষা দিবার জন্যও অধ্যাপকগণ নিযুক্ত হইয়াছিলেন। মোট ১০৮ জন পণ্ডিত বিক্রমশালা মহাবিহারের অধ্যাপনার কাজ করিতেন। শিক্ষার্থিগণকে শিক্ষার জন্য কোন ব্যয় বহন করিতে হইত না। তাহাদের খাওয়া এবং হাতখরচ বাবদ অর্থ মহাবিহার হইতে দেওয়া হইত। শিক্ষার্থীদের মধ্যে যাঁহারা বিশেষ কৃতিত্ব দেখাইতে পারিতেন তাঁহাদিগকে উপাধি-পত্র ( diploma ) দেওয়া হইত। ভারতবর্ষের বিভিন্ন অংশ ভিন্ন তিব্বত ও অপরাপর দেশ হইতেও শিক্ষার্থিগণ বিক্রমশীলা মহাবিহারে অধ্যয়নের জন্য সমবেত হইতেন। এই মহাবিহারে বহু সংস্কৃত গ্রন্থ তিব্বতী ভাষায় অনূদিত হইয়াছিল। দীপঙ্কর শ্রীজ্ঞান এই মহাবিহারে অধ্যাপনা করিতেন। পালরাজ দেবপালের আমলে সোমপুরী-বিহার নামে একটি বৌদ্ধ-বিহার নির্মিত হইয়াছিল। রাজশাহী জেলার পাহাড়পুর অঞ্চলে এই মহাবিহারটির ধ্বংসাবশেষ আবিষ্কৃত হইয়াছে। ত্রৈকূটক মঠ নামে অপর একটি বৌদ্ধশাস্ত্র অধ্যয়ন-অধ্যাপনার কেন্দ্র দেবপাল কর্তৃক নির্মিত হইয়াছিল। পালযুগে নালন্দা বিশ্ববিদ্যালয় পুনরায় প্রসিদ্ধি অর্জন করিয়াছিল। বিদেশ হইতেও শিক্ষার্থিগণ নালন্দায় অধ্যয়নের জন্য আসিতেন সেই প্রমাণ পাওয়া যায়। সুমাত্রার শৈলেন্দ্রবংশীয় রাজা বালপুত্রদেব নালন্দায় একটি বৌদ্ধমঠ নির্মাণের জন্য পাঁচখানি গ্রাম চাহিয়া দেবপালের নিকট দূত প্রেরণ করিয়াছিলেন। দেবপাল স্বয়ং নালন্দায় কয়েকটি মঠ নির্মাণ করাইয়া দিয়াছিলেন। বিদ্বান ও বিদ্যার প্রতি তাঁহার অপরিসীম শ্রদ্ধা ছিল।

দীপঙ্কর শ্রীজ্ঞান

সোমপুরী ও ত্রৈকূটক বিহার

নালন্দা বিশ্ববিদ্যালয়—বালপুত্রদেবের দূত প্রেরণ

(৪) **শিল্পকলা, স্থাপত্য ও ভাস্কর্য**: চিত্র-শিল্প, স্থাপত্য ও ভাস্কর্যের পালযুগে যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল। সেনযুগেও স্থাপত্য-শিল্পের উৎকর্ষ পরিলক্ষিত হয়। পাল অথবা সেন রাজগণের পৃষ্ঠপোষকতায় যে শিল্পকলা, স্থাপত্য, ভাস্কর্য রীতি গড়িয়া উঠিয়াছিল, সেগুলির নিদর্শনের অধিকাংশই মুসলমান আক্রমণ-কালে বিনাশপ্রাপ্ত হইয়াছে, তথাপি ইতস্তত: বিক্ষিপ্তভাবে যে সামান্য কয়েকটি নিদর্শন পাওয়া গিয়াছে সেগুলি হইতেই ঐ যুগের শিল্পরীতি সম্পর্কে ধারণালাভ করা যায়। গোপাল-নির্মিত উদন্তপুরী বৌদ্ধবিহার স্থাপত্য-শিল্পের এক অতি সুন্দর নিদর্শন। এই বিহারটির অনুকরণে তিব্বতের সর্বপ্রথম বৌদ্ধবিহার নির্মিত হইয়াছিল। সুবর্ণদ্বীপ অর্থাৎ দক্ষিণ-পূর্ব এশিয়ার দ্বীপপুঞ্জে সোমপুরী বিহারের নির্মাণ-কৌশলের অনুকরণ দেখিতে পাওয়া

উদন্তপুরীর শিল্পকৌশল

যায়। একটি বিস্তীর্ণ আঙ্গিনার চতুর্দিকে সোমপুরী-বিহারের ছোট-বড় বহু দালান, কক্ষ, মন্দির, ভোজনালয় নির্মিত ছিল। পাল ও সেনযুগে নির্মিত স্থাপত্য-শিল্পের ভগ্নাবশেষ বাংলাদেশের বিভিন্ন স্থানে পাওয়া যায়। চিত্রশিল্প ও ভাস্কর্যে পালযুগের অনন্যসাধারণ শিল্পী ধীমান ও তাঁহার পুত্র বীতপাল চরম উৎকর্ষ লাভ করিয়াছিলেন। ধাতু দ্বারা মূর্তি-নির্মাণ-কৌশলও তাঁহাদের অবিদিত ছিল না। পালযুগের ভাস্কর্য

চিত্রশিল্প, স্থাপত্য ও ভাস্কর্য : ধীমান, বীতপাল, শূলপাণি প্রভৃতি শিল্পিগণ

পাল যুগে বহির্জগতের সহিত বাংলাদেশের সাংস্কৃতিক যোগাযোগ

নিদর্শনগুলির নিখুঁত শিল্পকার্য দেখিয়া বিস্মিত হইতে হয়। সেনযুগের শ্রেষ্ঠ শিল্পী ছিলেন শূলপাণি। পাল-রাজগণের আদেশে বহু জলাশয় ও পুষ্করিণী খনন করা হইয়াছিল। দিনাজপুর জেলায় সেই যুগের দুই একটি জলাশয়ের নিদর্শন আজও বিদ্যমান আছে।

**বহির্জগতের সহিত যোগাযোগ (Contacts with the outside World):** পাল ও সেনযুগে, বিশেষভাবে পালরাজগণের আমলে বাংলাদেশ, ধর্ম, শিল্প, সাহিত্য এবং বাণিজ্যিক সামগ্রীর উৎসস্বরূপ হইয়াছিল। নেপাল, তিব্বত, চীন, জাপান, ব্রহ্মদেশ, সিংহল, যবদ্বীপ, সুমাত্রা প্রভৃতি অঞ্চলে শিক্ষয়িত্রী (mistress) ছিল। বাংলাদেশের তাম্রলিপ্তি ও সপ্তগ্রাম হইতে অসংখ্য বাণিজ্যপোত সিংহল, ব্রহ্মদেশ, যবদ্বীপ, সুমাত্রা প্রভৃতি পূর্ব-ভারতীয় দ্বীপপুঞ্জের সহিত বাণিজ্য-ব্যপদেশে চলাচল করিত। বহু ভাগ্যবিড়ম্বিত ক্ষত্রিয়-সন্তান সুবর্ণ-দ্বীপে ভাগ্যান্বেষণে যাইতেন এবং প্রচুর ধনরত্ন লইয়া আসিতেন। স্থলপথে ও তিব্বতের মধ্য দিয়া নেপালে ও চীন-দেশের সহিত ব্যবসায়-বাণিজ্য চলিত।

সুবর্ণভূমির সহিত বাণিজ্যিক যোগাযোগ

পালরাজগণের পৃষ্ঠপোষকতায় বৌদ্ধধর্মও বিদেশে বিস্তারলাভ করিয়াছিল। সুমাত্রা, যবদ্বীপ প্রভৃতি অঞ্চলের শৈলেন্দ্র রাজবংশের তিনজন রাজার নাম বাংলার পালবংশীয় রাজা দেবপালের (৮১০-'৫০) নালন্দা অনুশাসনে উল্লিখিত আছে। শৈলেন্দ্রবংশীয় রাজগণের গুরু ছিলেন কুমার ঘোষ নামে জনৈক বাঙালী। সুবর্ণভূমির রাজা বালপুত্রদেব নালন্দায় একটি বৌদ্ধ-মঠ নির্মাণের উদ্দেশ্যে দেবপালের নিকট পাঁচখানি গ্রাম চাহিয়া দূত প্রেরণ করিয়াছিলেন। এই সকল তথ্য হইতে সহজেই অনুমান করা যায় যে, সুবর্ণভূমি অঞ্চলে অর্থাৎ দক্ষিণ-ভারতীয় দ্বীপপুঞ্জে বাংলাদেশের ধর্ম ও সংস্কৃতি বিস্তার লাভ করিয়াছিল। সোমপুরী বিহারের অনুকরণে নির্মিত দালান প্রভৃতির চিহ্নাদিও সেই সকল স্থানে পরিলক্ষিত হয়।

সুবর্ণভূমির সহিত সাংস্কৃতিক যোগাযোগ

তিব্বতের সহিত বহু পূর্ব হইতেই ভারতের বাণিজ্যিক ও সাংস্কৃতিক যোগা-যোগ বিদ্যমান ছিল। তিব্বতের প্রসিদ্ধ রাজা স্ট্রং-সান্-গাম্পোর চেষ্টায় তিব্বতে বৌদ্ধধর্ম প্রচারিত হইয়াছিল। পাল-বংশের রাজত্বকালে তিব্বতের সহিত ভারতবর্ষের সাংস্কৃতিক যোগাযোগ বহুগুণে বৃদ্ধি পাইয়াছিল। বহু তিব্বতীয় ভিক্ষু নালন্দায় বৌদ্ধশাস্ত্র অধ্যয়নের জন্য আসিতেন। তিব্বতের রাজার আমন্ত্রণে

তিব্বতের সহিত সাংস্কৃতিক ও বাণিজ্যিক সম্পর্ক

বাঙালী বৌদ্ধ দার্শনিক রত্নবজ্র ও অতীশ দীপঙ্কর (শ্রীজ্ঞান) তিব্বতে গিয়াছিলেন। সেই সময়ে তিব্বতে বৌদ্ধধর্মের প্রভাব হ্রাস পাইয়াছিল, কিন্তু অতীশের চেষ্টায় তিব্বতে বৌদ্ধধর্ম পুনঃসঞ্জীবিত হইয়াছিল। গোপাল-নির্মিত উদন্তপুরী বৌদ্ধমঠের অনুকরণে সেই যুগে তিব্বতে সর্বপ্রথম বৌদ্ধমঠ নির্মিত হইয়াছিল। বলা বাহুল্য তিব্বতের সহিত সেই যুগে স্থলপথে বাণিজ্য-সম্পর্ক বিদ্যমান ছিল।

চীনদেশের সহিত সাংস্কৃতিক ও বাণিজ্যিক যোগাযোগ

পালযুগে চীনদেশের সহিতও বাংলাদেশের ধর্ম ও বাণিজ্য-সম্পর্ক অব্যাহত। ৯৭৩ খ্রীষ্টাব্দে নালন্দার জনৈক অধ্যাপক চীন-সম্রাট কর্তৃক আমন্ত্রিত হইয়া চীনদেশে গিয়াছিলেন। ভারতবর্ষের অপরাপর অংশ হইতেও অবশ্য সেই যুগে বহু ভারতীয় বৌদ্ধ ভিক্ষু চীনদেশে গিয়াছিলেন। চীনদেশ হইতেও বহু পরিব্রাজক সেই যুগে ভারতবর্ষে আসিয়াছিলেন। ইঁহাদের পাঁচজন বোধগয়ায় কয়েকটি লিপি (inscription) রাখিয়া গিয়াছেন।

ব্রহ্মদেশ, জাপান প্রভৃতির সহিত যোগাযোগ

ব্রহ্মদেশ এবং তিব্বত ও চীনের মাধ্যমে জাপান ও উহার সংলগ্ন অঞ্চলে পালযুগে ধর্ম ও সাংস্কৃতিক প্রভাব বিস্তার লাভ করিয়াছিল

সেনরাজগণের ধর্মপ্রচারের চেষ্টা

সেনরাজগণও ধর্মের পৃষ্ঠপোষক ছিলেন। তবে তাঁহারা ছিলেন ব্রাহ্মণ্য ধর্মাবলম্বী। হিন্দুধর্মের পৃষ্ঠপোষক বল্লাল সেন ধর্মপ্রচারের জন্য, মগধ, চট্টগ্রাম, আরাকান, উড়িষ্যা ও নেপালে ধর্মপ্রচারক প্রেরণ করিয়াছিলেন।

উপসংহার

উপরি-উক্ত আলোচনা হইতে পাল ও সেন যুগে বাংলাদেশ ও বাঙালী জাতি যে রাজনীতি, ধর্ম, সাহিত্য ও সংস্কৃতি—সর্বক্ষেত্রে এক অভূতপূর্ব উন্নতি লাভ করিয়াছিল তাহার সুস্পষ্ট ধারণা পাওয়া যায়। সেনবংশ-ই ছিল বাংলাদেশের সর্বশেষ স্বাধীন হিন্দু রাজবংশ। এই বংশের শেষ রাজা লক্ষ্মণ সেনের আমলে (১১৯৭ খ্রীঃ) কুতব্-উদ্দিনের সেনাপতি ইখ্তিয়ার-উদ্দিন-বিন্-বখ্তিয়ার বিহার ও বাংলাদেশ জয় করেন। পূর্ববঙ্গে অবশ্য সেনবংশধরগণ আরও কিছুকাল স্বাধীনতা বজায় রাখিতে সমর্থ হইয়াছিলেন।

## Model Questions

1. Give an idea of the cultural achievements of the Palas and Senas of Bengal.
   বাংলার পাল ও সেন বংশের রাজগণের সাংস্কৃতিক কার্যকলাপের একটি বর্ণনা দাও।
2. Discuss, briefly, the relations of Bengal with the outside world under the Palas and the Senas.
   পাল ও সেন যুগে বহির্জগতের সহিত বাংলাদেশের যোগাযোগ সম্পর্কে একটি সংক্ষিপ্ত আলোচনা কর।
3. What picture of the Bengalee social life do you get from the history of the Palas and Senas ?
   পাল ও সেন বংশের ইতিহাস হইতে সেই যুগের বাঙালী সমাজ সম্পর্কে একটি আলোচনা-মূলক চিত্র দাও।

## UNIT (XI—XII) : দক্ষিণ-ভারতের ইতিহাস

### ( South Indian History )

**দাক্ষিণাত্যের রাজ্যসমূহ ( Kingdoms of the South ):** সুদূর অতীতে দাক্ষিণাত্যের চের বা কেরল, সত্যপুত্র, চোল, পাণ্ড্য প্রভৃতি রাজ্যের উল্লেখ সম্রাট অশোকের শিলালিপিতে পাওয়া যায়। পরবর্তী কালে অবশ্য দাক্ষিণাত্যে বহুসংখ্যক স্বতন্ত্র রাজ্য ও রাজবংশের উত্থান ঘটিয়াছিল। এগুলির মধ্যে রাষ্ট্রকূট, চালুক্য, হোয়সল ও পল্লব রাজবংশগুলি এবং সুদূর দক্ষিণের চোল, চের ও পাণ্ড্য রাজ্যগুলি বিশেষ উল্লেখযোগ্য। চালুক্য বংশের এক শাখা বাতাপি নামক স্থানে এবং অপর শাখা কল্যাণী নামক স্থানে রাজত্ব করিত।

**রাষ্ট্রকূট, চালুক্য, হোয়সল, চোল, চের, পাণ্ড্য প্রভৃতি রাজ্য**

দাক্ষিণাত্যের রাষ্ট্রকূট বংশের রাজগণের মধ্যে তৃতীয় গোবিন্দ ও আমোঘবর্ষ ছিলেন সর্বশ্রেষ্ঠ। বাতাপির চালুক্য বংশের রাজা ছিলেন দ্বিতীয় পুলকেশী। দ্বিতীয় পুলকেশীকে দক্ষিণ-ভারতের সর্বশ্রেষ্ঠ রাজা বলিয়া হিউয়েন-সাঙ্ বর্ণনা করিয়াছেন। পুলকেশী উত্তর-ভারতের সম্রাট হর্ষবর্ধনকে পরাজিত করিয়া নিজ শক্তি ও প্রতিপত্তির পরিচয় দিয়াছিলেন। কল্যাণীর চালুক্য বংশে দ্বিতীয় পুলকেশীর ন্যায় ক্ষমতাশালী রাজার উদ্ভব ঘটে নাই। এই বংশের রাজগণের মধ্যে ষষ্ঠ বিক্রমাদিত্যের নাম উল্লেখযোগ্য। কাঞ্চি রাজ্যের পল্লবগণ পেনার ও তুঙ্গভদ্রা নদীর দক্ষিণভাগে সর্বপ্রথম এক শক্তিশালী রাজ্য গড়িয়া তুলিয়াছিলেন। এই বংশের প্রতিষ্ঠাতা ছিলেন সিংহবাহু। মহেন্দ্র বর্মা, নরসিংহ বর্মা প্রভৃতি রাজগণ এই বংশের শ্রেষ্ঠ রাজা হিসাবে উল্লেখযোগ্য। নরসিংহ বর্মার রাজত্বকালে হিউয়েন-সাঙ্ পল্লব রাজ্য পরিভ্রমণে আসিয়াছিলেন। সুদূর-দক্ষিণের চোল, চের ও পাণ্ড্য—তিনটি তামিল রাজ্যের মধ্যে চোল-রাজ্যটিই ছিল সর্বাধিক শক্তিশালী। এই রাজ্যের শ্রেষ্ঠ রাজগণের মধ্যে রাজরাজ ও রাজেন্দ্র চোলদেবের নাম বিশেষ উল্লেখযোগ্য। রাজেন্দ্র চোলদেব বাংলার পালবংশীয় মহীপালকে

**রাষ্ট্রকূট—তৃতীয় গোবিন্দ ও আমোঘবর্ষ : চালুক্য—দ্বিতীয় পুলকেশী ও ষষ্ঠ বিক্রমাদিত্য, পল্লব—মহেন্দ্র বর্মা ও নরসিংহ বর্মা ; চোল—রাজরাজ ও রাজেন্দ্র চোলদেব**

যুদ্ধে পরাজিত করিয়াছিলেন। পাণ্ড্য ও চের রাজ্য দুইটি দীর্ঘকাল চোলরাজগণের অধিকারভুক্ত ছিল। এই সকল রাজ্যের রাজনৈতিক ইতিহাস অপেক্ষা সাংস্কৃতিক ইতিহাস বহুগুণে বেশী চিত্তাকর্ষক।

**দক্ষিণ-ভারতের ধর্ম, শিল্প ও সংস্কৃতি (Religion, Art and Culture of South India) :** বিন্ধ্য ও সাতপুরা পর্বতের দক্ষিণাংশের রাজ্যগুলি প্রাচীন ও মধ্যযুগে নিজ নিজ স্বাধীনতা ও স্বাতন্ত্র্য বজায় রাখিয়া চলিবার সুযোগ লাভ করিয়াছিল। উত্তর-ভারতের রাজগণ সমগ্র দাক্ষিণাত্যের উপর নিরঙ্কুশ প্রাধান্য স্থাপন করিতে বা দীর্ঘকাল ধরিয়া দাক্ষিণাত্যকে পদানত রাখিতে সক্ষম হন নাই। মৌর্য সাম্রাজ্য দক্ষিণে মহীশূরের একাংশ পর্যন্ত বিস্তার লাভ করিয়াছিল। গুপ্ত সম্রাট সমুদ্রগুপ্ত দাক্ষিণাত্যের রাজগণের অনেককেই পরাজিত করিয়াছিলেন, কিন্তু তাঁহাদের রাজ্য কাড়িয়া লন নাই। এই ভাবে প্রাচীন যুগে দাক্ষিণাত্যের রাজগণ কতক পরিমাণ স্বাতন্ত্র্য বজায় রাখিয়া চলিতে পারিয়াছিলেন। ফলে ধর্ম, শিল্প ও সংস্কৃতির ক্ষেত্রেও দাক্ষিণাত্যে কতক পরিমাণে স্বাতন্ত্র্য পরিলক্ষিত হয়।

**দাক্ষিণাত্যের স্বাতন্ত্র্য**

খ্রীষ্টীয় ষষ্ঠ শতক হইতে আরম্ভ করিয়া দীর্ঘ দুই শতাব্দী ধরিয়া চালুক্য বংশের রাজগণ তাঁহাদের প্রাধান্য ও প্রতিপত্তি বজায় রাখিতে সমর্থ হইয়াছিলেন। চালুক্য বংশের বিভিন্ন শাখার মধ্যে বাতাপি বা বাদামির চালুক্যগণ-ই ছিলেন সর্বাধিক ক্ষমতাশালী। তাঁহাদের ক্ষমতা ও প্রতিপত্তি শুধু রাজনৈতিক ক্ষেত্রে নহে, ধর্ম, সংস্কৃতি প্রভৃতি ক্ষেত্রেও পরিলক্ষিত হইয়াছিল। সেই যুগে দাক্ষিণাত্যে বৌদ্ধধর্মের প্রভাব হ্রাসপ্রাপ্ত হইয়া হিন্দুধর্মের পুনরুজ্জীবন ঘটিয়াছিল। অবশ্য হিন্দুধর্মের পাশাপাশি জৈনধর্মও কতক পরিমাণে বিস্তারলাভ করিয়াছিল।

**চালুক্য রাজগণের ধর্ম ও সংস্কৃতির পৃষ্ঠপোষকতা**

বর্তমান বোম্বাই রাজ্যের বিজাপুর জেলা লইয়া বাদামির চালুক্যরাজ্য গঠিত ছিল। চালুক্য রাজগণ হিন্দুধর্মের পৃষ্ঠপোষক ছিলেন। তাঁহারা অশ্বমেধ, বাজপেয়, হিরণ্যগর্ভ প্রভৃতি যজ্ঞের অনুষ্ঠান করিয়াছিলেন। রামায়ণ, মহাভারত, পুরাণ প্রভৃতি গ্রন্থ চালুক্যরাজগণ যত্নের সহিত পাঠ করিতেন। তাঁহাদের আদেশে নির্মিত মন্দির, গুহা-মন্দির প্রভৃতির নিদর্শন হইতে তাঁহাদের গভীর ধর্মানুরাগের যেমন পরিচয়

**বাদামি বা বাতাপির গুহা-মন্দির**

পাওয়া যায়, তেমনি সেই যুগের স্থাপত্য ও ভাস্কর্য শিল্প যে কতদূর উন্নত ছিল সে বিষয়েও অবগত হওয়া যায়। তাঁহাদের আমলে নির্মিত মুক্তেশ্বর মন্দির ও বৈষ্ণব গুহা-মন্দির স্থাপত্য ও ভাস্কর্য শিল্পের অপূর্ব নিদর্শন। চালুক্য রাজধানী বাদামি বা বাতাপির নিকটে হিন্দু দেব-দেবীর উদ্দেশ্যে নির্মিত কতকগুলি মন্দির এবং গুহা-মন্দির দেখিতে পাওয়া গিয়াছে। গুহা-মন্দিরগুলি পাহাড়ের গায়ে পাথর কাটিয়া নির্মাণ করা হইয়াছিল। চালুক্য রাজগণের পৃষ্ঠপোষকতায় নির্মিত তিনটি গুহা-মন্দিরের গঠন ও শিল্পকৌশল প্রায় একই ধরনের। এই সকল গুহা-মন্দির হিন্দুদেবতাদের উদ্দেশ্যে নির্মিত হইয়াছিল। সেই আমলে নির্মিত বহুসংখ্যক মূর্তি ভাস্কর্যশিল্পের চমৎকার নিদর্শন হিসাবে আজিও বিদ্যমান আছে। বাদামির গুহা-মন্দিরগুলি সম্পূর্ণ স্বতন্ত্র শিল্প-রীতির পরিচায়ক। উত্তর-ভারতের শিল্প-রীতির প্রভাব সেগুলিতে দেখা যায় না। বাদামির গুহা-মন্দিরগুলির একটিতে অনন্তশায়ন বিষ্ণুমূর্তি চালুক্য ভাস্কর্য শিল্পের এক অপূর্ব-নিদর্শন। বাদামির চিত্র-শিল্পও যথেষ্ট উন্নত ছিল, কিন্তু ভাস্কর্য ও স্থাপত্য শিল্পে যে পরিমাণ উৎকর্ষ পরিলক্ষিত হয়, সেই পরিমাণ উৎকর্ষ চিত্রশিল্পে পরিলক্ষিত হয় না।

**হিন্দুধর্মের পৃষ্ঠপোষকতা**

**স্থাপত্য, ভাস্কর্য ও চিত্র-শিল্পের উৎকর্ষ**

চালুক্য রাজগণ প্রধানতঃ বিষ্ণুর উপাসক ছিলেন। হিন্দুধর্মের পৃষ্ঠপোষক হিসাবে তাঁহারা খ্যাতি অর্জন করিলেও পরধর্ম-সহিষ্ণুতা ছিল তাঁহাদের ধর্ম-নীতির মূল কথা।

**পরধর্ম-সহিষ্ণুতা**

রাষ্ট্রকূটগণও সাহিত্য ও শিল্পের উন্নতি-সাধনে সচেষ্ট ছিলেন। ইলোরার জগদ্‌বিখ্যাত কৈলাসনাথ মন্দির রাষ্ট্রকূট-রাজ প্রথম কৃষ্ণের পৃষ্ঠপোষকতায় নির্মিত হইয়াছিল। একটি বিরাট পাহাড়ের গায়ে পাথর কাটিয়া এই অপূর্ব মন্দিরটি নির্মিত হইয়াছিল। এই মন্দিরের ভগ্নাবশেষ দেখিলে সেই যুগের শিল্পিগণের সাহস ও শিল্পজ্ঞানের পরিচয় পাওয়া যায়। ইলোরায় দশাবতার, রাবণ-কা-খই, রামেশ্বর, ধুমর লেনা, ইন্দ্রসভা, জগন্নাথ সভা, ছোট কৈলাস প্রভৃতি গুহা-মন্দির সেই যুগের শিল্প ও স্থাপত্যের অপূর্ব নিদর্শন। ইলোরায় হিন্দু ও জৈন উভয় ধর্মের পৃষ্ঠপোষকগণই পাশাপাশি গুহা-মন্দির নির্মাণ করিয়াছিলেন। ইহা হইতে সেই যুগে ধর্মব্যাপারে পরস্পর-সহিষ্ণুতার পরিচয় পাওয়া যায়। রাষ্ট্রকূটরাজ অমোঘবর্ষ জিনসেন নামে জনৈক জৈনভিক্ষু কর্তৃক জৈনধর্মে দীক্ষিত হইয়াছিলেন। অমোঘবর্ষের পৃষ্ঠপোষকতায়

**রাষ্ট্রকূট শিল্প, ধর্ম ও সাহিত্য**

জিনসেন 'পার্শ্ব অভ্যুদয়' নামক একখানি মূল্যবান গ্রন্থ প্রণয়ন করিয়াছিলেন। 'জয়ধাবল', 'রত্নমালিকা' প্রভৃতি বহু দার্শনিক ও সাহিত্য-গ্রন্থাদি সেই সময় রচিত হইয়াছিল। 'সার সংগ্রহ' নামে একখানি উৎকৃষ্ট গণিতশাস্ত্র-বিষয়ক গ্রন্থও ঐ যুগে রচিত হইয়াছিল।

**হোয়সল রাজগণের শিল্পানুরাগ**

হোয়সল রাজগণও শিল্পক্ষেত্রে চালুক্য-রাষ্ট্রকূটদের ন্যায়ই পারদর্শিতা প্রদর্শন করিয়াছিলেন। দোরসমুদ্রের হোয়সলেশ্বর-এর মন্দিরের গঠন এবং মন্দিরগাত্রের বিভিন্ন জন্তু-জানোয়ারের নিখুঁত শিল্পিগণের অনন্যসাধারণ ক্ষমতা ও ধৈর্যের পরিচায়ক।

কাঞ্চির পল্লবগণ ধর্ম, শিল্প ও সাহিত্যে সর্বাধিক উন্নতি লাভ করিয়াছিলেন। পল্লব রাজগণের রাজত্বকালে পল্লব রাজধানী কাঞ্চি দাক্ষিণাত্যে সর্বশ্রেষ্ঠ শিক্ষা ও

**পল্লব শিল্প ও সংস্কৃতি**

সংস্কৃতির কেন্দ্রে পরিণত হইয়াছিল। হিউয়েন-সাঙ্ পল্লব রাজধানী কাঞ্চিপুরম্-এ কিছুকাল অতিবাহিত কবিয়াছিলেন। তাঁহার বর্ণনায় পল্লব রাজ্যের প্রজাবর্গেব সাহসিকতা, সততা, শিক্ষা ও শিল্পানুরাগের কথার উল্লেখ আছে। মিত্র হিসাবে তাহারা ছিল অত্যন্ত বিশ্বস্ত, কিন্তু শত্রুর প্রতি তাহাদের নির্মমতার সীমা ছিল না।

স্থাপত্য ও ভাস্কর্য শিল্পে পল্লবগণ চরম উৎকর্ষ লাভ করিয়াছিল। মহাবলিপুবম্ বা মামল্লপুরম্-এ অদ্যাপি পল্লব শিল্পনিদর্শন বিদ্যমান আছে। কুষাণ যুগে মথুরা ও অমরাবতীতে যে শিল্প রীতি গড়িয়া উঠিয়াছিল, কাঞ্চির পল্লব শিল্পিগণ উহার সহিত যোগ রাখিয়া উন্নতির দিকে অগ্রসর হইয়াছিলেন। পাথরের পাহাড় কাটিয়া পল্লব শিল্পিগণ বহু মন্দির নির্মাণ করিয়াছিলেন, এবং তাঁহাদের অনুপাতজ্ঞান ও শিল্পকৌশল আজিও দর্শকের বিস্ময় উৎপাদন করিয়া থাকে। কাঞ্চির ত্রিপুরান্তকেশ্বর ও ঐরাবতেশ্বর-এর মন্দির, মহাবিলপুরম্-এর মুক্তেশ্বর ও কৈলাসনাথের মন্দির পল্লব স্থাপত্য ও ভাস্কর্য শিল্পের শ্রেষ্ঠ নিদর্শন। মহাবলিপুরম্-এর সমুদ্র উপকূলে

**কাঞ্চি ও মহাবলিপুরম্-এর শিল্প-নিদর্শন**

নির্মিত মন্দিরগুলির গঠনসৌষ্ঠব ও ভাস্কর্যকৌশল বিশেষভাবে উল্লেখযোগ্য। মন্দির-গাত্রের খোদিত মূর্তিগুলি আজিও দর্শকগণকে বিস্ময়াভিভূত করে। এক-একটি বিরাট পাথর কাটিয়া দ্রৌপদী-রথ, অর্জুন-রথ, ভীম-রথ ধর্মরাজ-রথ প্রভৃতি নির্মাণ করা হইয়াছে। এগুলির প্রত্যেকটিই অতি সুন্দর এবং উচ্চ শিল্পজ্ঞানের পরিচায়ক। মন্দিরগুলির নামকরণ হইতেই স্পষ্টভাবে বুঝিতে পারা যায় যে, এগুলি মহাভারতের কাহিনী

অবলম্বনে নির্মাণ করা হইয়াছিল। এই সকল মন্দিরের গঠনসৌষ্ঠবের অনুকরণে যবদ্বীপের মন্দিরগুলি নির্মিত হইয়াছিল। ভারতের শিল্পকলার ইতিহাসে পল্লব-শিল্প এক অতি মর্যাদাপূর্ণ স্থান অধিকার করিয়া আছে।

হিন্দুধর্মাশ্রিত স্থাপত্য ও ভাস্কর্য শিল্প

পল্লবরাজগণ সংস্কৃত ভাষা ও সাহিত্যের পৃষ্ঠপোষক ছিলেন। তাঁহাদের রাজধানী কাঞ্চিপুরম্ সেই সময়ের সংস্কৃতশিক্ষার একটি বিখ্যাত কেন্দ্র ছিল। কিরাতার্জুনীয়ম্ নামক প্রসিদ্ধ গ্রন্থপ্রণেতা ভারবী পল্লবরাজ সিংহবাহুর সভাকবি ছিলেন। সংস্কৃত পণ্ডিত দণ্ডিন্ ছিলেন সেই যুগের সাহিত্য-সেবীদের অন্যতম। পল্লবরাজ মহেন্দ্রবর্মাও স্বয়ং একজন সাহিত্যসেবী ছিলেন।

সাহিত্যের পৃষ্ঠপোষকতা

সুদূর-দক্ষিণের তামিল রাজ্যগুলির মধ্যে চোলরাজ্য-ই ছিল সর্বাপেক্ষা শক্তিশালী। চের বা কেরল ও পাণ্ড্যরাজ্য ক্রমে চোলরাজ্যভুক্ত হইয়া পড়িয়াছিল। চোলরাজগণ শিল্পক্ষেত্রে যথেষ্ট উন্নতিলাভ করিয়াছিলেন। চোলশিল্পে পল্লব-শিল্পের প্রভাব পরিলক্ষিত হয়; চিত্র-শিল্পে চোলদের অবশ্য কোন দান নাই। স্থাপত্য ও ভাস্কর্যে চোলশিল্পিগণ তাঁহাদের অনন্যসাধারণ শিল্পকৌশলের পরিচয় দিয়াছিলেন। তাঞ্জোরের রাজরাজেশ্বর (শিব) মন্দিরটি বিশালতা ও নির্মাণকৌশলের জন্য প্রসিদ্ধি অর্জন করিয়াছে। এই মন্দিরটির চূড়ায় মোট চৌদ্দটি তলা বা ধাপ আছে। সর্বোপরি একটি বিশাল পাথরকে বৃত্তাকারে খোদাই করিয়া বসান আছে। গঙ্গইকোণ্ড চোলপুরম্-এর মন্দিরগুলির দেওয়াল-গাত্রে বহু অপূর্ব মূর্তি খোদাই করা আছে। বিশালতা ও সূক্ষ্মতার সমন্বয় হইল চোলশিল্পের প্রধান বৈশিষ্ট্য। বড় বড় পাথরের পাহাড় কাটিয়া তাহা হইতে মন্দির নির্মাণ ও নানাবিধ সূক্ষ্ম কারুকার্য করা চোল-শিল্পীদের শিল্পকৌশলের পরিচায়ক। ফার্গুসন্ নামে জনৈক ইংরাজ শিল্প-বিশারদ মন্তব্য করিয়াছেন: 'চোল শিল্পিগণ দানবসুলভ পরিকল্পনাকে মণিকারের সূক্ষ্মতা-সহকারে রূপদান করিয়াছেন।'

চোলশিল্প—স্থাপত্য ও ভাস্কর্য: রাজরাজেশ্বর মন্দির

**দক্ষিণ-ভারতের ধর্মান্দোলন (Religious Movement in South India):** হিউয়েন-সাঙ্ যখন দক্ষিণ-ভারত পর্যটনে গিয়াছিলেন (সপ্তম শতক) তখনই সেই অঞ্চলে বৌদ্ধধর্মের অস্তিত্ব প্রায় লোপ পাইয়াছিল। পক্ষান্তরে জৈনধর্ম সেই অঞ্চলে প্রবল হইয়া উঠিতেছিল। কিন্তু সর্বাধিক শক্তিশালী হইয়া উঠিয়াছিল

জৈনধর্মের যথেষ্ট স ়স্য দেখা দিয়াছিল বলিয়াই সম্ভবত জৈনধর্ম হিন্দুধর্মের পাশাপাশি সেই অঞ্চলে প্রবল হইতে পারিয়াছিল। হিন্দুধর্মে সেই সময়ে বিষ্ণু, শিব, গণেশ, সূর্য, শ্রী (লক্ষ্মী) ও শক্তির উপাসনা জনপ্রিয় হইয়া উঠিয়াছিল। কূর্ম, বামন, নৃসিংহ ও বাসুদেব-কৃষ্ণ অবতারের উপাসনা প্রভৃতি পৌরাণিক ধর্ম-রীতির প্রচলন সেই সময়ে দেখা যায়। দাক্ষিণাত্যে বুদ্ধদেবের উপাসনা ক্রমে বাসুদেব-কৃষ্ণের উপাসনার সহিত মিশ্রিত হইয়া গিয়াছিল। এই কারণেই দাক্ষিণাত্যে বৌদ্ধধর্মের বিলোপ-সাধন সহজ হইয়াছিল।

**দাক্ষিণাত্যে হিন্দুধর্মের পুনরুত্থান**

গুপ্তোত্তর যুগে দাক্ষিণাত্যে বহু খ্যাতনামা ধর্মপ্রবর্তকের আবির্ভাব হইয়াছিল। ইঁহাদের মধ্যে কুমারিলভট্ট, শঙ্করাচার্য, রামানন্দ, নাথমুনি, যমুনাচার্য, রামানুজ, মাধবাচার্য, বসব প্রভৃতি কয়েকজন বিশেষভাবে উল্লেখযোগ্য। তামিল রাজ্য-গুলিতেও বৈষ্ণবধর্মের প্রাধান্য দেখা দিয়াছিল। আচার্য সম্বন্দর এবং 'আলবার' বৈষ্ণব সম্প্রদায় ভক্তিবাদের প্রচার করিয়া-ছিলেন। রামানুজ ছিলেন ভক্তিবাদের সর্বাপেক্ষা শক্তিশালী প্রচারক। ভালবাসা ও ভক্তির সহিত ভগবানের উপাসনার মাধ্যমেই মুক্তি পাওয়া যাইবে, ইহাই হইল ভক্তিবাদের মূলকথা। মাধবাচার্য ভক্তিবাদের প্রচারক ছিলেন।

**হিন্দুধর্ম প্রচারকগণ: রামানুজ, মাধবাচার্য**

কুমারিলভট্টের আদিবাস ছিল মিথিলায়। তিনি ছিলেন জাতিতে ব্রাহ্মণ। সপ্তম শতকে তাঁহার আবির্ভাব হয়। মীমাংসা-দর্শনে তাঁহার অসাধারণ ব্যুৎপত্তি জন্মিয়াছিল। তিনি শ্লোকবার্তিকা, তন্ত্রবার্তিকা, শবর-ভাষ্য প্রভৃতি গ্রন্থ রচনা করিয়াছিলেন। পূর্ব-মীমাংসার শ্রেষ্ঠ ব্যাখ্যাকারী হিসাবে তাঁহার যথেষ্ট খ্যাতি ছিল। তাঁহার সুযৌক্তিক ব্যাখ্যার ফলে বৈদিক ক্রিয়াকাণ্ডের ও আচার-অনুষ্ঠানের প্রতি পুনরায় শ্রদ্ধার সৃষ্টি হইয়াছিল।

**কুমারিলভট্ট**

দক্ষিণ-ভারতে যে সকল ধর্ম প্রচারকের আবির্ভাব ঘটিয়াছিল তাঁহাদের মধ্যে শঙ্করাচার্যই সর্বাধিক প্রসিদ্ধ। তিনি ছিলেন অদ্বৈতবাদের প্রচারক, অর্থাৎ ঈশ্বর এক এবং অদ্বিতীয়। তাঁহার ধর্মমতের মূল কথা হইল 'ব্রহ্ম-ই সত্য, মায়াময় সংসার সম্পূর্ণ মিথ্যা।' উপনিষদ্, ভগবদ্গীতা এবং ব্রহ্মসূত্রের উপর তাঁহার টীকা ও ভাষ্য তাঁহার মনীষার পরিচায়ক।

**শঙ্করাচার্য**

শঙ্করাচার্য একজন ক্ষমতাশালী সংগঠকও ছিলেন। দ্বারকার সারদা মঠ, মহীশূরের শৃঙ্গেরী মঠ, বদরিকাশ্রমের যোশী মঠ এবং পুরীর গোবর্ধন মঠ শঙ্করাচার্য কর্তৃক স্থাপিত মঠগুলির মধ্যে বিশেষভাবে উল্লেখযোগ্য। শঙ্করাচার্যের প্রচারের ফলে বৌদ্ধধর্মের প্রাধান্য ও প্রভাব হ্রাসপ্রাপ্ত হইয়া হিন্দুধর্ম পুনরুজ্জীবিত হইয়াছিল।

সেই যুগে দাক্ষিণাত্যে শৈবধর্মের প্রচারকগণের আবির্ভাব হইয়াছিল। ইঁহাদের মধ্যে বিজাপুরের জনৈক ব্রাহ্মণ সন্তান বসব 'লিঙ্গায়েৎ' সম্প্রদায় নামে এক শৈব উপাসক সম্প্রদায়ের প্রতিষ্ঠা করেন। এই সম্প্রদায় শিবলিঙ্গের উপাসক। বেদ বা ব্রাহ্মণের প্রাধান্য লিঙ্গায়েৎ সম্প্রদায় স্বীকার করে না। হিন্দুধর্মের পুনরুজ্জীবনে দাক্ষিণাত্যের ধর্মপ্রচারকগণের দান অপরিসীম, ইহা অনস্বীকার্য।

বসব

**দাক্ষিণাত্যের সাহিত্য ও জ্ঞান-বিজ্ঞান (Literature and Science in South India):** গুপ্তযুগ হইতে আরম্ভ করিয়া মুসলমান আক্রমণের পূর্বাবধি কয়েক শতাব্দীতে দক্ষিণাপথও শিক্ষা, সাহিত্য ও জ্ঞান-বিজ্ঞানে চরম উৎকর্ষ লাভ করিয়াছিল। এইযুগে রচিত দর্শন, ধর্ম-শাস্ত্র, কাব্য, নাটক, ইতিহাস, বিজ্ঞান প্রভৃতি বিভিন্ন বিষয়ক গ্রন্থাদি ভারতের জ্ঞানভাণ্ডারকে পুষ্ট করিয়াছে। রাষ্ট্রকূট, চালুক্য, পল্লব ও চোল রাজগণ শিক্ষা ও সংস্কৃতির প্রতি যথেষ্ট অনুরাগ প্রদর্শন করিয়াছিলেন। 'কিরাতার্জু-নীয়ম্' প্রণেতা ভারবী 'সপ্ত শতক'-প্রণেতা হাল, মীমাংসা-দর্শনের ভাষ্যকার কুমারিলভট্ট, দর্শনশাস্ত্রের ভাষ্যকার শঙ্করাচার্য ও রামানুজ প্রভৃতি মনীষিগণ এই যুগে আবির্ভূত হইয়াছিলেন। 'সিদ্ধান্ত শিরোমণি' ও 'গোলাধ্যায়' গ্রন্থ-প্রণেতা জ্যোতিষী ও জ্যোতির্বিদ ভাস্করাচার্য, 'মত্তবিলাস' নামক হাস্যরসের গ্রন্থ-প্রণেতা মহেন্দ্রবর্মা প্রভৃতিও সেই যুগের জ্ঞানভাণ্ডারকে সমৃদ্ধ করিয়াছিলেন। ইহা ভিন্ন 'বিক্রমাঙ্কচরিত' রচয়িতা বিল্হন, 'মিতাক্ষরা' আইনশাস্ত্র-প্রণেতা বিজ্ঞানেশ্বর প্রভৃতিও এই যুগে আবির্ভূত হইয়াছিলেন। দাক্ষিণাত্যের রাজগণের মধ্যেও অনেকে সাহিত্য, বিজ্ঞান, দর্শন, সঙ্গীত প্রভৃতিতে যথেষ্ট ব্যুৎপত্তি লাভ করিয়াছিলেন। এবিষয়ে চালুক্যরাজ তৃতীয় সোমেশ্বর ও পল্লবরাজ মহেন্দ্রবর্মার নাম বিশেষ উল্লেখযোগ্য। বিখ্যাত ভক্তিমূলক গ্রন্থ-প্রণেতা তিরুবল্লুবর ছিলেন তামিল ভাষার আদি সাহিত্যিক।

দর্শন, কাব্য, নাটক, ইতিহাস ও বিজ্ঞান

ভারবী, কুমারিলভট্ট, শঙ্করাচার্য ও রামানুজ

চালুক্যরাজ সোমেশ্বর, পল্লবরাজ মহেন্দ্রবর্মা

রাষ্ট্রকূটরাজ অমোঘবর্ষ স্বয়ং একজন গ্রন্থকার ছিলেন। 'রত্নমালিকা' গ্রন্থখানি তাঁহার সাহিত্য-সেবার পরিচয় বহন করিতেছে। তাঁহার পৃষ্ঠপোষকতায় জিনসেন নামে জনৈক জৈন ধর্মজ্ঞানী 'পার্শ্ব-অভ্যুদয়' নামে একখানি মূল্যবান গ্রন্থ প্রণয়ন করিয়াছিলেন। বিখ্যাত সংস্কৃত-গ্রন্থ 'ভট্টিকাব্যম্' প্রণেতা ভর্তৃহরি বলভীর রাজসভা অলঙ্কৃত করিয়াছিলেন।

রাষ্ট্রকূটরাজ অমোঘবর্ষ
জিনসেন

ভর্তৃহরি

এইভাবে সাহিত্য, ধর্মশাস্ত্র, বিজ্ঞান প্রভৃতি সকল দিকেই দক্ষিণ-ভারতের হিন্দু-মনীষার শ্রেষ্ঠ প্রকাশ সেই যুগে দেখিতে পাওয়া যায়

## Model Questions

1. What do you know of the South Indian culture?
   দাক্ষিণাত্যের সংস্কৃতি সম্পর্কে কি জান?
2. Give an idea of the Hindu revival in the South.
   দাক্ষিণাত্যের হিন্দুধর্মের পুনরুজ্জীবন সম্পর্কে আলোচনা কর।
3. Write a note on the science and literature that developed in South India
   দক্ষিণ-ভারতের সাহিত্য ও জ্ঞান-বিজ্ঞান সম্বন্ধে আলোচনা কর।

# UNIT (XII) ভারতের বাহিরে ভারতীয় সংস্কৃতি
## ( Indian Culture Abroad )

**বহির্জগতে ভারতীয় সংস্কৃতির বিস্তার ( Cultural Contacts of India with Outside World ) ঃ** অতি প্রাচীনকাল হইতেই দাক্ষিণাত্যের দেশগুলি, বিশেষভাবে সুদূর দক্ষিণের চোল, চের, পাণ্ড্য প্রভৃতি তামিল দেশগুলি বহির্জগতের সহিত বাণিজ্য-সম্পর্ক স্থাপন করিয়াছিল। তিনদিকে সমুদ্র দ্বারা পরিবেষ্টিত সংকীর্ণ উপদ্বীপ বলিয়া সুদূর দক্ষিণের অধিবাসীদের পক্ষে সমুদ্রযাত্রায় পারদর্শিতা অতি প্রাচীনকালেই জন্মিয়াছিল। সমুদ্রবাহী বাণিজ্যের সূত্র ধরিয়া ভারতীয় সংস্কৃতির প্রভাব পার্শ্ববর্তী দ্বীপপুঞ্জেও বিস্তার লাভ করিয়াছিল। দূরবর্তী দেশের মধ্যে রোম, আরব প্রভৃতির সহিতও সুদূর দাক্ষিণাত্যের বাণিজ্যিক যোগাযোগ স্থাপিত হইয়াছিল।

**ভারতীয় সংস্কৃতির বিস্তার**

**বাণিজ্যিক ও সামুদ্রিক কার্যকলাপ ( Commercial and Maritime Activities ) ঃ** সুদূর অতীত হইতে বহির্জগতের সহিত ভারতবর্ষের বাণিজ্যিক ও সাংস্কৃতিক যোগাযোগ ছিল, সেকথা পূর্বেই আলোচনা করা হইয়াছে। গুপ্তোত্তর যুগেও এই বাণিজ্যিক ও সাংস্কৃতিক সম্পর্ক অব্যাহত ছিল। দাক্ষিণাত্যের দেশগুলির মাধ্যমে এই যোগাযোগ ঘনিষ্ঠতর হইয়া উঠিয়াছিল। খ্রীষ্টীয় প্রথম শতাব্দীর মধ্যভাগে রচিত 'পেরিপ্লাস' নামক গ্রন্থে দাক্ষিণাত্যের বাণিজ্য-বন্দরের নাম উল্লিখিত আছে। মুজিরিস ( বর্তমান ক্র্যাংগানোর ), কায়ল, কোর্কাই প্রভৃতি দক্ষিণ-ভারতীয় বন্দর হইতে এবং বহু উত্তর-ভারতীয় বন্দর হইতে পাশ্চাত্ত্য দেশগুলির সহিত প্রাচীনকালে বাণিজ্য চলাচল ছিল, একথা এই গ্রন্থে বলা হইয়াছে। গ্রীক ও রোমান গ্রন্থেও চোল, চের ও পাণ্ড্য দেশগুলির প্রাচ্য ও পাশ্চাত্ত্যের সহিত বাণিজ্য-সম্পর্কের কথা পাওয়া যায়। পরবর্তী কালে একাধিক চোলবংশীয় রাজা সিংহল জয় করিয়াছিলেন বলিয়া প্রমাণ আছে। চোলবংশের সর্বপ্রথম রাজা কারিকাল সিংহল জয় করিয়া সেই দেশ হইতে কয়েক হাজার শ্রমিক নিজ দেশে লইয়া আসিয়াছিলেন এবং তাহাদের সাহায্যে তিনি কাবেরী নদীর তীরে একটি বাঁধ ও কাবেরীপদ্দিনম্ নামে রাজধানীটি তৈয়ার করাইয়াছিলেন বলিয়া কথিত আছে। চোলরাজ রাজরাজ সিংহল, লাক্ষা-

**মুজিরিস, কায়ল, কোর্কাই প্রভৃতি বন্দর**

তামিল রাজ্যগুলির সামুদ্রিক অভিযান
গুলবর্গা
রায়চুর
কৃষ্ণা নদী
তুঙ্গভদ্রা নদী
উঃ পেন্নার নদী
নেলোর
চোল রাজ্য
উদীপি
ম্যাঙ্গালোর
কাঞ্চী
দঃ পেন্নার নদী
পাণ্ড্য রাজ্য
কাবেরী নদী
কালিকট
তাঞ্জোর
কোচিন
মাদুরা
রামেশ্বর
কায়ল
সিংহল
ভূমধ্য সাগর

দ্বীপ ও মালদ্বীপ জয় করিয়া এক সামুদ্রিক সাম্রাজ্য গড়িয়া তুলিয়াছিলেন। তাঁহার একটি বিশাল নৌবহর ছিল। সামুদ্রিক বাণিজ্য ও সামুদ্রিক সাম্রাজ্য উভয় প্রয়োজনেই তিনি এই নৌবহর গঠন করিয়াছিলেন। রাজেন্দ্র চোলদেব বঙ্গোপসাগরে অবস্থিত আন্দামান ও নিকোবর দ্বীপপুঞ্জ এবং ব্রহ্মদেশের পেগু অঞ্চলও জয় করিয়াছিলেন। ব্রহ্মদেশ, মালয় দ্বীপপুঞ্জ প্রভৃতি অঞ্চলে তাঁহার বাণিজ্যপোত সর্বদা যাতায়াত করিত। কাবেরীপদ্দিনম্ ছিল চোল রাজ্যের সর্বশ্রেষ্ঠ বাণিজ্য-বন্দর। পাণ্ড্য রাজ্যের প্রধান বন্দর ছিল কায়ল। দক্ষিণ-ভারতীয় বণিকগণ এই সকল বন্দর হইতে বাণিজ্যসম্ভার লইয়া সমুদ্রপথে আরব সাগর অতিক্রম করিয়া আলেকজান্দ্রিয়া, সীরিয়া প্রভৃতি অঞ্চলে যাতায়াত করিত।

সিংহল, লাক্ষাদ্বীপ, মালদ্বীপ, আন্দামান ও নিকোবর এবং পেগু অধিকার

সেখান হইতে এই সকল সামগ্রী জল ও স্থলপথে পাশ্চাত্ত্য দেশে রপ্তানি করা হইত। পরবর্তী কালে আরব বণিক সম্প্রদায় মালাবার উপকূলে বাণিজ্য-ব্যাপদেশে যাতায়াত করিত। দক্ষিণ-পূর্ব ভারতীয় দ্বীপপুঞ্জ—অর্থাৎ মালয়, সুমাত্রা, যবদ্বীপ, বোর্ণিও প্রভৃতি স্থানের সহিত দক্ষিণ-ভারতের বাণিজ্যিক ও সাংস্কৃতিক সম্পর্ক ছিল। সেই সকল অঞ্চলে দক্ষিণ-ভারতীয় বাণিজ্যপোত চীন এমন কি জাপান পর্যন্ত পৌঁছিত, সেই প্রমাণ পাওয়া যায়। রোমের সহিত দাক্ষিণাত্যের দেশগুলির যে বাণিজ্যিক সম্পর্ক ছিল তাহা দাক্ষিণাত্যে বহুসংখ্যক রোমান মুদ্রার আবিষ্কার হইতে বুঝিতে পারা যায়। খ্রীষ্টপূর্ব প্রথম শতকে পাণ্ড্যদেশ হইতে একজন দূতকে রোমান সম্রাট অগাস্টাসের সভায় প্রেরণ করা হইয়াছিল। পরবর্তী কালে এইরূপ আরও সাতটি দৌত্যের প্রমাণ পাওয়া যায়।

প্রাচ্য ও পাশ্চাত্ত্যের সহিত যোগাযোগ

বাণিজ্যের সূত্র ধরিয়া সাংস্কৃতিক প্রভাবও বিদেশে ছড়াইয়াছিল, বলা বাহুল্য। বহির্ভারতে উপনিবেশ স্থাপন-ব্যাপারেও দক্ষিণ-ভারতীয়গণই অগ্রণী ছিল। দ্বিতীয় এবং পঞ্চম শতকের মধ্যে মালয় উপদ্বীপ, কম্বোজ, আনাম, সুমাত্রা, যবদ্বীপ, বলি ও বোর্ণিও এমন কি ফিলিপাইন দ্বীপপুঞ্জেও ভারতীয় উপনিবেশ গড়িয়া উঠিয়াছিল। এই সকল অঞ্চলে দাক্ষিণাত্যের শৈবধর্মই অধিক মাত্রায় প্রচার লাভ করিয়াছিল। বৌদ্ধধর্মও সেই সকল অঞ্চলে বিস্তৃত হইয়াছিল। হিন্দু আচার-আচরণ ও সংস্কৃত ভাষার প্রভাব অদ্যাপি এই সকল অঞ্চলে পরিলক্ষিত হয়। চোলরাজ রাজরাজ নেগাপটম নামক বাণিজ্যবন্দরে একটি ব্রহ্মদেশীয় মন্দিরে প্রভূত পরিমাণ অর্থ দান করিয়া-

ভারতীয় উপনিবেশ —সাংস্কৃতিক প্রভাব

ছিলেন। ইহা হইতে প্রমাণিত হয় যে, সেখানে ঐ সময়ে বহুসংখ্যক ব্রহ্মদেশীয় লোক বসবাস করিত। পল্লব ও চোল স্থাপত্য ও ভাস্কর্য রীতিও সুমাত্রা, যবদ্বীপ প্রভৃতি বহির্ভারতীয় উপনিবেশগুলিতে বিস্তারলাভ করিয়াছিল। সেই সকল স্থানের মন্দিরগুলিতে দক্ষিণ-ভারতীয় স্থাপত্য-রীতির নিদর্শন পাওয়া যায়।

দাক্ষিণাত্যের দেশগুলি ভারত মহাসাগর ও বঙ্গোপসাগরের উপর দীর্ঘকাল ধরিয়া প্রাধান্য বজায় রাখিতে সমর্থ হইয়াছিল। পরবর্তী কালে পর্তুগীজ বণিক সম্প্রদায় ভারতীয়দের হাত হইতে এই সকল অঞ্চলের প্রাধান্য কাড়িয়া লইলে ক্রমে দাক্ষিণাত্যের বাণিজ্যিক ও সামুদ্রিক সমৃদ্ধি লোপ পায়।

## Model Questions

1. What do you know of the maritime and colonial activities of the South.
   দক্ষিণ-ভারতের সামুদ্রিক ও ঔপনিবেশিক কার্যকলাপ সম্বন্ধে কি জান বল।

# UNIT (XIII) : রাজপুত জাতি ঃ মুসলমান আক্রমণ

## ( The Rajputs : Advent of Islam in India )

**রাজপুত জাতির মূল পরিচয় ( Origin of the Rajputs ):** রাজপুত জাতির মূল পরিচয় সম্পর্কে কোন স্থির সিদ্ধান্তে পৌঁছান সম্ভব হয় নাই। কাহিনী-কিংবদন্তী হইতে জানা যায় যে, রাজপুতগণ সূর্য ও চন্দ্রবংশীয় ক্ষত্রিয় জাতি হইতে উদ্ভূত। রাজপুত জাতির বিভিন্ন শাখা রামায়ণ ও মহাভারতে উল্লিখিত বীরের বংশধর বলিয়া নিজেদের পরিচয় দিয়া থাকে। এই সকল কারণে এবং রাজপুত জাতি মুসলমান আক্রমণ হইতে হিন্দু সমাজ ও সংস্কৃতি রক্ষা করিবার জন্য যেভাবে যুদ্ধ করিয়াছিল সেজন্য অনেকে মনে করেন যে, রাজপুতগণ মূলতঃ ভারতীয় জাতি। রাজপুতদের দেহের গঠন হইতে অনেকে তাহাদিগকে আর্য জাতির লোক বলিয়া মনে করে।

*রাজপুত জাতির মূল পরিচয় সম্পর্কে মতানৈক্য*

কিন্তু আধুনিক ঐতিহাসিক মাত্রেই মনে করেন যে, রাজপুত জাতি ভারতবর্ষের বাহির হইতে আগত বিভিন্ন জাতির সংমিশ্রণে উদ্ভূত। হূণ, গুর্জর প্রভৃতি বিভিন্ন বৈদেশিক জাতির সংমিশ্রণে উদ্ভূত রাজপুতগণ বহির্দেশ হইতে আগত শক, কুষাণ প্রভৃতি জাতি-গুলির মতোই ভারতের হিন্দু সমাজের সহিত সম্পূর্ণভাবে মিশিয়া গিয়াছিল।

*রাজপুতগণ বিদেশ হইতে আগত হূণ, গুর্জর প্রভৃতি জাতির সংমিশ্রণে উদ্ভূত*

সম্রাট হর্ষবর্ধনের রাজত্বকালে পরবর্তী কয়েক শত বৎসর ( সপ্তম শতাব্দীর দ্বিতীয় ভাগ হইতে দ্বাদশ শতাব্দীর শেষ পর্যন্ত ) রাজপুত জাতি ভারতের বিভিন্ন অংশে প্রাধান্য লাভ করিয়াছিল। রাজপুত জাতির বিভিন্ন শাখার মধ্যে চৌহান, পারওয়ার বা পরমার, তোম, চন্দেল্ল, গাডওয়াল, কলচুরি, গুজরাটের চালুক্য, গুর্জর, প্রতিহার ও রাষ্ট্রকূটগণ বিশেষভাবে উল্লেখযোগ্য। রাজপুত রাজবংশগুলির মধ্যে মেবারের শিশোদীয় বা গুহিলোৎ এবং যোধপুরের রাঠোর বংশ সর্বাধিক খ্যাতিসম্পন্ন ছিল।

*রাজপুত জাতির বিভিন্ন শাখা*

ভারতের রাজনৈতিক জীবনে রাজপুত জাতি অতিশয় গুরুত্বপূর্ণ অংশ গ্রহণ করিয়াছে। খ্রীষ্টীয় অষ্টম শতকে আরবগণ সিন্ধু, কচ্ছ, মালব ও ভিন্নমাল জয়

করিয়া আরও দক্ষিণদিকে অগ্রসর হইতে চাহিলে গুজরাটের চালুক্যগণ এবং দক্ষিণ গুজরাটের গুর্জর-প্রতিহারগণ আরবদের অগ্রগতি রোধ করিয়াছিল। আরব আক্রমণের পর দশম শতকে পুনরায় যখন মুসলমান আক্রমণ শুরু হইল তখন রাজপুত জাতি হিন্দুধর্ম, সমাজ ও সংস্কৃতি রক্ষার জন্য প্রাণপণে যুদ্ধ করিয়াছিল। তাহারা শেষ পর্যন্ত দিল্লীর সুলতানির অধীনতা স্বীকার করিতে বাধ্য হইয়াছিল বটে, কিন্তু নিজ স্বাধীনতা রক্ষার জন্য রাজপুতদের সর্বস্বপণ বীরত্বের ইতিহাসে তাহাদিগকে অমর করিয়া রাখিয়াছে। রাজপুত রমণীগণও এবিষয়ে কোন অংশে পশ্চাদ্‌পদ ছিলেন না। মুসলমান আক্রমণকালে তাঁহারা নিজেদের আত্মসম্মান রক্ষার জন্য জৌহর-ব্রত অবলম্বন করিয়াছিলেন—অর্থাৎ আগুনে ঝাঁপ দিয়া জীবন বিসর্জন দিয়াছিলেন। সুলতান আলা-উদ্দিন খল্‌জী কর্তৃক চিতোর আক্রমণের কালে তথাকার রাজপুত রমণীদের জৌহর-ব্রত পালন ইতিহাসের পৃষ্ঠায় স্থান লাভ করিয়াছে। দিল্লী-সুলতানির পতনের পর মোগল আক্রমণ ও রাজত্বকালে রাজপুত জাতি পুনরায় স্বাধীনতা রক্ষার জন্য প্রাণপণ যুদ্ধ করিয়াছিল।

ভারত-ইতিহাসে রাজপুত জাতির গুরুত্ব

মোগল বংশের প্রতিষ্ঠাতা বাবরের সহিত খান্থয়া নামক স্থানে মেবারের রাণা সংগ্রাম সিংহের যুদ্ধ ভারত-ইতিহাসে চিরস্মরণীয় হইয়া আছে। সংগ্রাম সিংহ ছিলেন রাজপুত বীরশ্রেষ্ঠ। বাবরের যুদ্ধ-কৌশলের সহিত অবশ্য তিনি আঁটিয়া উঠিতে পারেন নাই। খান্থয়ার যুদ্ধে পরাজিত হইলেও তাঁহার বীরত্ব সকলকে বিস্ময়াভিভূত করিয়াছে।

রাণা সংগ্রাম সিংহ

রাজপুত বীরগণের মধ্যে জয়মল্ল ও পত্ত মোগল সম্রাট আকবরের আক্রমণ হইতে চিতোর রক্ষা করিতে গিয়া প্রাণ দিয়াছিলেন। কিন্তু সেযুগের রাজপুত বীরদের মধ্যে রাণা প্রতাপ সিংহের নাম চিরস্মরণীয় হইয়া আছে। হল্‌দিঘাট-এর যুদ্ধে (১৫৭৬) মোগলবাহিনীর সহিত প্রাণপণ যুদ্ধ করিয়া তিনি পরাজিত হইয়াছিলেন বটে, কিন্তু মাতৃভূমির স্বাধীনতা পুনরুদ্ধারের জন্য তিনি যে আমরণ সংগ্রাম করিয়াছিলেন তাহা পৃথিবীর ইতিহাসে বিরল। তিনি যে মাতৃস্তন্য বৃথা পান করেন নাই, তাহা তিনি প্রমাণ করিবেন এই প্রতিজ্ঞা করিয়াছিলেন। সত্যই হল্‌দিঘাট-এর যুদ্ধের পর পর্বত-অরণ্যে আত্মগোপন করিয়া থাকিয়া দুঃখ-দুর্দশার চরমে পৌঁছিয়াও তিনি মুহূর্তের জন্য নিজ প্রতিজ্ঞা ভুলেন নাই। মৃত্যুর পূর্বে মোগল অধিকার হইতে

রাণা প্রতাপ—হল্‌দিঘাট-এর যুদ্ধ (১৫৭৬)

নিজ রাজ্যের এক বিরাট অংশ পুনরুদ্ধার করিতে তিনি সক্ষম হইয়াছিলেন।

প্রতাপের দেশপ্রেম

মৃত্যুর মুহূর্তেও তিনি রাজপুত বীরদের দেশের জন্য প্রাণদানে শপথ গ্রহণ করাইয়া গিয়াছিলেন। দেশপ্রেমের এইরূপ উজ্জ্বল দৃষ্টান্ত ইতিহাসে খুব কমই আছে। রাজপুত জাতির প্রতি উদারতা প্রদর্শন করিয়া মোগল সম্রাট আকবর তাহাদের সাহায্য ও সহায়তা লাভ করিয়াছিলেন। তাহাদের সাহায্যেই সুবিশাল মোগল সাম্রাজ্য গড়িয়া উঠিয়াছিল। আবার তাহাদের প্রতি দুর্ব্যবহার করিবার ফলে সম্রাট ঔরঙ্গজেব তাহাদের মিত্রতা হইতে বঞ্চিত হইয়াছিলেন। পরবর্তী কালে রাজপুত রাজগণের মধ্যে পরস্পব বিবাদ-বিসম্বাদ তাঁহাদের দুর্বলতার কারণ হইয়া দাঁড়াইয়াছিল। ইহা ছাড়া, রাণা সংগ্রাম সিংহ বা রাণা প্রতাপের ন্যায় বীরের উদ্ভব ঘটিল না। স্বভাবতঃই তাঁহারা ক্রমে দুর্বল হইতে দুর্বলতর হইয়া স্বাধীন রাজবংশ হিসাবে নিশ্চিহ্ন হইয়া গেলেন।

**মুসলমান বিজয়ঃ** খ্রীষ্টীয় অষ্টম শতকের প্রথমদিকে আরবগণ সিন্ধুদেশ ও উহার সংলগ্ন অঞ্চল অধিকার করিয়া লইয়াছিল। চালুক্য ও গুর্জর-প্রতিহারদের

আরবগণ কর্তৃক সিন্ধু-বিজয়

হস্তে বাধাপ্রাপ্ত হইয়া আরব আধিপত্য যেমন আর বিস্তারলাভ করিতে সমর্থ হইল না, তেমনি ভারতে আরব শক্তিও দুর্বল হইয়া পড়িল। ইহা ভিন্ন তাহাদের মধ্যে শিয়া-সুন্নী বিবাদ-বিসম্বাদ ও স্বার্থের প্রতিযোগিতা শুরু হইলে ত্রয়োদশ শতকে মোহম্মদ ঘুরী ভারতে আরব-অধিকৃত স্থানসমূহ জয় করিয়া লইলেন।

ভারতে মুসলমান বিজয়ের ইতিহাস শুরু হইল দশম শতকের শেষ ভাগ

গজনী রাজ্যের সুলতান মামুদ কর্তৃক সতর বার ভারত আক্রমণ ও লুণ্ঠন

হইতে। গজনী বংশের সুলতান মামুদ সতর বার ভারতবর্ষ আক্রমণ করিয়া হিন্দু দেব-দেবীর মন্দির ধ্বংস এবং মন্দির ও নগরাদি হইতে অভাবনীয় পরিমাণ ধনরত্ন লুণ্ঠন করিয়া লইয়া গিয়াছিলেন। ফলে, রাজনৈতিক ক্ষেত্রে বিচ্ছিন্ন উত্তর-পশ্চিম ভারত সামরিক ও অর্থনৈতিক উভয় দিক দিয়াই দুর্বল হইয়া পড়িল। তারপর ঘুর বংশের মোহম্মদ ঘুরী শুরু করিলেন প্রকৃত ভারত-বিজয়। ইহার পর হইতে ক্রমে মুসলমান অধিকার বিস্তার লাভ করিতে লাগিল। পরবর্তী

পরবর্তী কালে প্রকৃত বিজয়-শুরু

সুলতানদের মধ্যে ইল্‌তুৎমিস্, বলবন, আলা-উদ্দিন মুসলমান রাজ্যের সীমা বিস্তার করিয়া প্রায় সমগ্র ভারত সুলতানী শাসনাধীনে আনিলেন। অবশ্য অধিককাল এই বিশাল সাম্রাজ্য টিকিল না। মোহম্মদ তুঘ্‌লকের আমলে অব্যবস্থার ফলে উহা বিচ্ছিন্ন হইয়া গেল।

ভারতে মুসলমান আক্রমণ এবং মুসলমান বিজয়ের ইতিহাস সেই সময়কার ভারতবাসীদের মনে ঘৃণা ও ভীতির উদ্রেক করিয়াছিল। আরব আক্রমণকালে সিন্ধুদেশের অসংখ্য নরনারী যেমন প্রাণে মারা গিয়াছিল ততোধিক সংখ্যক লোককে দাসত্ব গ্রহণে এবং হিন্দুধর্ম ত্যাগ করিয়া ইসলাম ধর্ম গ্রহণে বাধ্য করা হইয়াছিল। আরব সেনাপতি মোহম্মদ-ইব্‌ন্-কাশিম প্রথমে চরম ধর্মান্ধতার পরিচয় দিয়াছিলেন। পরে অবশ্য তিনি তাঁহার এই নীতির ত্রুটি উপলব্ধি করিয়া হিন্দু দেব-দেবীর মন্দির প্রভৃতি রক্ষার ব্যবস্থা করিয়াছিলেন। সুলতান মামুদের ভারত আক্রমণের পশ্চাতে মূল উদ্দেশ্য ছিল হিন্দু দেব-দেবীর মন্দির প্রভৃতি আক্রমণ করিয়া এবং সেগুলি অপবিত্র করিয়া যথাসম্ভব ধনরত্ন লুণ্ঠন করা। সেকালে মন্দিরগুলিতেই প্রভূত পরিমাণ ধনরত্ন সঞ্চিত থাকিত। পরবর্তী কালে যখন প্রকৃত বিজয় শুরু হইয়াছিল সেই সময়েও পরাজিত দেশের উপর যথেষ্ট অত্যাচার, ধর্মমন্দিরগুলি ধূলিসাৎ করা প্রভৃতি আনুষাঙ্গিক কার্যকলাপ চলিত। দেশ আক্রমণের ব্যাপারে মুসলমান অশ্বারোহী সৈন্যের আকস্মিক আক্রমণরীতি তদানীন্তন হিন্দুরাজগণের পরাজয়ের প্রধান কারণ হইয়া দাঁড়াইয়াছিল।

মুসলমান বিজয়ের

লুণ্ঠন ও অত্যাচার

সুলতান মামুদের সভাকবি অল্‌বেরুণী গজনী ত্যাগ করিয়া ভারতবর্ষে চলিয়া আসিয়াছিলেন। তাঁহার আদি বাসস্থান ছিল খিবা। সেখান হইতে তাঁহাকে বন্দী হিসাবে গজনীরাজ্যে আনা হইয়াছিল। সুলতান মামুদের ব্যবহারে তিনি প্রীত ছিলেন না। সুলতান মামুদের ভারত অভিযানের ফলে পাঞ্জাব গজনী-রাজ্যভুক্ত হইলে অল্‌বেরুণী ভারতবর্ষে আসিয়া সংস্কৃত ভাষা আয়ত্ত করেন। হিন্দুদর্শন এবং হিন্দু-জ্যোতির্বিদ্যা, গণিতশাস্ত্র, রসায়নবিদ্যা প্রভৃতি সম্পর্কে তিনি গভীর জ্ঞান অর্জন করেন। অল্‌বেরুণী হিন্দু ধর্মগ্রন্থ ভগবদ্‌গীতার দার্শনিক প্রভাবে প্রভাবিত হইয়াছিলেন। তাঁহার রচিত গ্রন্থ তহ্‌কক্-ই-হিন্দ্‌-এ হিন্দুদর্শন ও বিভিন্ন বিজ্ঞান সম্পর্কে একটি অতি সুন্দর বর্ণনা দেওয়া আছে। হিন্দু আচার-আচরণ, সামাজিক রীতিনীতি প্রভৃতি সকল বিষয়ের আলোচনা তাঁহার গ্রন্থে পাওয়া যায়। মুসলমান আক্রমণে যখন অসংখ্য নরনারী প্রাণ হারাইতেছিল, শহর-নগর যখন ভগ্নস্তূপে পরিণত হইতেছিল, মন্দিরগুলি যখন লুণ্ঠিত হইতেছিল তখন অল্‌বেরুণী ধর্মনিরপেক্ষ মনোভাব লইয়া ভারতের তদানীন্তন হিন্দু সমাজের

অল্‌বেরুণী ও তাঁহার রচিত তহ্‌কক্-ই-হিন্দ্‌

একটি সুন্দর বর্ণনা রাখিয়া গিয়াছেন। হিন্দুদর্শনের উন্নতি তাঁহাকে বিস্মিত করিয়াছিল।

## Model Questions

1. What do you know of the Rajput patriotism? What part did the Rajputs play in the history of India?
   রাজপুত জাতির দেশাত্মবোধ সম্বন্ধে কি জান? ভারত-ইতিহাসে রাজপুত জাতি কি অংশ গ্রহণ করিয়াছিল?
2. Write notes on (a) Nature of the Muslim Conquest of India, (b) Alberuni's account.
   টীকা লিখ: (ক) ভারতে মুসলমান বিজয়ের প্রকৃতি; (খ) অলবেরুনীর বর্ণনা।

# UNIT (XIV) : মুসলমান শাসনকালের প্রথমভাগে ভারতীয় সমাজ ও সংস্কৃতি

## ( Indian Society and Culture under the Early Muslim Rule )

**দিল্লীর সুলতানি ( The Delhi Sultanate ) :** দ্বাদশ শতাব্দীর শেষভাগ হইতে ষোড়শ শতাব্দীর প্রথম অংশ পর্যন্ত মুসলমান শাসন 'দিল্লীর সুলতানি' নামে পরিচিত। এই তিনশত বৎসরে কয়েকটি সুলতানবংশ দিল্লীর সিংহাসনে অধিষ্ঠিত হইয়াছিলেন, যথা—দাসবংশ, খল্‌জীবংশ, তুঘ্‌লকবংশ, সৈয়দবংশ ও লোদীবংশ।

বিভিন্ন সুলতানবংশ

এই সকল বিভিন্ন বংশের মধ্যে দাসবংশের ইলতুৎমিস ও বলবন, খল্‌জীবংশের আলা-উদ্দীন খল্‌জী, তুঘ্‌লকবংশের মোহম্মদ-বিন-তুঘ্‌লক প্রভৃতি সুলতানগণের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। আলা-উদ্দিন খল্‌জীর আমলে সুলতানী শাসন ভারতবর্ষের প্রায় সর্বত্র বিস্তারলাভ করিয়াছিল। মোহম্মদ-বিন-তুঘ্‌লকের শাসনকালের অব্যবস্থায় এই বিশাল সাম্রাজ্য ধ্বংসোন্মুখ হইয়া উঠে। ক্রমে আভ্যন্তরীণ দুর্বলতা ও অনৈক্যের ফলে কাবুলের মোগল আমীর বাবর লোদীবংশের শেষ সুলতান ইব্রাহিম লোদীকে পানিপথের প্রথম যুদ্ধে ( ১৫২৬ ) পরাজিত করিয়া ভারতবর্ষে মোগল বংশের প্রতিষ্ঠা করেন। সুলতান বংশগুলি তুর্কী ও আফগানজাতিসম্ভূত ছিল বলিয়া সুলতানী যুগকে তুর্কী-আফগান শাসনকালও বলা হইয়া থাকে।

**সুলতানী আমলে শাসনব্যবস্থা ( Administration under the Delhi Sultanate ) :** সুলতানী শাসনকালে ভারতবর্ষ একটি ইস্‌লাম ধর্মাশ্রয়ী রাষ্ট্রে পরিণত হইয়াছিল। সুলতান ছিলেন এই ধর্মাশ্রয়ী রাষ্ট্রের ধর্মনৈতিক ও রাজনৈতিক

ধর্মাশ্রয়ী শাসন

শক্তির প্রতীকস্বরূপ। সুলতান অসীম ক্ষমতার অধিকারী ছিলেন। একমাত্র কোরাণের বিধিনিষেধ দ্বারা তাঁহার ক্ষমতা সীমাবদ্ধ ছিল। বাগদাদের খলিফা এই সময়ে মুসলমান জগতের ধর্মগুরু ছিলেন। দিল্লীর সুলতানগণ কার্যত না হইলেও অন্তত: মৌখিকভাবে খলিফার প্রাধান্য মানিয়া চলিতেন। সুলতান আইন-প্রণেতা, যুদ্ধের কালে সমর-পরিচালক

সর্বোচ্চ বিচারক এবং সর্বপ্রথম শাসনকর্তা ছিলেন। সুলতানী শাসনের মূল প্রকৃতি ছিল সামরিক শক্তির উপর নির্ভরশীল স্বৈরাচার। সুলতানপদ বংশানুক্রমিক ছিল বটে, কিন্তু কোন কোন ক্ষেত্রে উত্তরাধিকারীর অযোগ্যতার জন্য আমীর-ওম্‌রাহগণ সুলতান নির্বাচিত করিতেন।

সুলতানগণের সীমাহীন ক্ষমতা

সুলতানী শাসন দুইভাগে বিভক্ত ছিল, যথা—কেন্দ্রীয় ও প্রাদেশিক। সাম্রাজ্যের রাজধানী দিল্লীতে সুলতান স্বয়ং রাজত্ব পরিচালনা করিতেন। তিনি স্বৈরাচারী ছিলেন বটে, তবে বিশ্বস্ত কর্মচারিবর্গের পরামর্শ তিনি গ্রহণ করিতেন। রাজকর্মচারিবর্গের সর্বপ্রধান ছিলেন ওয়াজীর বা প্রধান মন্ত্রী। শাসনের সুবিধার জন্য কেন্দ্রীয় শাসনব্যবস্থা কয়েকটি পৃথক পৃথক ভাগে বিভক্ত ছিল। রাজকর্মচারিগণও বিভিন্ন পর্যায়ের ছিলেন। প্রধান কাজী ছিলেন বিচার বিভাগের সর্বোচ্চে। কটোয়াল দেশের আভ্যন্তরীণ শান্তিরক্ষার ভারপ্রাপ্ত ছিলেন।

কেন্দ্রীয় শাসন

রাজকর্মচারিবৃন্দ

প্রাদেশিক শাসনকর্তাগণ 'নায়েব-সুলতান' নামে পরিচিত ছিলেন। সুলতানী আমলে ভারতের প্রদেশের সংখ্যা বিভিন্ন সময়ে বিশ হইতে পঁচিশ পর্যন্ত ছিল। কেন্দ্রীয় শাসনে সুলতান যেরূপ কার্য করিতেন, প্রদেশে প্রাদেশিক শাসনকর্তার কার্যাদিও সেইরূপ ছিল।

প্রাদেশিক শাসন

সুলতানী সেনাবাহিনী আরব, তুর্কী, আফগান, পারসিক, ভারতীয় হিন্দু ও মুসলমান জাতির সৈনিক লইয়া গঠিত ছিল। সুলতানী শাসনব্যবস্থার সর্বপ্রধান ত্রুটি ছিল এই যে, কেন্দ্রীয় শাসনের দুর্বলতার সুযোগ পাইলেই প্রাদেশিক শাসনকর্তাগণ স্বাধীন হইয়া যাইতেন।

সুলতানী সেনাবাহিনী

**সমাজ জীবন ( Social Life ) :** প্রাচীন কালে পরকে আপন করিয়া লইবার ক্ষমতা ভারতবাসীর যতদূর ছিল, অপর কোন জাতির তেমন ছিল কিনা সন্দেহ। গ্রীক, শক, হূণ, কুষাণ প্রভৃতি বিদেশ হইতে আগত জাতিগুলি ভারতবর্ষে প্রবেশ করিবার পর নিজ নিজ বৈশিষ্ট্য হারাইয়া হিন্দুসমাজের সহিত মিশিয়া গিয়াছিল। কিন্তু মুসলমানদের ক্ষেত্রে ইহার ব্যতিক্রম দেখিতে পাওয়া যায়। প্রধানত: দুইটি কারণে মুসলমানগণকে হিন্দুসমাজ সম্পূর্ণভাবে গ্রাস করিতে পারে নাই। প্রথমত, মুসলমান আক্রমণের আনুষঙ্গিক অত্যাচার, তাহাদের ধর্মান্ধতা, হিন্দু দেবমন্দির লুণ্ঠন, বলপূর্বক ধর্মান্তরিত করিবার চেষ্টা প্রভৃতি হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের মধ্যে সম্পূর্ণ

হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের সম্পূর্ণ সংমিশ্রণে বাধা

সংমিশ্রণ এবং জাতিগত ঐক্যের পথে বাধাব সৃষ্টি করিয়াছিল। মুসলমান শাসনাধীনে হিন্দুজাতি নিজ দেশেই বিদেশী বলিয়া পরিগণিত হইত। 'জিজিয়া কর' না দিলে মুসলমান রাষ্ট্রে বাস করা তাহাদের পক্ষে সম্ভব হইত না। মুসলমান উলেমা ও আইনজ্ঞদের সঙ্কীর্ণ ধর্মান্ধ নীতিও হিন্দু-মুসলমান সমাজের সংমিশ্রণের পথ বন্ধ করিয়াছিল।

মুসলমান আক্রমণের আনুষঙ্গিক অত্যাচার ও অবিচার

দ্বিতীয়ত, আরবদেশ হইতে বিস্তৃত মুসলমান সভ্যতা ও সংস্কৃতির নিজস্ব একটি বৈশিষ্ট্য ও শক্তি ছিল। প্রাচ্য ও পাশ্চাত্ত্য সভ্যতার মিলন ক্ষেত্র আববদেশে ইস্‌লামের উৎপত্তি হইয়াছিল, এই কারণে মুসলমান সভ্যতা-সংস্কৃতিও যথেষ্ট উন্নত ছিল। এইজন্য মুসলমান সমাজ ও সংস্কৃতিকে হিন্দুসমাজ সম্পূর্ণভাবে আপন করিয়া লইতে পারে নাই।

মুসলমান সভ্যতা-সংস্কৃতির বলিষ্ঠতা

কিন্তু হিন্দু ও মুসলমান সমাজেব একতার মাধ্যমে এক বৃহত্তর ভারতীয় সমাজ গড়িয়া না উঠিলেও, এই দুইটি সম্প্রদায়ের দীর্ঘকাল পাশাপাশি বাস করিবার ফলে একটি অপরটিকে প্রভাবিত করিতে লাগিল। হিন্দুসমাজের বহু লোক ইসলামধর্মে ধর্মান্তরিত হওয়ার ফলে হিন্দুসমাজের আচার-আচরণ মুসলমান সমাজে বিস্তাব লাভ করিতে লাগিল। ধর্মান্তরিত হিন্দুগণ মুসলমান সমাজে অন্তত: বিবাহাদির ব্যাপারে শ্রেণীগত বৈষম্যেব প্রচলন করিয়াছিল। ইস্‌লামধর্মে জাতিভেদ নাই বটে, কিন্তু ভারতীয় মুসলমানদের মধ্যে বিবাহাদি ব্যাপারে রক্ষণশীলতা পরিলক্ষিত হয়। ইহা প্রধানত হিন্দুসমাজের প্রভাবের ফল। হিন্দুসমাজে সাধুসন্তদের অনুকরণে মুসলমান সমাজেও পীবদেব উদ্ভব ঘটে। সুলতানদের মধ্যে অনেকে হিন্দু রমণী বিবাহ করিবাব ফলে হিন্দু আচার-আচরণের অনেক কিছুই মুসলমান সমাজে বিস্তারলাভ করিবার সুযোগ ঘটিয়াছিল।

হিন্দু ও মুসলমান সমাজের পারস্পরিক প্রভাব

সুলতানী আমল হইতে স্ত্রীজাতি পুরুষদের উপর সম্পূর্ণভাবে নির্ভরশীল হইয়া পড়িয়াছিলেন। হিন্দু নারীরা পূর্বে পারিবারিক জীবনের বাহিরেও শিক্ষা ও সংস্কৃতির কাজে পুরুষদের সহিত অংশ গ্রহণ করিতেন। মুসলমান আমলে সেই রীতি সম্পূর্ণরূপে পরিত্যক্ত হয়। অবশ্য সম্ভ্রান্ত পরিবারের স্ত্রীলোকগণ তখনও বিদ্যাচর্চা করিতেন। রূপমতী ও পদ্মাবতী সেই যুগের বিদুষী রমণীদের দৃষ্টান্তস্বরূপ। তবে সামাজিক বৈশিষ্ট্য হিসাবে পরিবারের গণ্ডির বাহিরে যাইবার পূর্ণস্বাধীনতা স্ত্রীজাতির হ্রাস পাইয়াছিল। পরদা-প্রথা মুসলমান সমাজেই প্রচলিত ছিল, কিন্তু সম্ভ্রান্ত হিন্দু-

মুসলমান আমলে সমাজে স্ত্রীজাতির স্থান

রমণীদের মধ্যেও উহার প্রচলন শুরু হয়। স্ত্রীজাতির উপর নানাপ্রকার অবিচার-অত্যাচারের দৃষ্টান্তের অভাব ছিল না বটে, তথাপি মোটামুটি বলিতে গেলে স্ত্রীজাতিকে তখনও যথেষ্ট সম্মানের চক্ষে দেখা হইত। হিন্দুসমাজে সেযুগে 'সতী' অর্থাৎ মৃত স্বামীর জলন্ত চিতায় ঝাঁপ দিয়া মৃত্যু বরণের রীতি ছিল। ইহা ভিন্ন 'জৌহর' প্রথাও প্রচলিত ছিল। রাজপুত রমণীগণ 'জৌহর' ব্রত পালন করিয়া অর্থাৎ প্রজ্বলিত অগ্নিকুণ্ডে ঝাঁপ দিয়া মুসলমান আক্রমণকারীদের হাতে লাঞ্ছিত ও অপমানিত হওয়ার হাত হইতে মুক্তি পাইয়াছিলেন, এইরূপ বহু দৃষ্টান্ত আছে। সম্ভ্রান্ত মুসলমান রমণীগণও সতী' হইয়াছেন, অর্থাৎ স্বামীর মৃত্যুর পর আত্মাহুতি দিয়াছেন, এইরূপ দৃষ্টান্তও পাওয়া যায়।

সতী' বা সহমরণ প্রথা ও 'জৌহর' ব্রত

সুলতানী আমলে হিন্দুসমাজে জাতিভেদ প্রথা পূর্বাপেক্ষা কঠোর হইয়া উঠিয়াছিল। ইস্‌লামের প্রভাব হইতে হিন্দু সমাজ ও ধর্মকে রক্ষা করিবার উপায় হিসাবেই এই কঠোরতা অবলম্বন করা হইয়াছিল, সেবিষয়ে সন্দেহ নাই। ঐ সময়ে আফ্রিকা হইতে আগত পর্যটক ইব্‌ন্ বতুতার বর্ণনায় হিন্দুসমাজের নৈতিকতা ও আতিথেয়তার ভূয়সী প্রশংসা পাওয়া যায়।

হিন্দুসমাজে রক্ষণশীলতা

সেই যুগে ক্রীতদাস-ক্রীতদাসী পোষণের রীতির ব্যাপক প্রচলন দেখিতে পাওয়া যায়। মুসলমান 'মালিক', 'আমীর', 'খাঁ' প্রভৃতি অভিজাতবর্গ ক্রীতদাস-ক্রীতদাসী পোষণ করা আভিজাত্যের চিহ্ন বলিয়া মনে করিতেন। সুলতানদেরও বিশাল সংখ্যক ক্রীতদাস-ক্রীতদাসী থাকিত। অভিজাত সম্প্রদায়ের মধ্যে মদ্যপান, ব্যভিচার প্রভৃতি বিশেষভাবে দেখা দিয়াছিল। সুলতানী আমলে অভিজাত সম্প্রদায় পদস্থ রাজকর্মচারী, প্রাদেশিক শাসনকর্তা এবং সামরিক নেতার পদে নিযুক্ত হইতেন। শাসনব্যবস্থার উপর তাঁহাদের যথেষ্ট প্রভাব ছিল। সুলতান নম্রপ্রকৃতির হইলে তাঁহার উপর অভিজাত সম্প্রদায়ের প্রভাব অধিকতরভাবে প্রতিফলিত হইত। স্বার্থপরতা, বিলাসিতা, শাসনব্যবস্থার দুর্বলতার সুযোগ গ্রহণ করিয়া নিজেদের শক্তি ও:প্রতিপত্তি বৃদ্ধি করাই ছিল অভিজাত সম্প্রদায়ের মূল আদর্শ। ইংলণ্ডের অভিজাত সম্প্রদায়ের ন্যায় রাজক্ষমতাকে নিয়ন্ত্রিত করিয়া গণতান্ত্রিক করিয়া তুলিবার চেষ্টা তাঁহারা করেন নাই। তুর্কী, আরব, হাব্‌সী, মিশরীয় ও আফগান জাতির লোক লইয়া গঠিত অভিজাত সম্প্রদায় দেশপ্রেম বা পরস্পর সহিষ্ণুতার ধার ধারিতেন না।

স্বার্থপর ও বিলাসপ্রিয় মুসলমান অভিজাত সম্প্রদায়

**অর্থনৈতিক ব্যবস্থা (Economic Condition):** বিশাল সুলতানী

সাম্রাজ্যের সর্বত্র একই ধরণের অর্থনৈতিক অবস্থা ছিল না। বিভিন্ন অংশের অর্থনৈতিক অবস্থা ছিল বিভিন্ন রূপ। সুতরাং সেই সময়ের অর্থনৈতিক অবস্থার কোন নিখুঁত চিত্র অঙ্কন করা সম্ভব নহে। সমসাময়িক সাহিত্য, লোকগীতি, বৈদেশিক পর্যটকদের বিবরণ হইতে অবশ্য একটা মোটামুটি ধারণা লাভ করিতে পারা যায়।

দেশের বিভিন্ন অংশে বিভিন্ন রূপ অর্থনৈতিক ব্যবস্থা

ভারতবর্ষ চিরকালই কৃষি-প্রধান দেশ। সুলতানী আমলে কৃষিই ছিল জনসাধারণের প্রধান উপজীবিকা। দেশের জনসাধারণের অর্থনৈতিক উন্নতি সাধন অথবা উৎপন্ন সম্পদের ন্যায়-বণ্টন সরকারী দায়িত্ব বলিয়া বিবেচিত হইত না। তবে কোন কোন সুলতান কৃষি-উন্নয়নের প্রয়োজন উপলব্ধি করিয়াছিলেন। ফিরুজ শাহ্ তুঘ্‌লক কৃষিজমির সেচকার্যের সুবিধার জন্য কতকগুলি খাল খনন করাইয়া দিয়াছিলেন।

কৃষি জীবনধারণের প্রধান উপায়

গ্রাম-এলাকা এবং বিশেষভাবে শহরগুলিতে নানাপ্রকার শিল্পের যথেষ্ট উন্নতি সেই যুগে ঘটিয়াছিল। কোন কোন সুলতান এবং রাজকর্মচারী শিল্পগুলির পৃষ্ঠপোষকতাও যে না করিয়াছিলেন এমন নহে। সুলতান ও অভিজাত শ্রেণীর প্রয়োজন মিটাইবার উদ্দেশ্যে দিল্লীতে একটি সরকারী কারখানা স্থাপন করা হইয়াছিল। মোট চারি হাজার তাঁতি এই কারখানায় কাজ করিত। এই যুগে শিল্পোৎপন্ন দ্রব্যগুলির মধ্যে ছাপা শাড়ী, ধুতি, নানা ধরণের কাপড়, রেশম ও পশমের বস্ত্রাদি, চিনি, কাগজ প্রভৃতি বিশেষভাবে উল্লেখযোগ্য। সেযুগে বাংলাদেশ বস্ত্রশিল্পে সর্বাপেক্ষা অধিক উন্নত ছিল। আমীর খসরু, বৈদেশিক পর্যটক মা-হুয়ান, বারথেমা, এডোয়ার্ডো বারবোসা প্রভৃতি বাংলার বয়নশিল্পের উচ্ছ্বসিত প্রশংসা করিয়াছিলেন। বাংলাদেশ ও গুজরাট হইতে সেই যুগে সর্বাপেক্ষা অধিক পরিমাণ সূতীবস্ত্রাদি বিদেশে রপ্তানি করা হইত। ইওরোপের বিভিন্ন দেশ, আফগানিস্তান, মধ্য-এশিয়া, পারস্য, তিব্বত, চীন, ভূটান, ব্রহ্মদেশ, মালয় দ্বীপপুঞ্জ প্রভৃতি অঞ্চলের সহিত ভারতবর্ষের বাণিজ্য-সম্পর্ক বিদ্যমান ছিল।

শিল্প

বাণিজ্য

উপরে যে আলোচনা করা হইল উহা হইতে সুলতানী যুগে জনসাধারণের আর্থিক অবস্থা খুবই উন্নত ছিল, একথা মনে হওয়া স্বাভাবিক, কিন্তু প্রকৃত অবস্থা ছিল ঠিক ইহার বিপরীত। সুলতান ও আমীর-ওম্‌রাহ্ প্রভৃতি অভিজাতগণ আরাম ও ঐশ্বর্য, বিলাস ও আনন্দপূর্ণ জীবন যাপন করিতেন বটে, কিন্তু যাহারা তাঁহাদের

অভিজাত-সম্প্রদায়ের বিলাস-ব্যসন, আরাম ও ঐশ্বর্যপ্রিয়তা—জনসাধারণের দুর্দশা

বিলাস ও ঐশ্বর্যের উপকরণ উৎপাদন করিত সেই সকল সাধারণ জনসমাজের অবস্থা ছিল অত্যন্ত শোচনীয়। অত্যধিক করভারে তাহারা জর্জরিত ছিল। ইহা ভিন্ন 'আবুওয়াব' অর্থাৎ নানাপ্রকারের অবৈধ কর, শুল্ক প্রভৃতি কৃষক ও শ্রমজীবী সম্প্রদায়ের অবস্থা আরও দুর্দশাগ্রস্ত করিয়া তুলিয়াছিল। তদানীন্তন কবি আমীর খুস্রু কৃষকদের দুরবস্থা বর্ণনা করিতে গিয়া বলিয়াছেন : রাজমুকুটের প্রতিটি মুক্তা যেন কৃষকদের রক্তবিগলিত অশ্রুবিন্দু।

ভারতের মণি-মুক্তা, ধনরত্ন প্রভৃতি বিদেশী আক্রমণকারিগণ কর্তৃক লুণ্ঠিত

সুলতানী আমলের প্রায় আরম্ভ হইতে শেষ পর্যন্ত বহুবার বিদেশী আক্রমণ ঘটিয়াছিল। এই আক্রমণকারিগণ কর্তৃক ধনরত্ন লুণ্ঠন, সুলতান মামুদের প্রভূত পরিমাণ ধনরত্ন, মণিমুক্তা লুণ্ঠন, মোহম্মদ-বিন-তুঘ্লকের অমিতব্যয়িতা ভারতের অর্থনৈতিক জীবনকে পর্যুদস্ত করিয়া দিয়াছিল। কিন্তু প্রত্যেকটি গ্রাম-ই তখন ছিল স্বয়ং-সম্পূর্ণ। গ্রামবাসীদের প্রয়োজনীয় খাদ্যশস্য, বস্ত্র এবং অপরাপর সামগ্রী গ্রামবাসিগণ নিজেরাই উৎপাদন করিয়া লইত। তাহারা তখন মোটেই পরমুখাপেক্ষী ছিল না।

**হিন্দু ও মুসলমান শিল্প, সাহিত্য ও সংস্কৃতিতে পারস্পরিক প্রভাব : স্থাপত্যশিল্প (Interaction of Hindu & Muslim Cultures: Literature & Architecture)** : সামাজিক বা রাজনৈতিক জীবনে হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের মধ্যে মিলন ও মিশ্রণ নানাকারণে বাধাপ্রাপ্ত হইয়াছিল। মুসলমানদের পূর্বে যাহারা ভারতবর্ষে প্রবেশ করিয়াছিল তাহারা হিন্দুধর্ম ও সমাজের যাবতীয় রীতি-নীতি, আচার-আচরণ গ্রহণ করিয়া হিন্দু সমাজে বিলীন হইয়া গিয়াছিল। কিন্তু মুসলমানগণের ক্ষেত্রে তাহা সম্ভব হয় নাই, একথা পূর্বেই বলা হইয়াছে। আরব মরুভূমি হইতে মুসলমান সভ্যতা যখন এক দুর্জয় শক্তি লইয়া দেশ-বিদেশে ছড়াইয়া পড়িতেছিল তখন উহার আঘাতে সেই সকল অঞ্চলের সমাজ ও সভ্যতা সম্পূর্ণরূপে নিশ্চিহ্ন হইয়া গিয়াছিল। কিন্তু ভারতবর্ষে প্রবেশ করিলেও মুসলমান সভ্যতা ও সংস্কৃতি হিন্দু সভ্যতা-সংস্কৃতিকে কবলিত করিতে পারে নাই। অপর দিকে হিন্দু সভ্যতা-সংস্কৃতিও মুসলমান সভ্যতা-সংস্কৃতিকে গ্রাস করিতে পারে নাই। ফলে, দুইয়ের মধ্যে ক্রমেই সমন্বয় দেখা দিতে লাগিল। দীর্ঘকাল ধরিয়া এই দুই ধর্ম ও সমাজের প্রভাব পরস্পর পরস্পরকে প্রভাবিত করিতে লাগিল। ফলে, দুইয়ের প্রভাবে

হিন্দু ও মুসলমান সমাজের সম্পূর্ণ সংমিশ্রণে বাধা

দীর্ঘকাল পাশাপাশি বসবাসের ফলে পরস্পর প্রভাব

এক অপূর্ব শিল্প, বিশেষতঃ স্থাপত্য রীতি গড়িয়া উঠিল। হিন্দু ও মুসলমান প্রতিভার যুগ্ম চেষ্টায় সেই যুগে যে এক বলিষ্ঠ শিল্পরীতি প্রকাশ পাইয়াছিল উহা অদ্যাপি দর্শকের বিস্ময় উৎপাদন করিতেছে। অবশ্য এই যুগ্ম প্রচেষ্টায় গঠিত শিল্পকৌশলে কোন্ সম্প্রদায়ের দান কতটুকু সে বিষয়ে সঠিক কিছু বলা যায় না। যাহা হউক হিন্দু, বৌদ্ধ ও জৈন শিল্পরীতির উপর মুসলমান স্থাপত্য ও শিল্প-রীতির প্রভাবের ফলে সুলতানী যুগের শিল্প ও স্থাপত্যের যে উদ্ভব ঘটিয়াছিল সে বিষয়ে সন্দেহ নাই। কিন্তু স্থানীয় বৈশিষ্ট্য, ব্যক্তিগত রুচিজ্ঞান প্রভৃতির পার্থক্যের ফলে বিভিন্ন স্থানের শিল্পকলা ও স্থাপত্য কৌশলের কিছু কিছু পার্থক্য ঘটিয়াছিল। মুসলমান সুলতান ও রাজকর্মচারিগণ হিন্দু শিল্পকার ও স্থপতি নিয়োগ করিতেন, এজন্যও হিন্দু-মুসলমান শিল্পকৌশলের সংমিশ্রণ ঘটিয়াছিল। ইহা ভিন্ন মুসলমান যুগের প্রথম দিকে মুসলমান বিজেতাগণ হিন্দু, বৌদ্ধ ও জৈন মন্দিরগুলিকে সামান্য পরিবর্তন করিয়া মসজিদে পরিণত করিয়াছিলেন। ইহাও উভয় সম্প্রদায়ের শিল্পকলা ও স্থাপত্যের সংমিশ্রণের অন্যতম কারণ হইয়া দাঁড়াইয়াছিল।

**শিল্প ও স্থাপত্য-রীতিতে হিন্দু-মুসলমান প্রভাবের সমন্বয়**

সুলতানী যুগের শিল্প ও স্থাপত্যের শ্রেষ্ঠ নিদর্শনের মধ্যে কুতবমিনার, নিজাম-উদ্দিন আউলিয়ার মসজিদ, কুতবমিনারের আলাই দরওয়াজা, অতাল মসজিদ প্রভৃতি বিশেষ উল্লেখযোগ্য। সেই যুগে বাংলা-দেশে একই সঙ্গে ইট ও পাথর ব্যবহার করিয়া মসজিদ প্রভৃতি নির্মাণের এক নূতন কৌশলের প্রচলন হইয়াছিল। প্রাচীন যুগের হিন্দু মন্দির, হিন্দু শিল্প ও আলঙ্কারিক কারুকার্যের অনুকরণ সুলতানী যুগের মসজিদগুলিতে পরিলক্ষিত হয়। পাণ্ডুয়ার আদিনা মসজিদ, হুসেন শাহ্-এর আমলে নির্মিত ছোট সোনা মসজিদ ও কদম রসুল প্রভৃতি সে যুগের বাংলাদেশে শিল্প ও স্থাপত্যের উন্নতির পরিচয় আজিও বহন করিতেছে। মালব, গুজরাট, জৌনপুর, দৌলতাবাদেও সেইযুগে শিল্প ও স্থাপত্যের উৎকর্ষ সাধিত হইয়াছিল।

**সুলতানী যুগের শ্রেষ্ঠ শিল্প ও স্থাপত্য নিদর্শন কুতবমিনার, আলাই দরওয়াজা, অতাল মসজিদ, ছোট সোনা মসজিদ, বড় সোনা মসজিদ ও কদম রসুল**

হিন্দু ও মুসলমান শিল্প-রীতির সংমিশ্রণে যে নূতন শিল্পরীতি গড়িয়া উঠিয়াছিল উহার নিদর্শন ভিন্ন সে যুগের সম্পূর্ণ হিন্দু শিল্প ও স্থাপত্যরীতির প্রমাণ বিজয়নগর, উড়িষ্যা, মেবার প্রভৃতি রাজ্যে দেখিতে পাওয়া যায়। এই সকল রাজ্য মুসলমান আক্রমণ প্রতিহত করিয়া স্ব-স্ব ধর্ম ও স্বাতন্ত্র্য বজায় রাখিবার জন্য যথেষ্ট চেষ্টা করিয়াছিল।

**সম্পূর্ণ হিন্দু স্থাপত্য শিল্প : পুরীর জগন্নাথ-মন্দির, কোণার্কের সূর্যমন্দির, বিজয়নগরের হাজার মন্দির ও বিঠলস্বামী মন্দির**

স্বভাবতই এই সকল অঞ্চলেই হিন্দু সংস্কৃতির চিহ্নাদি আজিও বিদ্যমান আছে। পুরীর জগন্নাথমন্দির, কোণার্কের সূর্যমন্দির, বিজয়নগরের হাজার মন্দির, বিঠল-স্বামী মন্দির প্রভৃতি এবিষয়ে উল্লেখযোগ্য।

**সাহিত্য ও ধর্ম ( Literature & Religion ):** হিন্দু ও মুসলমান সভ্যতা ও সংস্কৃতির পারস্পরিক প্রভাব কেবলমাত্র শিল্প ও স্থাপত্য রীতিতেই প্রকাশ পাইয়াছিল এমন নহে। সঙ্কীর্ণমনা সুলতানদের কথা বাদ দিলে এমন অনেক সুলতান ও প্রাদেশিক শাসনকর্তার পরিচয় পাওয়া যায় যাঁহারা আরবী, ফারসী ভাষার সঙ্গে সংস্কৃত ভাষা ও সাহিত্যের পৃষ্ঠপোষকতা করিয়াছিলেন। বাংলার স্বাধীন সুলতানির আমলে সাহিত্য ও সংস্কৃতির উন্নয়নের ঐকান্তিক চেষ্টা পরিলক্ষিত হয়।

**আরবী, ফারসী ও সংস্কৃত সাহিত্যের পৃষ্ঠপোষকতা**

আমীর খুসরু ছিলেন সুলতানী যুগের সর্বশ্রেষ্ঠ কবি, সাহিত্যিক ও সঙ্গীতজ্ঞ। খুসরুর রচনায় বহু হিন্দি শব্দের ব্যবহার দেখিতে পাওয়া যায়। খুসরু ভিন্ন হাসান দেহ্‌লবিও ঐ যুগের একজন শ্রেষ্ঠ কবি ও সাহিত্যিক ছিলেন।

**আমীর খুসরু ও হাসান দেহ্‌লবি**

মুসলমান শাসনকালে ইতিহাস-সাহিত্য রচনায় এক অভূতপূর্ব আগ্রহ দেখিতে পাওয়া যায়। মিন্‌হাজ-উস-সিরাজ, জিয়া-উদ্দিন বরণী,সাম্‌স-ই-সিরাজ এবং আরও বহু ঐতিহাসিক তাঁহাদের রচনায় সুলতানী যুগ সম্পর্কে জ্ঞাতব্য বহু তথ্য লিখিয়া রাখিয়া গিয়াছেন। এই সকল লেখকের মধ্যে কেহ কেহ সংস্কৃত ভাষার প্রতিও অনুরাগ প্রদর্শন করিয়াছিলেন। অল্‌-বেরুণীর নাম এবিষয়ে বিশেষ উল্লেখযোগ্য। নগরকোট দুর্গ জয় করিবার কালে ফিরুজ শাহ জ্বালামুখীমন্দিরে তিনশত সংস্কৃত গ্রন্থ পাইয়াছিলেন। তিনি এই সকল গ্রন্থ ফারসী ভাষায় অনুবাদ করাইয়াছিলেন। বাংলার স্বাধীন সুলতান হুসেন শাহের মন্ত্রী রূপ গোস্বামী পাঁচখানি সংস্কৃত গ্রন্থ রচনা করিয়াছিলেন। এগুলির মধ্যে 'বিদগ্ধ মাধব' ও 'ললিত মাধব' গ্রন্থদ্বয় বিশেষ উল্লেখযোগ্য। কাশ্মীরের সুলতান জৈন-উল্‌-আবিদীন সংস্কৃত ভাষা ও সাহিত্যের উদার পৃষ্ঠপোষক ছিলেন। পূর্বেকার তুলনায় সেই যুগে হিন্দুগণের সংস্কৃত চর্চা কতক পরিমাণে হ্রাস পাইয়াছিল বটে, তথাপি সংস্কৃত ভাষা ও সাহিত্যসেবীদের সংখ্যা খুব কম ছিল না। তখনকার সংস্কৃত সাহিত্যসেবীদের মধ্যে পার্থসারথি মিত্র, জয়সিংহ সুরী, রবিবর্মণ, বিদ্যানাথ, বামন, গঙ্গাধর, রূপ গোস্বামী, পদ্মনাভ, সায়নাচার্য, বিদ্যাপতি উপাধ্যায়, রঘুনাথ, মাধব

**সেযুগের ঐতিহাসিকগণ**

**সংস্কৃত ভাষা ও সাহিত্য**

**সংস্কৃত সাহিত্যসেবিগণ**

বিদ্যারণ্য প্রভৃতির নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। মুসলমান মনীষীদের মধ্যে অনেকে সংস্কৃত ভাষা আয়ত্ত করিয়াছিলেন। এবিষয়ে মালিক মোহম্মদ জয়সীর পদ্মাবৎ কাব্য-এর উল্লেখ করা যাইতে পারে।

প্রাদেশিক ভাষার মধ্যে হিন্দী, ব্রজভাষা, মারাঠি, বাংলা, তেলেগু প্রভৃতির উন্নতি সাধিত হইয়াছিল। রামানন্দ ও কবীর তাঁহাদের কবিতায় হিন্দী ভাষা ব্যবহার করিয়া উহার যথেষ্ট উন্নতি সাধন করিয়াছিলেন। কবীরের 'দোঁহা' এবিষয়ে উল্লেখযোগ্য। চণ্ডীদাস, কৃত্তিবাস, মালাধর বসু, পরমেশ্বর কবীন্দ্র, শ্রীকর নন্দী প্রভৃতি সাহিত্য-সেবিগণ বাংলা ভাষার উন্নতি সাধন করিয়া গিয়াছেন। বিদ্যাপতি মিথিলাবাসী হইলেও বাংলাদেশের কবি হিসাবেই সমধিক প্রসিদ্ধ।

**প্রাদেশিক ভাষা ও সাহিত্য**

ধর্মের ক্ষেত্রে হিন্দু ও মুসলমানদের পরস্পর প্রভাব সত্যপীরের উপাসনায় পরিলক্ষিত হয়। ইহা ভিন্ন ইস্‌লাম ধর্ম ও সংস্কৃতির প্রভাবে হিন্দুসমাজের মধ্যে দুইটি বিপরীতমুখী ফল দেখা দিয়াছিল। একটি হইল হিন্দু সমাজ ও ধর্মের ক্ষেত্রে চরম রক্ষণশীলতা এবং অপরটি হইল উহার 'ভক্তিবাদ'। মাধব বিদ্যারণ্যের 'কাল নির্ণয়', বিশ্বেশ্বর রচিত 'মদন পারিজাত' প্রভৃতি ঐ যুগের রক্ষণশীলতার সাক্ষ্য বহন করে। অপর দিকে সর্বধর্মের সমতা, ভগবান এক এবং অদ্বিতীয়, প্রেম ও ভক্তির মাধ্যমেই ভগবানকে পাওয়ার উপায় অর্থাৎ 'ভক্তিবাদ' প্রচারিত হইতেছিল। ভক্তিবাদের প্রচারকদের মধ্যে রামানন্দ, বল্লভাচার্য, শ্রীচৈতন্য, কবীর, নানক, নামদেব প্রভৃতি মহাপুরুষের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য।

**ধর্মের ক্ষেত্রে হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের পরস্পর প্রভাব—ভক্তিবাদ**

**ভক্তিবাদের প্রচারকগণ**

রামানন্দ ছিলেন জনৈক কনৌজী ব্রাহ্মণ। তিনি ছিলেন রাম-সীতার উপাসক। জাতি-ধর্ম, ছোট-বড়, হিন্দু-মুসলমান-নির্বিশেষে যে-কোন ব্যক্তিকে রামানন্দ তাঁহার শিষ্যত্বে গ্রহণ করিতেন। ভগবৎ প্রেমে ছোট-বড়, জাতি-ভেদ বা হিন্দু-মুসলমানের কোন পার্থক্য আছে একথা তিনি স্বীকার করিতেন না। তাঁহার শিষ্যদের মধ্যে মুসলমান, হিন্দু, মুচি প্রভৃতি সকল শ্রেণীর লোকই ছিল।

**রামানন্দ**

শ্রীচৈতন্যদেবও ধর্ম-ব্যাপারে ছোট-বড় বা জাতিভেদ মানিতেন না। ভক্তি-বাদের প্রচারকের মধ্যে শ্রীচৈতন্য-ই ছিলেন সর্বাধিক প্রসিদ্ধ। শ্রীকৃষ্ণের অর্থাৎ ভগবানের প্রতি গভীর প্রেমের মাধ্যমেই মানুষ সংসারের মায়া কাটাইয়া ভগবানকে পাইতে পারে, এই ছিল তাঁহার ধর্মমতের মূলকথা। মুসলমান সম্প্রদায়ের মধ্যেও অনেকে তাঁহার শিষ্যত্ব গ্রহণ করিয়াছিল।

**শ্রীচৈতন্য**

রামানন্দের প্রধান শিষ্য কবীর ছিলেন জাতিতে মুসলমান। তিনি একেশ্বর-বাদের প্রচার করেন। রাম ও আল্লাহ্ এক এবং অদ্বিতীয় একথাই তিনি প্রচার করিয়া গিয়াছেন। হিন্দু-মুসলমান একই মাটি দ্বারা তৈয়ারী দুইটি পাত্র বিশেষ—এই কথাই তিনি বলিতেন। অন্তরকে পাপমুক্ত রাখা এবং ভগবানে ভক্তি প্রদর্শন-ই হইল ভগবানের অনুগ্রহ প্রাপ্তির একমাত্র পন্থা। হিন্দু-মুসলমান একত্ববোধ বৃদ্ধির জন্য কবীর-এর বাণী অত্যন্ত ফলপ্রসূ হইয়াছিল।

**কবীর**

শ্রীচৈতন্য (প্রাচীন চিত্র) কবীর

শিখধর্মের প্রবর্তক নানকও সর্বধর্মে সমভাব পোষণ করিতেন। কবীরের ন্যায় তিনিও প্রচার করিয়াছিলেন যে, হিন্দু ও মুসলমানের মধ্যে কোন পার্থক্য নাই। হিন্দু বা ইস্‌লাম ধর্মের অনুষ্ঠানাদি তিনি পছন্দ করিতেন না। অন্তরের পবিত্রতা ও ভগবানের উপাসনা-ই ধর্মপথে অগ্রসর হইবার একমাত্র পন্থা একথা তিনি প্রচার করিতেন। তাঁহার শিষ্যদের মধ্যে হিন্দু ও মুসলমান উভয় সম্প্রদায়েরই লোক ছিল।

**নানক**

**সুলতানী যুগে ভারতের বিভিন্ন অংশের অবস্থা ( Condition in different parts of India under the Sultanate ) :** সুলতানী যুগের প্রথম ভাগে ক্রমে প্রায় সমগ্র ভারত দিল্লীর সিংহাসনাধীনে আসিয়াছিল। কিন্তু মোহম্মদ-বিন-তুঘ্‌লকের রাজত্বকালে যে অব্যবস্থা দেখা দিয়াছিল, সেই সুযোগে ক্রমে বিশাল সুলতানী সাম্রাজ্যের পতন শুরু হয়। সুলতানী সাম্রাজ্যের ভগ্নাবশেষ হইতে উত্তর ও দক্ষিণ-ভারতে বহু স্বাধীন রাজ্যের উত্থান ঘটে। সুলতানী

সুলতানী সাম্রাজ্যের ধ্বংসাবশেষ হইতে উদ্ভূত স্থানীয় রাজ্যসমূহ

নানক

শাসনকালে বিস্তীর্ণ সাম্রাজ্যের সকল অংশের শাসন, সমাজ ও সংস্কৃতি একই রূপ ছিল বা একই গতি ধরিয়া চলিতেছিল এমন নহে। প্রত্যেক অংশেই অল্প-বিস্তর স্থানীয় বৈশিষ্ট্য ছিল। সুলতানী যুগের শেষভাগে উত্তর-ভারতের জৌনপুর, কাশ্মীর মালব, গুজরাট, বাংলাদেশ ; দক্ষিণ-ভারতে খান্দেশ, বহ্‌মনীরাজ্য, বিজয়নগর এবং পরে বহ্‌মনীরাজ্যের ধ্বংসাবশেষ হইতে বেরার, বিজাপুর, গোলকুণ্ডা, আহম্মদনগর, বিদর এই পাঁচটি রাজ্য উদ্ভূত হইয়াছিল।

**কাশ্মীর (Kashmir):** ভারতের মধ্যযুগের ইতিহাসে কাশ্মীর রাজ্যের সুলতানদের মধ্যে জৈন-উল্-আবিদীনের রাজত্বকাল (১৪২০—৭০) এক গৌরবোজ্জল অধ্যায়। পরধর্মের প্রতি শ্রদ্ধা প্রদর্শন এবং জাতি-ধর্ম-নির্বিশেষে সকল প্রজাকে সমান চক্ষে দেখাই ছিল তাঁহার শাসনব্যবস্থার মূল নীতি। জৈন-উল-আবিদীন সাহিত্য ও সংস্কৃতির একজন উদার পৃষ্ঠপোষক ছিলেন। আরবী, ফারসী, হিন্দী ও সংস্কৃত ভাষা ও সাহিত্যের উন্নতি সাধনের জন্য তিনি আপ্রাণ চেষ্টা করিয়া গিয়াছিলেন। সংস্কৃত মহাভারত ও কল্হন রচিত 'রাজতরঙ্গিণী' নামক কাশ্মীরের ইতিহাস গ্রন্থটি তাঁহার আদেশে ফারসী ভাষায় অনূদিত হইয়াছিল। অনুরূপ আরবী ও ফারসী ভাষায় রচিত বহু গ্রন্থ তিনি সংস্কৃত ভাষায় অনুবাদের ব্যবস্থাও করাইয়াছিলেন। শিল্প ও সঙ্গীত তাঁহার পৃষ্ঠপোষকতায় যথেষ্ট উন্নতি লাভ করিয়াছিল। তাঁহার শাসনকালে প্রজাবর্গ সুখে-স্বচ্ছন্দে বাস করিত।

কাশ্মীর সুলতান জৈন-উল্-আবিদীনের সংস্কৃতি ও সাহিত্যের পৃষ্ঠপোষকতা

**বাংলাদেশ (Bengal):** সুলতানী রাজত্বের চরম প্রতিপত্তিকালেও বাংলাদেশের উপর দিল্লীর নিরঙ্কুশ প্রাধান্য স্থাপন সম্ভব হয় নাই। দিল্লী হইতে বাংলাদেশের দূরত্বই ইহার অন্যতম প্রধান কারণ ছিল বলা বাহুল্য।

বাংলাদেশের স্বাধীনতা-প্রীতি

এই যুগের বাংলাদেশের অর্থনৈতিক অবস্থার বর্ণনা আমীর খুস্রু এবং বিদেশী পর্যটক মোহন, বার্থেমা, এডোয়ার্ডো বার্বোসা প্রভৃতির রচনায় পাওয়া যায়। বাংলাদেশের শিল্পজাত দ্রব্যাদির উচ্ছ্বসিত প্রশংসা তাঁহারা করিয়া গিয়াছেন। সমগ্র ভারতবর্ষের মধ্যে বাংলাদেশ ও গুজরাট সেই সময় বস্ত্রশিল্পের জন্য প্রসিদ্ধ ছিল। বাংলাদেশের সূক্ষ্ম সূতীবস্ত্র ও ছাপান কাপড় প্রভৃতি ইওরোপ ও এশিয়ার বিভিন্ন দেশে রপ্তানি হইত। পর্যটক বার্থেমা বাংলাদেশকে বস্ত্র, খাদ্যশস্য, চিনি আদা, মাংস প্রভৃতির প্রাচুর্যের দিক দিয়া পৃথিবীর শ্রেষ্ঠ দেশ বলিয়া বর্ণনা করিয়াছিলেন। ইব্‌ন বতুতা নামক প্রসিদ্ধ আফ্রিকাবাসী পর্যটকও বাংলাদেশে জিনিসপত্র সস্তায় পাওয়া যাইত বলিয়া উল্লেখ করিয়াছেন। বাংলাদেশ অপেক্ষা সস্তায় জিনিসপত্র অন্য কোথাও বিক্রয় হইতে তিনি দেখেন নাই বলিয়া মন্তব্য করিয়া গিয়াছেন। সেই যুগে জনসাধারণের খাওয়া-পরায় কোন অসুবিধা ছিল না বটে, কিন্তু অভিজাত সম্প্রদায়ের তুলনায় সাধারণ লোকের আর্থিক অবস্থা অত্যন্ত নিম্ন পর্যায়ে ছিল। চীনা পর্যটক মা হুয়ান (Ma huan)-এর রচনায় বাংলাদেশ

অর্থনৈতিক অবস্থা—বৈদেশিক পর্যটকদের বর্ণনা

ও বাঙালীদের সম্পর্কে এক অতি সুন্দর বর্ণনা পাওয়া যায়। বাঙালী পুরুষেরা অত্যন্ত স্বাস্থ্যবান, দীর্ঘকায় ও বলিষ্ঠ ছিল একথাও তিনি বলিয়াছেন। স্ত্রীলোকেরা রেশমের শাড়ী, জামা, মূল্যবান অলঙ্কারাদি ব্যবহার করিতেন। বাংলাদেশে সেইযুগে চামড়ার জুতা ব্যবহার হইত। সেযুগের বাঙালীরা কণ্ঠসঙ্গীত, যন্ত্রসঙ্গীত, নৃত্য প্রভৃতি বিভিন্ন ধরনের সাংস্কৃতিক কার্যকলাপে যথেষ্ট পারদর্শিতা অর্জন করিয়াছিল বলিয়া মৌহন উল্লেখ করিয়াছেন। বাংলার মস্‌লিন, গাছের ছাল হইতে নির্মিত কাগজ প্রভৃতি নানাবিধ কারুশিল্প-সামগ্রীর তিনি উচ্ছ্বসিত প্রশংসা করিয়াছেন। সমসাময়িক চৈনিক ইতিবৃত্তে বাঙালী জাতির অতিথিপরায়ণতা, উদার নম্র ব্যবহার এবং ঐশ্বর্যের প্রভূত প্রশংসা পাওয়া যায়।

চৈনিক ইতিহাসে বাংলাদেশ ও বাঙালীর প্রশংসা

বাংলার স্বাধীন সুলতান হুসেন শাহের রাজত্বকাল ছিল এক গৌরবময় যুগ। তাঁহার উৎসাহ ও পৃষ্ঠপোষকতায় বাংলার শিল্প, সাহিত্য ও সংস্কৃতিক্ষেত্রে এক চরম উন্নতি সাধিত হইয়াছিল। বিদ্বান্ ও ধর্মজ্ঞানীদের ভরণপোষণের ব্যয় সরকার হইতে দেওয়া হইত। বিদ্যালয়, হাসপাতাল প্রভৃতি তিনি নির্মাণ করাইয়া দিয়াছিলেন। হুসেন শাহের মন্ত্রী রূপ গোস্বামী সেইযুগের অন্যতম শ্রেষ্ঠ সংস্কৃত পণ্ডিত ছিলেন। তাঁহার ভ্রাতা সনাতন গোস্বামীও একজন বিদ্বান ব্যক্তি ছিলেন। হুসেন শাহের উদার পৃষ্ঠপোষকতায় মালাধর বসু শ্রীমদ্ভাগবতের বাংলা অনুবাদ করিয়াছিলেন। এইজন্য মালাধর বসু হুসেন শাহের নিকট হইতে 'গুণরাজ খাঁ' উপাধি লাভ করিয়াছিলেন। হুসেন শাহের সেনাপতি পরাগল খাঁর পৃষ্ঠপোষকতায় পরমেশ্বর কবীন্দ্র নামে জনৈক কবি মহাভারতের বাংলা অনুবাদ করিয়াছিলেন। বিজয়গুপ্ত নামে অপর একজন কবি পদ্মপুরাণ বাংলা পদ্যে অনুবাদ করিয়াছিলেন। হুসেন শাহের পুত্র নসরৎ শাহের আদেশে মহাভারতের বাংলা পদ্যানুবাদ করা হইয়াছিল। সেযুগের বাঙালী সাহিত্যসেবীদের মধ্যে চণ্ডীদাস, কৃত্তিবাস প্রভৃতির নাম চিরপ্রসিদ্ধি অর্জন করিয়াছে। বিদ্যাপতিও বাঙালী কবি হিসাবেই পরিচিত।

হুসেন শাহের শিল্প ও সাহিত্যের পৃষ্ঠপোষকতা

সে যুগের বাঙলা কবি ও সাহিত্যিকগণ

ধর্মক্ষেত্রে সত্যপীরের পূজা সেইযুগে হিন্দু-মুসলমান ঐক্যের চিহ্নস্বরূপ। বাংলার হিন্দু ও মুসলমানকে একতাবদ্ধ করিবার উদ্দেশ্যে হুসেন শাহ্ সত্যপীরের আরাধনার প্রচলন করিয়াছিলেন। সত্যনারায়ণের 'সিন্নি' কথাটি আজ বাংলাদেশের হিন্দুগণ

ব্যবহার করিয়া থাকেন। অন্য কোন দেব-দেবীর প্রসাদকে 'সিন্নি' বলা হয় না, ইহা লক্ষ্য করিবার বিষয়। হুসেন শাহের আমলে হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের সম্প্রীতি বৃদ্ধি পাইয়াছিল শ্রীচৈতন্যদেবের উদার ভক্তিবাদের প্রচারে। হুসেন শাহী বংশের সুলতানদের রাজত্বকালে হিন্দু-মুসলমান সম্প্রদায়ের মধ্যে কোনপ্রকার ভেদাভেদ করা হইত না। পুরন্দর, রূপ ও সনাতন গোস্বামী, গোপীনাথ বসু প্রভৃতি হিন্দুগণ সেইযুগে উচ্চ রাজকর্মচারিপদে নিযুক্ত হইয়াছিলেন। বাংলার রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক ও সাংস্কৃতিক ক্ষেত্রে উভয় সম্প্রদায়ের মধ্যে এই সম্প্রীতির সুফল দেখা গিয়াছিল।

বাংলাদেশে হিন্দু-মুসলমান সম্প্রীতি বৃদ্ধি

মধ্যযুগের বাংলাদেশে স্থাপত্য শিল্পেরও প্রভূত উন্নতি ঘটিয়াছিল। পাণ্ডুয়ার আদিনা মসজিদ, ছোট সোনা মসজিদ, বড় সোনা মসজিদ, একলাখী সমাধিসৌধ, কদম রসুল, ষাট গম্বুজ প্রভৃতি সেই যুগের স্থাপত্য নিদর্শন হিসাবে আজিও বিদ্যমান।

বাংলার স্থাপত্য

মধ্যযুগে দেশ-বিদেশের সহিত বাংলাদেশের আদান-প্রদান ছিল। বাংলার সুলতান গিয়াস-উদ্দিন আজম্ (১৩৯৩-১৪১০) পারস্যের সুপ্রসিদ্ধ কবি হাফেজকে আমন্ত্রণ জানাইয়াছিলেন। তিনি চীন-সম্রাট ইয়াং-লোর নিকট বাংলাদেশের বিশিষ্ট শিল্পসম্ভারপূর্ণ উপহার প্রেরণ করিয়াছিলেন (১৪০৮)। ইয়াং-লো গিয়াস-উদ্দিনের এই মিত্রতাসূচক দৌত্যের সম্মান রক্ষার উদ্দেশ্যে ৬২ খানি চীনা জাহাজ ও উপযুক্ত সংখ্যক সৈনিক ও নাবিক সঙ্গে দিয়া গিয়াস-উদ্দিনের দূতকে বাংলাদেশে প্রেরণের ব্যবস্থা করিয়াছিলেন। সুমাত্রা, নিকোবর, চট্টগ্রাম হইয়া এই নৌবহর গিয়াস-উদ্দিনের রাজধানী পাণ্ডুয়ায় আসিয়া পৌঁছিয়াছিল। পরবর্তী সুলতানগণও চীনদেশের সহিত মৈত্রী বজায় রাখিয়াছিলেন। ১৪৩৮ খ্রীষ্টাব্দে বাংলাদেশ হইতে জনৈক দূতকে চীনা দরবারে প্রেরণ করা হইয়াছিল। তাঁহার সঙ্গে বাংলাদেশে প্রস্তুত মণিমুক্তা খচিত আসবাব, কিংখাব এবং জিরাফ, শুকপাখী ময়ূরপুচ্ছ, গণ্ডারের শিঙ্ বা খড়্গ উপহার হিসাবে পাঠান হইয়াছিল। বাংলাদেশের সূক্ষ্ম সূতীবস্ত্রাদি ইওরোপের বিভিন্ন দেশ এবং এশিয়ার আফগানিস্তান, মধ্য-এশিয়া, পারস্য, তিব্বত, ভুটান, ব্রহ্মদেশ, চীন, মালয় দ্বীপপুঞ্জ প্রভৃতি নানাদেশে রপ্তানি করা হইত। এবিষয়ে পূর্বেই আলোচনা করা হইয়াছে।

পারস্য, চীন প্রভৃতি দেশের সহিত যোগাযোগ

ইওরোপ ও এশিয়ার সহিত বাণিজ্যিক যোগাযোগ

**বহ্‌মনী রাজ্য ( Bahamani Kingdom ) :** দিল্লীর সুলতান মোহম্মদ-বিন্‌-তুঘ্‌লকের আমলে যে ব্যাপক অরাজকতা দেখা দিয়াছিল উহার সুযোগ লইয়া দাক্ষিণাত্যে বহ্‌মনী রাজ্য নামে একটি স্বাধীন রাজ্য গড়িয়া উঠিয়াছিল। আলা-উদ্দিন বহ্‌মন শাহ্‌ ছিলেন এই রাজ্যের প্রতিষ্ঠাতা, সেজন্য উহার নাম হইয়াছিল বহ্‌মনী রাজ্য। বহ্‌মনী রাজ্যের রাজধানী ছিল গুলবর্গা। বহ্‌মনী বংশের রাজত্বকালে দাক্ষিণাত্যের হিন্দুসাম্রাজ্য বিজয়নগরের সহিত বহ্‌মনী রাজ্যের যুদ্ধ-বিগ্রহ লাগিয়াই থাকিত। বহ্‌মনী বংশের পতনের পর বহ্‌মনী রাজ্য ভাঙ্গিয়া গিয়া উহার স্থলে—বিজাপুর, বেরার, গোলকুণ্ডা, আহম্মদনগর ও বিদর—এই পাঁচটি স্বাধীন সুলতানী রাজ্যের উত্থান ঘটিয়াছিল।

বহ্‌মনী রাজ্যের পরিচয়

বহ্‌মনী বংশের রাজগণের মধ্যে ফিরুজ শাহ বহ্‌মন স্থাপত্যশিল্পের পৃষ্ঠপোষক ছিলেন। তাঁহার আমলে বহ্‌মনী রাজধানী গুলবর্গা বহু সুষমা অট্টালিকা, প্রাসাদ ও মস্‌জিদে পরিপূর্ণ হইয়াছিল। বহ্‌মনী সুলতানদের প্রধান মন্ত্রী মামুদ গাওয়ানের দক্ষতায় বহ্‌মনী রাজ্য সর্ববিষয়ে উন্নত হইয়া উঠিয়াছিল। মামুদ গাওয়ান শিক্ষা ও সংস্কৃতির উদার পৃষ্ঠপোষক ছিলেন। তাঁহার চেষ্টায় বিদর নামক স্থানে একটি মহাবিদ্যালয় ও একটি বিশাল গ্রন্থাগার স্থাপিত হইয়াছিল। সমসাময়িককালে রচিত ইতিহাস গ্রন্থ বুর্‌হান-ই-মা-সির ( Burhan-i-Ma'asir ) এবং রুশ পর্যটক আথেনিসিয়াস নিকিতিন-এর বর্ণনা হইতে বহ্‌মনী রাজ্যের অবস্থা সম্পর্কে অবগত হওয়া যায়। অভিজাত সম্প্রদায় সেই সময়ে অত্যন্ত ঐশ্বর্যশালী ছিলেন এবং তাঁহারা বিলাস-ব্যসন ও ব্যভিচারে নিমজ্জিত থাকিতেন আর জনসাধারণের অবস্থা ছিল অত্যন্ত শোচনীয়। সুলতান ও অভিজাত শ্রেণী হাতী, ঘোড়া এবং অনুচরবৃন্দ লইয়া শিকারে বাহির হইতেন। বিদর শহরটি তখন ছিল অত্যন্ত জনবহুল।

সাংস্কৃতিক উৎকর্ষ

সামাজিক অবস্থা

**বিজয়নগর ( Vijaynagar ) :** সমগ্র উত্তর-ভারতে মুসলমান প্রাধান্য বিস্তৃত হইলে পর যখন দাক্ষিণাত্যও মুসলমানগণ কর্তৃক আক্রান্ত হইল সেই সময়ে দক্ষিণ-ভারতের হিন্দু-ধর্ম ও সংস্কৃতি রক্ষা করিবার উদ্দেশ্যে বিজয়নগর রাজ্যের প্রতিষ্ঠা হইয়াছিল। দক্ষিণ-ভারতের ইতিহাসে বিজয়নগর রাজ্যের উত্থান এক গুরুত্বপূর্ণ ঘটনা। দীর্ঘ তিনশত বৎসর ধরিয়া বিজয়নগর-রাজগণ মুসলমান আক্রমণ হইতে

হিন্দুধর্ম ও সংস্কৃতি রক্ষা করিতে সক্ষম হইয়াছিলেন। বহ্‌মনী সুলতানদের আক্রমণের বিরুদ্ধেও বিজয়নগর আত্মরক্ষা করিতে পারিয়াছিল। বিজয়নগরে পর পর কয়েকটি হিন্দু রাজবংশ রাজত্ব করেন, যথা সঙ্গম বংশ, সালুভ বংশ, তুলুভ বংশ ও আরবিডু বংশ। দেবরায় ছিলেন সঙ্গম বংশের শ্রেষ্ঠ রাজা, বিজয়নগরের ইতিহাসে সর্বশ্রেষ্ঠ রাজা ছিলেন তুলুভ বংশের কৃষ্ণদেব রায় (১৫০৫-৩০)। পরবর্তী কালে বিজয়নগর রাজ্য দুর্বল হইয়া পড়িলে দাক্ষিণাত্যের সুলতানী রাজ্যগুলি যুগ্মভাবে উহা আক্রমণ করে এবং তালিকোটার যুদ্ধে (১৫৬৫) বিজয়নগরের সেনাবাহিনীকে বিধ্বস্ত করিয়া বিজয়নগর রাজ্যের যাবতীয় ধনরত্ন লুণ্ঠন করে। এই যুদ্ধে পরাজয়ের ফলেই বিজয়নগরের গৌরবসূর্য অস্তমিত হইয়াছিল।

বিজয়নগরের পরিচয়

দেবরায় ও কৃষ্ণদেবরায়

**বিজয়নগরের শাসন, সমাজ ও সংস্কৃতি (Administration, Society & Culture of the Vijaynagar Empire):** বিজয়নগরের দীর্ঘ ইতিহাস প্রধানত যুদ্ধ-বিগ্রহের ইতিহাস হইলেও বিজয়নগব রাজ্য আভ্যন্তরীণ ক্ষেত্রেও যথেষ্ট উন্নতি লাভ করিয়াছিল সেই প্রমাণ পাওয়া যায়। বিজয়নগরের রাজগণ এক সুন্দর কেন্দ্রীভূত শাসনব্যবস্থা গড়িয়া তুলিয়াছিলেন। শাসনব্যবস্থা কেন্দ্রীয় ও প্রাদেশিক—এই দুইভাগে বিভক্ত ছিল। রাজার ক্ষমতা ছিল সীমাহীন, কিন্তু তাহা কখনও স্বেচ্ছাচারী হইয়া উঠে নাই। প্রজার মঙ্গল এবং জনমতের প্রতি লক্ষ্য রাখিয়া রাজগণ শাসনকার্য পরিচালনা করিতেন। কৃষ্ণদেব রায় রচিত 'আমুক্ত মাল্যদা' নামক গ্রন্থে রাজকর্তব্য বর্ণনা করিতে গিয়া বলা হইয়াছে যে, প্রজাবর্গের উপর গুরু করভার স্থাপন না করা, প্রজাবর্গের প্রতি উদারতা প্রদর্শন, তাহাদের নিরাপত্তা বিধান এবং ধর্মের দ্বারা পরিচালিত হইয়া প্রজার সর্বাঙ্গীণ উন্নতিসাধনই হইল রাজার কর্তব্য। ইহা হইতে একথা অনুমান করা ভুল হইবে না যে, বিজয়নগরের রাজগণ এই সকল আদর্শ অনুযায়ী শাসনকার্য পরিচালনা করিতেন।

জনকল্যাণকর শাসনব্যবস্থা

সমসাময়িক লিপি, সাহিত্য, বৈদেশিক পর্যটকদের বিবরণ প্রভৃতি হইতে বিজয়নগরের সমাজ-জীবনের একটি সুস্পষ্ট ধারণা লাভ করা যায়। ব্রাহ্মণ শ্রেণী সমাজে সর্বাধিক সম্মানের অধিকারী ছিলেন। স্ত্রীজাতি সমাজ-জীবনের সকল ক্ষেত্রেই পুরুষদের সমান অংশ গ্রহণ করিতেন। সমাজে নারীদের যথেষ্ট সম্মান ছিল। শিক্ষা, শিল্প, সঙ্গীত, এমনকি অসিচালনা, মল্লযুদ্ধ প্রভৃতিতে বিজয়নগরের নারীজাতি যথেষ্ট

সামাজিক অবস্থা—নারী জাতির শিক্ষা

দক্ষতার পরিচয় দিয়াছিলেন। পোর্তুগীজ পর্যটক নুনিজের বর্ণনা হইতে জানা যায় যে, বিজয়নগরের রাজগণ স্ত্রী-মল্লযোদ্ধা পোষণ করিতেন। রাজপ্রাসাদের দৈনন্দিন খরচের হিসাবপত্র রক্ষার ভারও ছিল স্ত্রীলোকদের উপর। বিজয়নগর রাজ্যে বহুসংখ্যক স্ত্রী-জ্যোতিষী ছিলেন সেই প্রমাণও পাওয়া যায়।

খাদ্য

সমাজে উচ্চ শ্রেণীর ব্যক্তিগণ, বিশেষত ব্রাহ্মণগণ নিরামিষভোজী ছিলেন। অপরাপর শ্রেণীর লোকেরা মাছ-মাংস খাইত। সমাজের নিম্নস্তরের লোকেরা বিড়াল, গিরগিটি প্রভৃতির মাংসও খাদ্য হিসাবে ব্যবহার করিত।

ধর্ম

বিজয়নগরবাসীদের অনেকেই ছিল বিষ্ণুর উপাসক। কিন্তু বিজয়নগরে হিন্দু-ধর্মের প্রাধান্য পরিলক্ষিত হইলেও বৌদ্ধ ও জৈন ধর্মাবলম্বীদের সংখ্যাও নেহাৎ কম ছিল না। খ্রীষ্টান, ইহুদি, আফ্রিকাবাসী মুসলমান প্রভৃতি বিভিন্ন ধর্মের লোকেরা বিজয়নগরে নির্বিবাদে বসবাস করিত। ধর্ম ব্যাপারে চরম সহিষ্ণুতা বিজয়নগরে পরিলক্ষিত হইত।

শিল্প ও সংস্কৃতি

শিল্প ও সংস্কৃতিতে বিজয়নগর যথেষ্ট উৎকর্ষ সাধন করিয়াছিল। বিজয়নগর-রাজগণের পৃষ্ঠপোষকতায় সংস্কৃত, তেলেগু, তামিল, কানাড়ী প্রভৃতি ভাষার যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল। বেদ-ভাষ্যকার সায়নাচার্য ও তাঁহার ভ্রাতা মাধব বিদ্যারণ্য তথাকার শ্রেষ্ঠ পণ্ডিত ছিলেন। বিদ্বান, সঙ্গীতজ্ঞ, দার্শনিক প্রভৃতি জ্ঞানী-গুণীদের জন্য বিজয়নগরের রাজগণ মুক্তহস্তে ব্যয় করিতেন। আটজন খ্যাতনামা কবি—'অষ্টদিগ্‌গজ' কৃষ্ণদেব রায়ের সভা অলঙ্কৃত করিয়াছিলেন। পেড্ডন ছিলেন কৃষ্ণদেব রায়ের সভাকবি। কৃষ্ণদেব রায় স্বয়ং 'আমুক্ত মাল্যদা' নামক একখানি গ্রন্থ প্রণয়ন করিয়াছিলেন। সঙ্গীতশাস্ত্র, নৃত্য, নাটক, তর্কশাস্ত্র, দর্শন প্রভৃতি নানাবিষয়ে সেইযুগে বহু গ্রন্থাদি রচিত হইয়াছিল।

শিল্প নিদর্শন

তালিকোটার যুদ্ধের পর বিজয়ী সৈন্যের বর্বরতায় বিজয়নগরের সুরম্য প্রাসাদ, মন্দির ও হর্ম্যাদি বিনাশপ্রাপ্ত হইয়া গিয়াছে। তথাপি সেগুলির ধ্বংসাবশেষ আজিও বিজয়নগরের স্থাপত্য-শিল্পের উৎকর্ষের পরিচয় বহন করিতেছে। কৃষ্ণদেব রায়ের শাসনকালে নির্মিত 'হাজার মন্দির' হিন্দু স্থাপত্য শিল্পের অপূর্ব নিদর্শন হিসাবে আজিও বিদ্যমান। চিত্রশিল্প ও সঙ্গীত-শাস্ত্রেরও উল্লেখযোগ্য উৎকর্ষ সেযুগে সাধিত হইয়াছিল। রামরায় সঙ্গীতশাস্ত্রে পারদর্শী ছিলেন। জনসাধারণকে আনন্দদানের উদ্দেশ্যে অভিনয়ের ব্যবস্থাও ছিল।

কুতব মিনার ( দিল্লী )

ইতিমাৎ-উদ্-দৌলার সমাধি ( আগ্রা )

**বিদেশী পর্যটকদের বর্ণনা (Foreign travellers' Accounts):** বিজয়নগরের সমৃদ্ধির কালে ইতালীয় পর্যটক নিকোলো কন্টি, পারসিক পর্যটক আবদুর্ রজাক, পোর্তুগীজ পর্যটক পায়েজ ও নুনিজ বিজয়নগরে আসিয়াছিলেন। তাঁহাদের বর্ণনা হইতে বিজয়নগরের শক্তি, সমৃদ্ধি, সমাজ ও সংস্কৃতি সম্পর্কে অবগত হওয়া যায়। আবদুর্ রজাক বিজয়নগরের সমৃদ্ধির কথা উল্লেখ করিতে গিয়া বলিয়াছেন যে, বিজয়নগরের অগণিত অধিবাসীদের প্রত্যেকেই মণিমুক্তা-খচিত অলঙ্কার ব্যবহার করিত। খোলা বাজারে এবং রাস্তার ধারে মণিমুক্তা বিক্রয় করা হইত। জনসাধারণের সকলেই হাত, কান, গলা, কোমর ও কব্জিতে গহনা পরিধান করিত। ইহা হইতে জনসাধারণের অর্থনৈতিক সমৃদ্ধির পরিচয় পাওয়া যায়। রাজকোষে সঞ্চিত সোনার পরিমাণ ছিল অশ্রুতপূর্ব। রাজকোষের একটি বিরাট গহ্বর সোনায় পরিপূর্ণ ছিল। পায়েজ-এর বর্ণনায়ও অনুরূপ তথ্যাদি পাওয়া যায়। পায়েজের মতে বিজয়নগর ছিল পৃথিবীর সর্বশ্রেষ্ঠ খাদ্য-সমৃদ্ধ নগরী। এডোয়ার্ডো বার্বোসা নামে অপর একজন পর্যটক বিজয়নগরকে জনবহুল নগর বলিয়া বর্ণনা করিয়াছেন। বিজয়নগরের বণিকগণ পেগু হইতে হীরা ও চুনী, চীন ও আলেকজান্দ্রিয়া হইতে রেশম, মালাবার হইতে গোলমরিচ, কর্পূর, কস্তুরী, চন্দন প্রভৃতি আমদানি করিত।

নিকোলো কন্টি, আবদুর্ রজাক, পায়েজ, নুনিজ

বিজয়নগরের অর্থনৈতিক সমৃদ্ধি

কৃষি ছিল বিজয়নগরবাসীদের প্রধান উপজীবিকা। কৃষির উন্নতির জন্য সরকারী ব্যয়ে সেচ-ব্যবস্থা করিয়া দেওয়া হইয়াছিল। বস্ত্রশিল্প, মৃৎশিল্প, ধাতুশিল্প, খনিজশিল্প প্রভৃতিতে বিজয়নগর সাম্রাজ্য যথেষ্ট উন্নত ছিল। বিভিন্ন শিল্পীদের পৃথক্ পৃথক্ শিল্পসঙ্ঘ (guild) ছিল। আবদুর্ রজাকের বর্ণনা হইতে জানা যায় যে, বিজয়নগর সাম্রাজ্যে ছোট-বড় মোট তিন শত বাণিজ্য-বন্দর ছিল। এগুলির মধ্যে সর্বশ্রেষ্ঠ বন্দর ছিল কালিকট। এই সকল বন্দর হইতে জলপথে ব্রহ্মদেশ, চীন, পারস্য, আরব, দক্ষিণ-আফ্রিকা, আবিসিনিয়া, পোর্তুগাল প্রভৃতি দেশের সহিত বাণিজ্য চলিত। বিজয়নগর তথা দাক্ষিণাত্যের দেশসমূহের বাণিজ্যপোত মালদ্বীপে প্রস্তুত হইত। বিজয়নগর লোহা, সোরা, চাউল, চিনি, মসলা, কাপড় প্রভৃতি বিদেশে চালান দিয়া উহার বদলে ঘোড়া, হাতী, প্রবাল, তামা, পারদ, মখমল, রেশম, মণিমুক্তা প্রভৃতি আমদানি করিত।

কৃষি ও শিল্প

বাণিজ্য

বিদেশী পর্যটকদের উপরি-উক্ত বর্ণনা হইতে একথা স্পষ্টই উপলব্ধি করা যায় যে, বিজয়নগর ছিল একটি সমৃদ্ধ দেশ এবং জনসাধারণের অর্থনৈতিক অবস্থা ছিল অত্যন্ত সমৃদ্ধ।

**উন্নত ধরনের অর্থনৈতিক জীবন**

## Model Questions

1. Give a description of social condition under the Delhi Sultanate.
   দিল্লীর সুলতানির আমলে সামাজিক অবস্থার বর্ণনা দাও।
2. Describe the economic condition of the people under the Sultanate.
   সুলতানী শাসনে জনসাধারণের অর্থনৈতিক অবস্থার একটি বর্ণনা দাও।
3. Discuss the results of the contacts between the Hindu and the Islamic cultures.
   হিন্দু ও মুসলমান সভ্যতা-সংস্কৃতির পরস্পর আদান-প্রদানের ফলাফল বিচার কর।
4. Give a brief account of the social, economic and cultural conditions under the Sultanate.
   সুলতানী আমলের সামাজিক, অর্থনৈতিক এবং সাংস্কৃতিক অবস্থা কিরূপ ছিল তাহার একটি সংক্ষিপ্ত বিবরণ দাও।
5. Give a brief account of the social, economic and cultural life of Bengal during the Medieval times.
   মধ্যযুগের বাংলার সামাজিক, অর্থনৈতিক এবং সাংস্কৃতিক জীবন সম্পর্কে একটি বিবরণ লিখ।
6. Write what you know of the social, economic and cultural life of Vijaynagar.
   বিজয়নগরের সামাজিক, অর্থনৈতিক ও সাংস্কৃতিক জীবন সম্পর্কে কি জান লিখ।

# UNIT (XV) : মোগল যুগে ভারতবর্ষ

## (India under the Mughals)

**মোগল সাম্রাজ্যের প্রতিষ্ঠা (Establishment of the Mughal Empire) :** ব্যক্তিগত বা দলগত স্বার্থ যখন জাতি বা দেশের স্বার্থের উপরে স্থানলাভ করে, তখন বৈদেশিক আক্রমণের সুযোগ স্বাভাবতই বৃদ্ধি পায়। পতনোন্মুখ দিল্লী সুলতানির সর্বশেষ সুলতান ইব্রাহিম লোদীর শাসনকালে ভারতবর্ষে যে রাজনৈতিক অনৈক্য ও স্বার্থ-দ্বন্দ্ব শুরু হইয়াছিল, তাহার প্রত্যক্ষ ফল হিসাবেই মোগল বীর বাবর সহজে ভারতবর্ষে মোগল শাসন প্রতিষ্ঠিত করিবার সুযোগ পাইয়াছিলেন। লোদী বংশের শেষ সুলতান ইব্রাহিম লোদীর অত্যাচারী শাসনে এবং দুর্ব্যবহারে অতিষ্ঠ হইয়া পাঞ্জাবের শাসনকর্তা দৌলত খাঁ ও ইব্রাহিম লোদীর পিতৃব্য আলম খাঁ তাঁহাকে সিংহাসনচ্যুত করিবার উদ্দেশ্যে কাবুলের আমীর বাবরকে সামরিক সাহায্যের জন্য আমন্ত্রণ জানাইলেন। বহু পূর্ব হইতেই বাবরের ভারত-জয়ের সংকল্প ছিল, তাই তিনি এই আমন্ত্রণ সানন্দে গ্রহণ করিলেন। পাণিপথের প্রান্তরে ইব্রাহিম লোদীকে সম্পূর্ণভাবে পরাজিত করিয়া বাবর দিল্লী ও আগ্রা দখল করিলেন। এই যুদ্ধ পানিপথের প্রথম যুদ্ধ নামে প্রসিদ্ধ ( ২১ শে এপ্রিল, ১৫২৬ )। এইভাবে দৌলত খাঁ ও আলম খাঁ নিজ নিজ স্বার্থ সিদ্ধি করিতে গিয়া ভারতবর্ষের এক নূতন প্রভু ডাকিয়া আনিলেন।

সুলতানী শাসনের দুর্বলতা—রাজনৈতিক বিভেদ

পাণিপথের প্রথম যুদ্ধ ( ১৫২৬ )

রাজপুত বীরশ্রেষ্ঠ রাণা সংগ্রাম সিংহকে পরাজিত করিতে না পারিলে ভারতে মোগল প্রাধান্য স্থায়ী হইবে না, একথা বাবর উপলব্ধি করিয়াছিলেন। শতাধিক রণাঙ্গনের অভিজ্ঞতা-সম্পন্ন বীর যোদ্ধা রাণা সংগ্রাম সিংহ বাবরের অপেক্ষাকৃত অল্পসংখ্যক সৈন্যকেও পরাজিত করিতে সক্ষম হইলেন না। বাবরের যুদ্ধ-কৌশলের সম্মুখে রাজপুত-বাহিনীর অপকর্ষতা পরিস্ফুট হইয়া উঠিল। খানুয়ার যুদ্ধে বাবর সম্পূর্ণভাবে

রাণা সংগ্রাম সিংহের পরাজয়

জয়লাভ করিলেন। বাবর ভারতে মোগল সাম্রাজ্যের প্রতিষ্ঠা করিয়া গেলেন বটে, কিন্তু উহাকে দৃঢ় ভিত্তিতে স্থাপন করিবার অবকাশ পাইলেন না। ফলে, তাঁহার পুত্র হুমায়ুনের আমলে আফগান নেতা শের শাহ্ দিল্লীর সিংহাসন সাময়িকভাবে অধিকার করিয়া লইলেন। আর হুমায়ুন ভাগ্যান্বেষীর ন্যায় দেশ হইতে দেশান্তরে ঘুরিতে লাগিলেন। শের শাহের আকস্মিক মৃত্যুর পর তাঁহার বংশধরগণের দুর্বলতার সুযোগে হুমায়ুন পুনরায় দিল্লীর সিংহাসন অধিকার করিলেন। কিন্তু পুনঃস্থাপিত মোগল অধিকারকে দৃঢ় ও সুসংহত করিয়া তুলিবার পূর্বেই হুমায়ুনের মৃত্যু হইল। তাঁহার পুত্র আকবরের বয়স তখন মাত্র তের বৎসর। মোগল অধিকার তখন কেবলমাত্র পাঞ্জাব, দিল্লী ও আগ্রার মধ্যেই সীমাবদ্ধ ছিল। শের শাহের দুই ভ্রাতুষ্পুত্র আদিল শাহ্ ও সিকন্দর শূর পৃথক পৃথক রাজ্য গড়িয়া তুলিতে সচেষ্ট ছিলেন। হুমায়ুনের আকস্মিক মৃত্যুর সংবাদ পাইয়া আদিল শাহের হিন্দু মন্ত্রী হিমু দিল্লী ও আগ্রা জয় করিয়া লইয়াছিলেন। পিতৃবন্ধু ও নিজ অভিভাবক বৈরাম খাঁ নামক জনৈক বিচক্ষণ ও ক্ষমতাশালী ব্যক্তির সহিত সেই সময় আকবর পাঞ্জাবে ছিলেন। বৈরাম খাঁ ও আকবর পানিপথের দ্বিতীয় যুদ্ধে (১৫৫৬) হিমুকে পরাজিত করিয়া দিল্লী ও আগ্রা পুনরধিকার করিলেন। এই যুদ্ধের ফলে দিল্লীর সিংহাসনে আকবরের আরোহণকে মোগল সাম্রাজ্যের প্রকৃত প্রতিষ্ঠা বলিয়া বিবেচনা করিতে হইবে। পরবর্তী দীর্ঘকাল ধরিয়া আকবর সমগ্র ভারতে নিজ প্রাধান্য স্থাপন করিলেন। পাঞ্জাব, দিল্লী আগ্রা লইয়া গঠিত মোগল সাম্রাজ্য আকবরের আমলে ভারতবর্ষের অধিকাংশ স্থানে বিস্তার লাভ করিল।

শের শাহ্ – হুমায়ুনের সিংহাসনচ্যুতি

হুমায়ুন কর্তৃক দিল্লী পুনর্দখল

আকবরের সিংহাসন লাভ (১৫৫৬)

পানিপথের দ্বিতীয় যুদ্ধ (১৫৫৬)

আকবরের সাম্রাজ্য বিস্তৃতি

**আকবরের শাসনকালের গুরুত্ব (Importance of the reign of Akbar):** সমগ্র মধ্যযুগের ভারত-ইতিহাসে সম্রাট আকবরের শাসনকাল এক নবযুগের সূচনা করিয়াছিল। ভারত-ইতিহাসে সম্রাট আকবরের শাসনকাল এক গৌরবোজ্জ্বল স্মরণীয় অধ্যায়। আকবর ঘোর সাম্রাজ্যবাদী ছিলেন সন্দেহ নাই। কিন্তু তাঁহার আদর্শ ও নীতি সাম্রাজ্যবাদী সংকীর্ণতা দোষে দুষ্ট ছিল না। চরিত্রের মাধুর্য এবং প্রজার মঙ্গল সাধনের দ্বারা

নবযুগের সূচনা

যে সকল সম্রাট ইতিহাসের পৃষ্ঠায় অমর হইয়া আছেন, আকবর তাঁহাদের অন্যতম। আকবর একাধারে সাহসী বীর, অনন্যসাধারণ প্রতিভাসম্পন্ন সেনাপতি ও প্রজারঞ্জক দূরদৃষ্টিসম্পন্ন শাসক ছিলেন। শাসক হিসাবে আকবর ভারতের মধ্যযুগীয় ইতিহাসে এক যুগান্তর আনিয়াছিলেন। আকবর উপলব্ধি করিয়াছিলেন যে, ভারতবর্ষে স্থায়ী শাসন-ব্যবস্থা স্থাপন করিতে হইলে হিন্দু ও মুসলমান উভয় সম্প্রদায়েরই অকপট আনুগত্য লাভ করা প্রয়োজন। আকবর তাঁহার পূর্বগামী সুলতানদের ন্যায় কেবল মাত্র সংখ্যালঘু মুসলমান সম্প্রদায়ের নেতা হিসাবে নিজেকে প্রতিষ্ঠিত করিতে চাহেন নাই। হিন্দু ও মুসলমানদের প্রতি সম-ব্যবহার করিয়া এই দুই শক্তিশালী সম্প্রদায়ের ঐক্যের উপর তিনি মোগল শাসন প্রতিষ্ঠিত করিতে চাহিয়াছিলেন এবং এবিষয়ে তিনি চরম সাফল্য লাভ করিয়াছিলেন। তাঁহার আমলেই সর্বপ্রথম এই দুই সম্প্রদায়ের মধ্যে পূর্ণ সমন্বয় সাধিত হইয়াছিল। ভারতবর্ষের শাসন-ব্যবস্থায় ব্যক্তি ও ধর্ম-নিরপেক্ষ শাসন-নীতি প্রবর্তন করিয়া আকবর নিজেকে সর্বপ্রথম জাতীয় সম্রাটের মর্যাদায় প্রতিষ্ঠিত করিতে সমর্থ হইয়াছিলেন। তাঁহার পূর্বগামী আফগান সুলতান শের শাহের উদার নীতি অনুসরণ করিয়া এবং মুসলমান-অ-মুসলমান সকলের প্রতি সমভাবে প্রীতি ও বন্ধুত্বপূর্ণ ব্যবহার করিয়া আকবর তাঁহার শাসন-ব্যবস্থাকে জাতি-ধর্ম-নির্বিশেষে সকল প্রজার স্বাভাবিক আনুগত্যের উপর প্রতিষ্ঠিত করিয়াছিলেন। হিন্দুগণকে উচ্চ রাজকর্মচারিপদে নিযুক্ত করিয়া এবং জনহিতের জন্য যাহা কিছু শ্রেষ্ঠ, যাহা কিছু গ্রহণযোগ্য তাহা গ্রহণ করিয়া আকবর সকলের অকপট শ্রদ্ধা লাভ করিয়াছিলেন। হিন্দু-মুসলমানের মধ্যে সমন্বয় সাধনের উদ্দেশ্যে আকবর স্বয়ং রাজপুত রমণী বিবাহ করিয়াছিলেন এবং রাজপুত রমণীর সহিত নিজ পুত্র সেলিমেরও বিবাহ দিয়াছিলেন। দীন-ইলাহী নামক একেশ্বরবাদী ধর্ম প্রবর্তন করিয়া তিনি হিন্দু-মুসলমানকে এক নূতন ধর্মের ঐক্যে আবদ্ধ করিতে চাহিয়াছিলেন। তাঁহার এই চেষ্টা যদিও সফল হয় নাই, তথাপি তাঁহার উদারতা সম্পর্কে আলোচনায় তাঁহার এই প্রচেষ্টা উল্লেখযোগ্য। একমাত্র শের শাহ্ ভিন্ন অপরাপর পূর্বগামী সুলতান মাত্রেই সংকীর্ণ, ধর্মান্ধ নীতি অনুসরণ করিয়া চলিয়াছিলেন, কিন্তু আকবর-ই প্রজাবর্গের মধ্যে ধর্মের ভিত্তিতে

হিন্দু-মুসলমানের অকপট আনুগত্যের উপর প্রতিষ্ঠিত এক উদার জাতীয় শাসন-ব্যবস্থা

হিন্দু-মুসলমান সমন্বয়

জাতি-ধর্ম-নির্বিশেষে প্রজাবর্গের সম-অধিকার ভোগ

হিন্দু-রমণী বিবাহ

এই কৃত্রিম ভেদাভেদ নীতির অবসান ঘটাইয়া ভারতবাসীদের এক বৃহত্তর ঐক্যবদ্ধ জাতি হিসাবে গড়িয়া তুলিতে চাহিয়াছিলেন। তাঁহার অনুসৃত নীতি যদি পরবর্তী কালে অপরিবর্তিত থাকিত, তাহা হইলে ভারতের ইতিহাস আজ অন্যরূপ হইত, সন্দেহ নাই।

**ধর্মের ভিত্তিতে কৃত্রিম ভেদাভেদ নীতির অবসান**

আকবরের বিশাল ব্যক্তিত্ব, উদার মনোবৃত্তি এবং সামাজিক, সাহিত্যিক ও সাংস্কৃতিক উন্নতির জন্য তাঁহার অক্লান্ত চেষ্টা তাঁহার রাজত্ব-কালকে ভারত-ইতিহাসের গৌরবোজ্জ্বল যুগে পরিণত করিয়াছে। তাঁহার অনন্যসাধারণ প্রতিভা, রাজকীয় মর্যাদা এবং সামরিক ও শাসনতান্ত্রিক কৃতিত্ব তাঁহাকে পৃথিবীর শ্রেষ্ঠ রাজগণের অন্যতম হিসাবে মর্যাদা দান করিয়াছে।

**আকবর পৃথিবীর শ্রেষ্ঠ রাজগণের অন্যতম**

**মোগল শাসন-ব্যবস্থা (Mughal Administration):** মোগল শাসন-ব্যবস্থা বলিতে যাহা বুঝায় তাহা আকবরের আমলেই রচিত হইয়াছিল। আকবরের পূর্বগামী মোগল সম্রাট বাবর ও হুমায়ুনের শাসন-ব্যবস্থা ছিল সুলতানী শাসনের অনুসরণ মাত্র। আকবর সেই পুরাতন ব্যবস্থার স্থলে এক অতি সুদক্ষ শাসন-ব্যবস্থার প্রবর্তন করেন। এই ব্যবস্থা আকবর ও তাঁহার পুত্র জাহাঙ্গীরের আমলে কার্যকরী ছিল বটে, কিন্তু শাহ্‌জাহানের আমল হইতে উহার মূল নীতির পরিবর্তন ঘটিতে থাকে। আকবরের উদার, পরধর্মসহিষ্ণু, জাতীয়তাবাদী নীতির স্থলে ধর্মান্ধ সঙ্কীর্ণ নীতির সূত্রপাত শাহ্‌জাহানের রাজত্বকাল হইতেই শুরু হয় এবং তাঁহার পুত্র ঔরংজেবের আমলে উহা চরমে পৌঁছিয়া মোগল সাম্রাজ্যের পতনের পথ সহজ করিয়া দিয়াছিল। মোগল শাসন-ব্যবস্থা ছিল ভারতীয় এবং 'পারসিক-আরবীয়' (Parso-Arabic) শাসন-পদ্ধতির এক অপূর্ব সমন্বয়। আকবর নিজ প্রতিভাবলে দেশীয় এবং বিদেশীয় শাসন-পদ্ধতির সমন্বয় ও সংমিশ্রণ দ্বারা যে সুদক্ষ শাসন-ব্যবস্থা গড়িয়া তুলিয়াছিলেন, তাহা সমসাময়িক ও পরবর্তী কালে দেশীয় এবং বিদেশীয় ঐতিহাসিকদের ভূয়সী প্রশংসা লাভ করিয়াছে। এই সকল কারণেই ব্রিটিশ যুগের শাসন-ব্যবস্থায় মোগল শাসন-ব্যবস্থা আংশিকভাবে গৃহীত হইয়াছিল।

**আকবর মোগল শাসন-ব্যবস্থার প্রকৃত প্রতিষ্ঠাতা**

**মোগল শাসন-ব্যবস্থা ভারতীয় ও 'পারসিক-আরবীয়' শাসন-পদ্ধতির সংমিশ্রণ**

সম্রাট আকবর কর্তৃক প্রবর্তিত শাসন-ব্যবস্থার মূল নীতি ছিল উদারতা, পরধর্ম-সহিষ্ণুতা এবং প্রজার মঙ্গল সাধন। চিরাচরিত রীতি-নীতি, গ্রাম্য স্বায়ত্তশাসন প্রভৃতি এই শাসন-ব্যবস্থায় স্বীকৃত ছিল।

**আকবর-প্রবর্তিত মোগল শাসনের মূল-নীতি**

শাসন-ব্যবস্থার সর্বোচ্চে ছিলেন সম্রাট স্বয়ং। আইনতঃ তাঁহার ক্ষমতা ছিল সীমাহীন। তাঁহার আদেশ আইনের ন্যায় বলবৎ ছিল, বিচারকার্যে তিনি ছিলেন চূড়ান্ত নিষ্পত্তির অধিকারী, সামরিক কার্যাদিতে তিনি ছিলেন সর্বাধিনায়ক। সম্রাটের ব্যক্তিত্ব এবং ব্যক্তিগত উদারতা বা অনুদারতা শাসন-ব্যবস্থায় প্রতিফলিত হইত।

মোগল সম্রাটের ক্ষমতা

আকবর নিজে স্বৈরাচারী শাসক ছিলেন বটে, কিন্তু তিনি নিজ ক্ষমতাকে দায়িত্বজ্ঞানহীন স্বেচ্ছাচারিতায় পর্যবসিত করেন নাই। তাঁহার আমলে শাসন-ব্যবস্থায় সর্বধর্মের প্রতি তাঁহার চরম সহিষ্ণুতা এবং জাতি-ধর্ম-নির্বিশেষে সকল প্রজার প্রতি সমব্যবহার ও তাঁহার চরিত্রের স্বাভাবিক উদারতা প্রতিফলিত হইয়াছিল। পক্ষান্তরে ঔরংজেবের আমলে তাঁহার ধর্মান্ধ, সংকীর্ণনীতি, ধর্মের ভিত্তিতে প্রজায় প্রজায় পার্থক্য প্রভৃতি শাসন-ব্যবস্থায় প্রকট হইয়া উঠিয়াছিল। বস্তুত সম্রাটের ব্যক্তিত্ব ও মনোবৃত্তিই ছিল শাসন-দক্ষতার প্রকৃত উৎসস্বরূপ।

রাজকর্মচারিবৃন্দ : 'ওয়াজীর' বা 'দেওয়ান', 'মীর বক্‌শী', 'খান ই-সামান', 'কাজী-উল্‌-কাজাৎ', 'সদর-ই-সুদুর', 'মুহ্‌তসিব', 'দারোগা-ই-তোপখানা', 'দারোগা-ই-ডাক-চৌকি' প্রভৃতি

(১) 'ওয়াজীর' বা 'দেওয়ান' ছিলেন রাজকর্মচারি-বিভাগের সর্বপ্রধান। রাজস্ব আয়-ব্যয়-সংক্রান্ত যাবতীয় কার্যের ভার তাঁহার উপর ন্যস্ত ছিল। রাজস্ব-বিভাগ ভিন্ন মোগল শাসন-ব্যবস্থায় আরও নানা বিভাগ ছিল এবং প্রত্যেক বিভাগ এক একজন উচ্চপদস্থ কর্মচারীর অধীন ছিল। (২) 'মীর বক্‌শী' ছিলেন সামরিক বিভাগের বেতন ও হিসাব রক্ষার ভারপ্রাপ্ত। সৈন্য-সংগ্রহ এবং সামরিক কর্মচারিবর্গের তালিকারক্ষা করাও ছিল তাঁহার কার্য। (৩) 'খান-ই-সামান' ছিলেন সম্রাটের গৃহস্থালী কার্যের দায়িত্বপ্রাপ্ত। (৪) বিচার-বিভাগের সর্বোচ্চ কর্মচারী ছিলেন 'কাজী-উল্‌-কাজাৎ' বা প্রধান কাজী। সম্রাটের নীচেই ছিল তাঁহার সর্বোচ্চ বিচার-ক্ষমতা। (৫) 'সদর-ই-সুদুর' ছিলেন দাতব্য প্রতিষ্ঠান ও সরকারী দান-খয়রাতের ভারপ্রাপ্ত। (৬) জনসাধারণের মধ্যে নৈতিকতা ও ধর্মভাব বৃদ্ধির চেষ্টা করিবার দায়িত্বপ্রাপ্ত কর্মচারী ছিলেন 'মুহ্‌তসিব'। (৭) উপরি-উক্ত কর্মচারিগণ ভিন্ন 'দারোগা-ই-তোপখানা', 'দারোগা-ই-ডাক-চৌকি' প্রভৃতি আরও বহু কর্মচারী শাসনকার্যে সাহায্য করিতেন।

শহর এলাকায় শান্তিরক্ষা, শহর এলাকায় পাহারা দেওয়া, অপরিচিত সন্দেহ-

জনক লোকের উপর নজর রাখা ছিল কটোয়ালের দায়িত্ব। 'আইন-ই-আকবরী'তে কটোয়ালের কর্তব্যের এক দীর্ঘ তালিকা দেওয়া আছে। এই তালিকাদৃষ্টে মনে হয় যে, আধুনিক কালের পুলিশ সুপারের কাজ সেই সময়ে কটোয়ালের উপর ন্যস্ত ছিল। জেলার শান্তিরক্ষা প্রভৃতি কার্যের ভার ছিল 'ফৌজদার' নামক কর্মচারীর উপর। প্রত্যেক গ্রামের শান্তি-শৃঙ্খলা বজায় রাখিবার দায়িত্ব ছিল গ্রাম্য মোড়লের উপর।

**'কটোয়াল', 'ফৌজদার' ও 'গ্রাম্য মোড়ল'**

পূর্বেই উল্লেখ করা হইয়াছে যে, সম্রাট ছিলেন সর্বোচ্চ বিচারপতি। তাঁহার নীচে ছিলেন 'কাজী-উল্-কাজাৎ'। ধর্ম-সংক্রান্ত ও দেওয়ানী বিচার ব্যাপারে সম্রাটের নীচে ছিলেন 'সদর-ই-সুদুর'। কাজী, মুফ্‌তি প্রভৃতি ছিলেন বিচার-বিভাগের অপরাপর উল্লেখযোগ্য কর্মচারী। সেই যুগে কোনপ্রকার লিখিত আইন-কানুন ছিল না। বিচারকগণ কোরানের নির্দেশ মতো বিচার-কার্য সম্পন্ন করিতেন। জাহাঙ্গীরের আমলে অবশ্য বারোটি আইন এবং ঔরংজেবের আমলে 'ফতোয়া আলমগীরী' নামে কতকগুলি আইন প্রবর্তন করা হইয়াছিল।

**বিচার-ব্যবস্থা**

বিচারকার্যে ন্যায় ও সততা রক্ষার নীতি অনুসরণ করা হইত। খ্রীষ্ট ধর্মযাজক ফাদার মন্‌সেরেট ( Father Monserrate ) আকবরের ন্যায়-বিচারের ভূয়সী প্রশংসা করিয়া গিয়াছেন। কর্তব্যকর্মে অবহেলা প্রদর্শন করিলে তিনি রাজকর্মচারিগণকে ক্ষমা করিতেন না। আকবর ন্যায্য বিচারে কোন ব্যক্তির পদমর্যাদা বা কাহারও সহিত তাঁহার আত্মীয়তা প্রভৃতির কোন মূল্য দিতেন না, আইনের চক্ষে ছোটবড় সকলেই তাঁহার নিকট সমান ছিল। নিজে কোন অপরাধ করিলে নিজের উপর কঠোর দণ্ডাদেশ দিতেও তিনি কুণ্ঠিত হইবেন না, একথা আকবর বলিতেন। পরবর্তী কালে অবশ্য বিচার-ব্যবস্থা দুর্নীতিপূর্ণ হইয়া উঠিয়াছিল। কাজীগণ সর্বদাই বিচার-বিভ্রাট করিতেন বলিয়া 'কাজীর বিচার' কথাটির উদ্ভব ঘটিয়াছিল। 'কাজীর বিচার' কথাটি তখন প্রচলিত বিচার-ব্যবস্থার প্রতি জনসাধারণের অশ্রদ্ধা বুঝাইবার জন্যই ব্যবহৃত হইত।

**সম্রাট আকবরের আমলে বিচারকার্যে সততা ও আইনের চক্ষে সমতা**

**কাজীর বিচার**

আকবরের রাজস্ব-ব্যবস্থা সমসাময়িক ও পরবর্তী ঐতিহাসিকদের ভূয়সী প্রশংসা অর্জন করিয়াছে। আকবরের রাজস্ব-নীতি, শের শাহের রাজস্ব-নীতির

অনুসরণ বলা যাইতে পারে। অবশ্য আকবরের আমলে উহা শতগুণে বেশী যুক্তিসঙ্গত করা হইয়াছিল। রাজা তোডরমল ছিলেন আকবরের রাজস্ব-বিভাগের ভারপ্রাপ্ত কর্মচারী বা 'দেওয়ান-ই-আসরফ'। তোডরমল সমগ্র জমি জরিপ করাইয়া জমির উর্বরতা এবং কতকাল যাবৎ চাষ-আবাদ করা হইতেছে সেই ভিত্তিতে কৃষিজমিকে পোলাজ, পরাউতি, চাচর ও বঞ্জর—এই চারিভাগে ভাগ করিয়াছিলেন। এই সকল বিভিন্ন পর্যায়ের জমির রাজস্বেরও তারতম্য ছিল। জমির মোট উৎপন্ন ফসলের এক-তৃতীয়াংশ রাজস্ব হিসাবে গ্রহণ করা হইত।

রাজস্ব-ব্যবস্থা—রাজা তোডরমল

আকবরের আমলে শাসন-ব্যবস্থার অন্যতম উল্লেখযোগ্য বৈশিষ্ট্য ছিল 'মন্‌সব্-দারী' প্রথা। সেই সময়ে কোন স্থায়ী সৈন্য ছিল না। মন্‌সব্‌দারগণ যুদ্ধের কালে সৈন্য সরবরাহের দায়িত্বপ্রাপ্ত ছিলেন এবং তাঁহাদের পর্যায় অনুযায়ী নির্দিষ্ট সংখ্যক সৈন্য, ঘোড়া, হাতী প্রভৃতি সরবরাহ করিতে বাধ্য ছিলেন। মোট তেত্রিশ পর্যায়ের মন্‌সব্‌দার ছিলেন। সর্বোচ্চ মন্‌সব্‌দার ছিলেন দশ হাজার সৈনিক সরবরাহের এবং সর্বনিম্ন পর্যায়ের মন্‌সব্‌দার দশজন সৈনিক সরবরাহের ভারপ্রাপ্ত ছিলেন।

মন্‌সব্‌দারী প্রথা

**মোগল যুগের সমাজ, সাহিত্য ও সংস্কৃতি (Society, Literature and Culture under the Mughals):** মোগল যুগে ভারতীয় সমাজ, সাহিত্য ও সংস্কৃতিতে সম্রাট আকবরের উদার, পরধর্মসহিষ্ণু ও প্রজা-হিতৈষী শাসন-নীতির সুফল পরিলক্ষিত হইয়াছিল। দীর্ঘকাল পাশাপাশি বসবাসের ফলে হিন্দু ও মুসলমান সমাজ ও সংস্কৃতির পরস্পর সমন্বয়ের প্রভাব সুলতানী যুগেই দেখা গিয়াছিল। আকবরের শাসননীতির উদারতার ফলে হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের মধ্যে অধিকতর সামঞ্জস্য ও সমন্বয়ের সৃষ্টি হয়। সম্রাট আকবরের শাসন-নীতির মূল উদ্দেশ্যই ছিল হিন্দু-মুসলমান উভয় সম্প্রদায়ের মিলনের মাধ্যমে এক ঐক্যবদ্ধ বৃহত্তর ভারতীয় জাতির সৃষ্টি করা। এই নীতির সুফল মোগল যুগে, বিশেষভাবে আকবারর শাসনকালে সমাজ, সাহিত্য, সংস্কৃতি এমন কি ধর্মের ক্ষেত্রেও পরিলক্ষিত হইয়াছিল। পরবর্তী সম্রাটগণ আকবর কর্তৃক অনুসৃত নীতি পরিত্যাগ করিয়া ধর্মান্ধ, সংকীর্ণ নীতি অনুসরণ করিয়াছিলেন সত্য, তথাপি পাশাপাশি বসবাসের ফলে যে বৃহত্তর ঐক্যবোধ হিন্দু

হিন্দু ও মুসলমান সমাজের পরস্পর সমন্বয়

সম্রাট আকবরের আমলে হিন্দু-মুসলমান সম্প্রদায়ের চরম সমন্বয়

ও মুসলমান সম্প্রদায়ের মধ্যে জাগিয়া উঠিয়াছিল, তাহা সম্পূর্ণভাবে বিনষ্ট হয় নাই।

বিদেশীয় পর্যটকদের বিবরণ

আবুল ফজ্‌ল এবং সেই যুগের ইওরোপীয় পর্যটকদের মধ্যে র‍্যাল্‌ফ ফীচ্, উইলিয়াম হকিন্স, সার টমাস রো, ফ্রান্সিস্‌কো পেলসার্ট, বার্ণিয়ে টেভার্ণিয়ে, থেভোনা প্রভৃতির বিবরণ হইতে মোগল আমলের সমাজ, সাহিত্য ও সংস্কৃতির এক অতি সুন্দর চিত্র পাওয়া যায়।

**সমাজ-জীবন ( Social Life ) :** মোগল যুগের সমাজ ছিল সামন্ততান্ত্রিক। অভিজাত সম্প্রদায় ও পদস্থ রাজকর্মচারিবৃন্দ ভিন্ন অপর কেহই তেমন সম্মানিত ছিলেন না। অভিজাত সম্প্রদায়ের জীবনযাত্রার মান ছিল খুবই উন্নত। কিন্তু মগ্যাসক্তি, বিলাস-ব্যসন এবং আরও নানাপ্রকার কলুষতা তাঁহাদের জীবন কলুষিত করিয়াছিল। অভিজাত শ্রেণীর মধ্যে পরস্পর বিদ্বেষ, ঈর্ষাপরায়ণতা ও ষড়যন্ত্রপ্রিয়তা অত্যধিক পরিমাণে বৃদ্ধি পাইয়াছিল। আকবর বা ঔরংজেবের ন্যায় ব্যক্তিত্বসম্পন্ন সম্রাটদের আমলে অবশ্য অভিজাতশ্রেণী ও রাজকর্মচারিগণ উচ্ছৃঙ্খলতা বা ষড়যন্ত্রপ্রিয়তা প্রদর্শনের সুযোগ পাইতেন না। কিন্তু সম্রাটের দুর্বলতার সুযোগে তাঁহাদের ক্ষমতা বৃদ্ধি পাইত, বলা বাহুল্য।

অভিজাত সম্প্রদায়—ঐশ্বর্যপূর্ণ দুর্নীতিগ্রস্ত জীবন

মধ্যবিত্ত সম্প্রদায়

অভিজাত সম্প্রদায়ের নিম্নে মধ্যবিত্ত সমাজের পরিচয় পাওয়া যায়। তাহাদের সংখ্যা যেমন ছিল অল্প, তাহাদের জীবনযাত্রার মানও ছিল তেমন সাধারণ ধরনের। এই সম্প্রদায় মদ প্রভৃতি পানীয়, দুর্নীতিপরায়ণতা প্রভৃতি হইতে মুক্ত ছিল। ভারতের পশ্চিম উপকূলস্থ বণিকগণ অবশ্য খুবই ঐশ্বর্যশালী ছিল, তাহাদের জীবনযাত্রার মানও খুব উন্নত ছিল।

সাধারণ শ্রেণী

সাধারণ শ্রেণীর লোকের অবস্থা উর্ধ্বতন শ্রেণীর তুলনায় অত্যন্ত শোচনীয় ছিল। প্রয়োজনীয় শীতবস্ত্র, জুতা প্রভৃতি তাহাদের ক্রয়ক্ষমতা-বহির্ভূত ছিল। তাহাদের খাদ্য-দ্রব্যাদিও ছিল অতি সাধারণ। ফ্রান্সিস্‌কো পেলসার্ট ( Francisco Palsaert )-এর বর্ণনা হইতে জানা যায় যে, সাধারণ অবস্থায় তাহাদের খাওয়া-পরার কোন অসুবিধা না থাকিলেও দুর্ভিক্ষ বা কোনপ্রকার প্রাকৃতিক দুর্বিপাক দেখা দিলে তাহাদের দুর্দশার সীমা থাকিত না।

বিদেশী পর্যটক পেলসার্ট ভারতবর্ষে দীর্ঘ সাত বৎসর কাটাইয়াছিলেন। তিনি

তাঁহার দীর্ঘকালের অভিজ্ঞতা হইতে তদানীন্তন সমাজ সম্পর্কে যে বিবরণ রাখিয়া গিয়াছেন তাহা হইতে জানা যায় যে, ঐ সময়ে তিন শ্রেণীর লোক ছিল, যাহারা নামে মাত্রই স্বাধীন প্রজা বলিয়া বিবেচিত হইত। বস্তুত, তাহাদের অবস্থা ক্রীতদাস অপেক্ষা কোন অংশে উন্নত ছিল না। এই তিন শ্রেণী হইল: শ্রমিক শ্রেণী, দোকানদার শ্রেণী এবং বেয়ারা বা চাকর শ্রেণী। সেই সময়ে ক্রীতদাস প্রথার প্রচলন ছিল এবং খোজা ও ক্রীতদাসের ক্রয়-বিক্রয় নির্বিবাদে চলিত।

নিম্ন মধ্যবিত্ত শ্রেণী সম্পর্কে পেলসার্টের বর্ণনা

দেশের সাধারণ লোকের অবস্থা মোটেই সন্তোষজনক ছিল না, একথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে। তাহারা মাটির ঘরে বাস করিত এবং তাহাদের উপর নানাপ্রকার জুলুম চলিত। শাহ্‌জাহানের আমল হইতে সাধারণ শ্রেণী, বিশেষত কৃষকদের উপর নানাপ্রকার অত্যাচার শুরু হয়। ফলে তাহাদের অবস্থা ক্রমেই শোচনীয় হইয়া উঠে। প্রাদেশিক শাসনকর্তাগণ নানাভাবে কৃষক সম্প্রদায়ের নিকট হইতে অর্থ আদায় করিতেন।

সাধারণ শ্রেণীর দুরবস্থা

অমিতাচার, ব্যভিচার প্রভৃতি দোষ ধনীসম্প্রদায়ের মধ্যেই দেখা যাইত। সাধারণ লোকের মধ্যে এই সকল দুরাচার মোটেই ছিল না। তাহারা যেমন ছিল মিতাচারী তেমনি ধর্মপরায়ণ। বাল্যবিবাহ, পণপ্রথা, কৌলীন্য প্রথা, সতীদাহ প্রথা ঐ সময়কার সমাজ-জীবনের কয়েকটি উল্লেখযোগ্য বৈশিষ্ট্য। সম্রাট আকবর বাল্যবিবাহ এবং বলপূর্বক সতীদাহ প্রথা নিবারণের চেষ্টা করিয়াছিলেন বটে, কিন্তু তাঁহার চেষ্টা ফলবতী হয় নাই। বোল্‌ট্‌, ক্র্যাফ্‌টন, ক্র্যাফোর্ড প্রভৃতি ইওরোপীয় লেখকগণ তদানীন্তন সমাজের উপরি-উক্ত কুসংস্কারগুলির উল্লেখ করিয়াছেন। বিধবা-বিবাহ প্রথা কেবলমাত্র মারাঠা, জাঠ ও অ-ব্রাহ্মণদের মধ্যেই প্রচলিত ছিল।

সামাজিক রীতি-নীতি

হিন্দুদের নৈতিকতা সম্পর্কে টেভার্নিয়ে উচ্ছ্বসিত প্রসংসা করিয়া গিয়াছেন। তাঁহার বর্ণনা হইতে জানা যায় যে, তখনকার হিন্দুসম্প্রদায় মিতব্যয়ী, সৎ এবং সচ্চরিত্র ছিল।

হিন্দুসমাজের নৈতিকতা

**অর্থনৈতিক জীবন ( Economic Life ) :** মোগল যুগে প্রজাবর্গের প্রধান উপজীবিকা ছিল কৃষি। দেশের বিভিন্ন অংশে বিভিন্ন প্রকারের শস্য উৎপাদিত হইত। বাংলা ও বিহারেই আখ বেশী জন্মাইত বলিয়া এই দুই দেশেই

চিনি প্রস্তুত হইত এবং ভারতবর্ষের অপরাপর অংশে সেই চিনি প্রেরিত হইত।

কৃষি : উৎপন্ন শস্যাদি

পেল্‌সার্টের বর্ণনা হইতে জানা যায় যে, যমুনা-উপত্যকা এবং মধ্য-ভারতে প্রচুর পরিমাণে নীল উৎপন্ন হইত। ইহা ভিন্ন রেশম, তুলা, তামাক প্রভৃতিও বিভিন্ন অংশে প্রচুর পরিমাণে জন্মিত। যে বৎসর ফসল ভাল হইতে সেই বৎসর কৃষকদের মোটামুটি স্বচ্ছন্দেই চলিত, কিন্তু অজন্মা, দুর্ভিক্ষ প্রভৃতির কালে তাহাদের দুর্দশার সীমা থাকিত না। দুর্ভিক্ষও যে না ঘটিত এমন নহে, কয়েক বৎসর পর পরই দুর্ভিক্ষ, অজন্মা প্রভৃতি দেখা দিত।

মোগলযুগের অর্থনৈতিক জীবনেব অন্যতম প্রধান বৈশিষ্ট্য ছিল শিল্পোৎপন্ন সামগ্রীর প্রাচুর্য। এই সকল সামগ্রী সমগ্র দেশের চাহিদা মিটাইয়াও প্রচুর পরিমাণে বিদেশে রপ্তানি করা চলিত। ভারতীয় সুতীবস্ত্রাদি বিদেশীয় বাজারে অতি উচ্চ মূল্যে বিক্রয় হইত। ঐ সময়ে কুটির-শিল্প ভিন্ন বড বড সরকারী কারখানাও ছিল। বার্ণিয়ে বাংলাদেশকে রেশম ও সূতীবস্ত্রেব আড়ৎ বলিয়া বর্ণনা করিয়াছেন। লাহোর ও কাশ্মীর শাল, গালিচা প্রভৃতিব জন্য প্রসিদ্ধ ছিল। এই সকল দ্রব্যাদিও বিদেশে সমাদৃত ছিল। বাংলা ও বিহারে প্রচুব পরিমাণে সোরা উৎপন্ন হইত এবং বিদেশীয় বণিকগণ উহা ইওরোপে চালান দিত।

শিল্প : শিল্পোৎপন্ন দ্রব্যাদি

রপ্তানি সামগ্রীর মধ্যে নীল, সোরা, রেশমবস্ত্র, সূতীবস্ত্র, মসলিন, চিনি, আফিং প্রভৃতি বিশেষ উল্লেখযোগ্য। আমদানি সামগ্রীর মধ্যে চীনামাটির বাসন, ঘোড়া, মূল্যবান মণিমুক্তা, কাঁচামাল হিসাবে রেশম এবং আফ্রিকা হইতে ক্রীতদাস প্রভৃতি উল্লেখযোগ্য।

আমদানি ও রপ্তানি

মসুলিপট্টম, সুরাট, বোম্বাই, কালিকট, চট্টগ্রাম, ভারুচ প্রভৃতি মোগলযুগের শ্রেষ্ঠ বাণিজ্যবন্দর ছিল। দেশের অভ্যন্তরে বাণিজ্য-দ্রব্যাদি স্থল ও জলপথে বহন করা হইত। সেই সময়ে কয়েকটি বৃহৎ রাজপথও ছিল। পথিক ও বণিকদের সুবিধার জন্য সরাইখানা ও বিশ্রাম-ঘর থাকিত। জলপথ বা স্থলপথে বণিকগণ নিরাপদে যাতায়াত করিতে পারিত।

বাণিজ্য বন্দর, জল ও স্থলপথ

**শাহ্‌জাহানের রাজত্বকালে শিল্পজীবীদের অবস্থার উন্নতি পরিলক্ষিত হইলেও কৃষিজীবীদের অবস্থা ক্রমেই শোচনীয় হইতে থাকে। ঔরংজেবের রাজত্বকালে জনসাধারণের অর্থনৈতিক অবস্থার অধিকতর অবনতি ঘটে। তাঁহার রাজত্বের**

শেষভাগ হইতে ভারতবর্ষের অর্থনৈতিক সমৃদ্ধি লোপ পাইতে থাকে। ক্রমাগত যুদ্ধবিগ্রহ, রাজনৈতিক অব্যবস্থা প্রভৃতির ফলে দেশের শান্তি বিনষ্ট হওয়ায় অর্থনৈতিক জীবন পর্যুদস্ত হইয়া পড়ে। দেশের কৃষি এবং শিল্প উভয় ক্ষেত্রেই অবনতি দেখা যায়। ১৬৯০-৯৮ এই কয়েক বৎসর ইংরেজ বণিকগণ রপ্তানির জন্য প্রয়োজনীয় পরিমাণ বস্ত্রাদি যোগাড় করিতে পারে নাই। ইহা হইতেই তখনকার অর্থনৈতিক অবনতির ধারণা জন্মে। বাংলাদেশ ঐ সময়ে যুদ্ধ-বিগ্রহাদি হইতে মুক্ত ছিল বটে, তথাপি ঔরংজেবের দীর্ঘকালব্যাপী দাক্ষিণাত্য যুদ্ধের ব্যয় বাংলা-সুবার রাজস্ব হইতেই সংকুলান করা হইয়াছিল। ফলে বাংলাদেশের অর্থনৈতিক সমৃদ্ধিও হ্রাস পাইয়াছিল। তদুপরি নাদির শাহের লুণ্ঠন ও ইংরেজ বণিকগণের প্রতিযোগিতা দেশের অর্থনৈতিক জীবনেও এক বিপর্যয় ঘটাইয়াছিল।

জনসাধারণের অর্থনৈতিক অবনতি

**শিল্প ও সাহিত্য ( Art & Literature ) :** তুর্কী-আফগান যুগে হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের মধ্যে যে সম্প্রীতি ও সৌহার্দ্যের সূচনা হইয়াছিল, আকবরের আমলে তাহা বহুগুণে বৃদ্ধিপ্রাপ্ত হয়। শাহ্‌জাহান বিশেষতঃ ঔরংজেবের আমলে সংকীর্ণ ধর্মান্ধনীতিও এই পরস্পর সৌহার্দ্য বিনাশ করিতে পারে নাই। এই দুই শক্তিশালী সম্প্রদায়ের মধ্যে সাংস্কৃতিক আদান-প্রদানের ফলে যে নব-চেতনার সৃষ্টি হইয়াছিল, তাহা সমসাময়িক স্থাপত্যকলা ও সাহিত্যে প্রতিফলিত হইয়াছিল। হিন্দু ও মুসলমান স্থাপত্যরীতির সংমিশ্রণে সেকালে এক নূতন বলিষ্ঠ শিল্পরীতি গড়িয়া উঠিয়াছিল।

হিন্দু ও মুসলমান শিল্প ও স্থাপত্যরীতির সংমিশ্রণ

বাবর ভারতীয় শিল্পরীতি পছন্দ করিতেন না। তিনি কন্‌স্টান্‌টিনোপল হইতে সিনা নামে জনৈক স্থপতিকে তাঁহার মস্‌জিদ ও অপরাপর সৌধাদি নির্মাণের জন্য আমন্ত্রণ করিয়া আনিয়াছিলেন বলিয়া কথিত আছে। কিন্তু ঐতিহাসিকগণ কন্‌স্টান্‌টিনোপ্‌লের শিল্পরীতির কোন পরিচয় বাবরের আমলের শিল্পনিদর্শনে দেখিতে পান নাই। উপরন্তু বাবর যে অসংখ্য ভারতীয় স্থপতি ও প্রস্তর-শিল্পীদের নিযুক্ত করিয়াছিলেন তাহার প্রমাণ আছে। বাবরের আমলের শিল্পনিদর্শনগুলির মধ্যে সম্বলের 'জামি মস্‌জিদ', আগ্রার একটি মস্‌জিদ এবং পানিপথের 'কাবুলিবাগ' নামক স্থানে একটি মস্‌জিদ এখনও বিদ্যমান। মোগল সম্রাটগণ শিল্প, স্থাপত্য ও সাহিত্যের উদার পৃষ্ঠপোষক ছিলেন, সে বিষয়ে সন্দেহ

বাবরের শিল্পানুরাগ

নাই। হুমায়ুনের আমলেরও দুইটি মস্‌জিদ তাঁহার স্থাপত্যানুরাগের সাক্ষ্য বহন করিতেছে। ঐ সময়কার স্থাপত্যশিল্পের উৎকর্ষে শের শাহের দান নেহাৎ কম ছিল না। তাঁহার পৃষ্ঠপোষকতায় নির্মিত 'পুরাণ কিলা', 'কিলা-ই-কুহ্‌না মস্‌জিদ' এবং সাসারামে শের শাহের সমাধি-সৌধ প্রভৃতি এক অতি উন্নত এবং আলঙ্কারিক ধরনের শিল্পরীতির পরিচায়ক।

হুমায়ুন ও শের শাহের আমলে স্থাপত্যশিল্প

সম্রাট আকবর শিল্প ও স্থাপত্যে বিশেষ অনুরাগী ছিলেন। আবুল ফজলের বর্ণনা হইতে আকবরের শিল্পজ্ঞান ও নির্মাণ-কার্যাদির ব্যাপারে ব্যবসায়ীসুলভ পরিদর্শন ক্ষমতার বিষয় অবগত হওয়া যায়। তাঁহার আমলে পারসিক ও হিন্দু স্থাপত্যরীতির সম্পূর্ণ সংমিশ্রণ পরিলক্ষিত হয়। আকবরের আমলে নির্মিত প্রাসাদ-দুর্গ, মস্‌জিদ ও সমাধি-সৌধগুলির মধ্যে ফতেপুর সিক্রি, জাহাঙ্গীরী মহল, হুমায়ুনের সমাধি, ইবাদৎখানা, বুলন্দ দরওয়াজা, পাঁচমহল প্রভৃতি বিশেষ উল্লেখযোগ্য। সেকেন্দ্রায় আকবরেব সমাধি সৌধটির পরিকল্পনা আকবেের জীবদ্দশায়ই প্রস্তুত হইয়াছিল।

আকবরের আমলে পারসিক ও হিন্দু স্থাপত্যের সংমিশ্রণ

আকবরের আমলে স্থাপত্য শিল্প

আকবরের স্থাপত্য-কীর্তিব তুলনায় তাঁহার পুত্র জাহাঙ্গীরের আমলে স্থাপত্য কার্যাদি নগণ্য ছিল সন্দেহ নাই, তথাপি ইতিমাদ্‌-উদ্‌-দৌলার সমাদি সৌধটি তাঁহাব শিল্পানুরাগের সাক্ষ্য বহন করিতেছে। তাঁহার আমলে মোগল শিল্পরীতির সহিত রাজপুত শিল্পরীতির যে সংমিশ্রণ ঘটিয়াছিল, তাহার সুস্পষ্ট প্রমাণ ইতিমাদ্‌-উদ্‌-দৌলার সমাধি-সৌধ দৃষ্টে বুঝিতে পারা যায়।

জাহাঙ্গীরের আমলে স্থাপত্য-শিল্প

মোগলযুগের স্থাপত্য ও শিল্পানুরাগের উৎকর্ষতার জন্য সম্রাট শাহ্‌জাহানের রাজত্বকাল সর্বাধিক উল্লেখযোগ্য। মৌলিকতার দিক দিয়া বিচার করিলে শাহ্‌জাহানের আমলে শিল্পকৌশল আকবরের আমলের শিল্পকৌশল অপেক্ষা নিম্নস্তরের ছিল সন্দেহ নাই, কিন্তু আলঙ্কারিক শিল্পকৌশলে উহা সর্বাধিক শ্রেষ্ঠ। শাহ্‌জাহানের আমলের 'দেওয়ান-ই-আম', 'দেওয়ান-ই-খাস', 'মোতি মস্‌জিদ', 'জামি মস্‌জিদ' প্রভৃতি বিশেষ উল্লেখযোগ্য। 'তাজমহল' সমাধি-সৌধটি হইল শাহ্‌ জাহানের জগদ্বিখ্যাত শিল্পকীর্তি। ইহা শাহ্‌জাহানের প্রিয়তমা পত্নী মমতাজমহলের দেহাবশেষের উপর নির্মিত। শিল্পকৌশলেও শাহ্‌জাহানের আমল যথেষ্ট উৎকর্ষ লাভ করিয়াছিল। তাঁহার বিখ্যাত ময়ূর-সিংহাসন এ বিষয়ে উল্লেখযোগ্য।

শাহ্‌জাহানের স্থাপত্য-শিল্পানুরাগ—তাজমহল শ্রেষ্ঠ নিদর্শন

পরিতাপের বিষয়, এই সিংহাসনটি পারস্যের নাদির শাহ্ কর্তৃক লুণ্ঠিত হইয়াছিল।

ঔরংজেবের আমলে শিল্পের অবনতি

ঔরংজেবের ধর্মান্ধতা ও গোঁড়ামির ফলে মোগল স্থাপত্য ও শিল্পের অবনতি ঘটিয়াছিল। পতনোন্মুখ মোগল সাম্রাজ্যের স্থাপত্য বা শিল্পের প্রতি স্বভাবতই কোন অনুরাগ প্রদর্শিত হয় নাই। কেবলমাত্র হায়দরাবাদ ও অযোধ্যায় উন্নত ধরনের শিল্পরীতি আরও কিছুকাল ধরিয়া টিকিয়াছিল।

যেমন স্থাপত্যে, তেমনি চিত্রশিল্পে মোগলযুগে ভারতীয় শিল্পরীতির সহিত চৈনিক, ইরাণীয়, গ্রীক (ব্যাক্ট্রীয়) এবং মোঙ্গলীয় শিল্পরীতির এক অভূতপূর্ব সংমিশ্রণ ঘটিয়াছিল। বিশেষভাবে ভারত-পারস্য-চীন শিল্পের সংমিশ্রণে উদ্ভূত এক নূতন চিত্রশিল্প-কৌশলের পরিচয় আকবরের আমল হইতেই পাওয়া যায়। আকবর ও জাহাঙ্গীরের আমলে চিত্রশিল্পানুরাগ শাহ্‌জাহানের আমলে কতক পরিমাণে হ্রাসপ্রাপ্ত হইয়াছিল। সমসাময়িক কালে রাজপুত চিত্রশিল্প বিশেষভাবে উৎকর্ষ লাভ করিয়াছিল।

চিত্রশিল্প

একমাত্র ঔরংজেব ভিন্ন আকবর, জাহাঙ্গীর, শাহ্ জাহান প্রভৃতি মোগল সম্রাটগণ সঙ্গীতানুরাগী ছিলেন। উচ্চাঙ্গের সঙ্গীত সেই সময়ে যথেষ্ট উৎকর্ষ লাভ করিয়াছিল। বিখ্যাত সঙ্গীতশিল্পী তানসেন ছিলেন আকবরের সভাসদ্। মালবের শাসনকর্তা বাজবাহাদুরও সঙ্গীতে পারদর্শী ছিলেন। ঔরংজেবের আমলে মোগল দরবারে সঙ্গীতশিল্প নিষিদ্ধ হওয়ায় উহার অবনতির সূত্রপাত হয়।

সঙ্গীত শিল্প

মোগলযুগে আধুনিককালের ন্যায় কোন শিক্ষাব্যবস্থা ছিল না বটে, তথাপি প্রাথমিক ও মাধ্যমিক ধরনের শিক্ষার সুযোগ যে একেবারে ছিল না, একথা বলা চলে না। মক্তব, মাদ্রাসা, টোল প্রভৃতি ছিল ঐ যুগের শিক্ষায়তন। স্থানীয় শাসক এবং জমিদারগণ শিক্ষার পৃষ্ঠপোষকতা করিতেন। বাবরের আমলে বিদ্যালয়ের জন্য প্রয়োজনীয় গৃহাদি-নির্মাণের ভার 'সুহরৎ-ই-আম' (Public Works Department) নামে সরকারী বিভাগের উপর ন্যস্ত ছিল। ঐ সময়ে অনেকে আরবী, ফারসী এবং সংস্কৃত ভাষা ও সাহিত্যে ব্যুৎপত্তি অর্জন করিয়াছিলেন। 'উপনিষদ্,' 'শ্রীমদ্ভগবদ্‌গীতা' এবং 'যোগবাশিষ্ট রামায়ণ' ঐ যুগে সংস্কৃত হইতে ফারসী ভাষায় অনূদিত হইয়াছিল।

শিক্ষা

সম্রাট ও যুবরাজগণের মধ্যেও শিক্ষানুরাগ যে না ছিল এমন নহে। শাহ্‌জাহান তুর্কী ভাষায় ব্যুৎপত্তি লাভ করিয়াছিলেন। যুবরাজ দারা ছিলেন মোগল

রাজপরিবারের সর্বশ্রেষ্ঠ বিদ্বান ব্যক্তি। অভিজাত পরিবারেও বিদ্যানুরাগ পরিলক্ষিত হইত। স্ত্রীশিক্ষাও সেই সময়ে অবিদিত ছিল না। সম্রাট আকবরের আমলে রাজপরিবারস্থ স্ত্রীলোকদেরও শিক্ষার উপযুক্ত ব্যবস্থা ছিল। বাবরের কন্যা গুলবদন বেগম এবং নূরজাহান, মমতাজমহল, জাহানারা, জেব-উন্নিসা প্রভৃতি মহিলাগণ আরবী এবং ফারসী ভাষা ও সাহিত্যে যথেষ্ট ব্যুৎপত্তি লাভ করিয়াছিলেন।

মোগল সম্রাটগণ সাহিত্যের পৃষ্ঠপোষক ছিলেন। আকবরের রাজত্বকালে বহুসংখ্যক বিদ্বান মনীষীর উদ্ভব ঘটিয়াছিল। চণ্ডীমঙ্গল-প্রণেতা বাঙালী কবি মাধবাচার্য আকবরের সমসাময়িক ছিলেন। তিনি আকবরের সাহিত্যানুরাগের উচ্ছ্বসিত প্রশংসা করিয়াছেন। আকবরের পৃষ্ঠপোষকতায় ঐতিহাসিক গ্রন্থাদি, কবিতা এবং অনুবাদ-সাহিত্য সমৃদ্ধি লাভ করিয়াছিল। 'তারিখ-ই-আল্‌ফি', 'আইন-ই-আকবরী', 'আকবর-নামা', 'মাসির-রহিমী' প্রভৃতি ঐতিহাসিক গ্রন্থ আকবরের আমলে রচিত হইয়াছিল। রামায়ণ, মহাভারত এবং অথর্ববেদ আকবরের পৃষ্ঠপোষকতায় ফারসী ভাষায় অনুদিত হইয়াছিল। কয়েকখানি গ্রীক ও আরবী গ্রন্থও ঐ যুগে ফারসী ভাষায় অনুবাদ করা হইয়াছিল। ফৈজী, ঘিজালী, হুসেন নাজিরী, জামাল-উদ্দিন উর্‌ফি ছিলেন তখনকার শ্রেষ্ঠ কবি। আকবরের রাজত্বকালে রচিত গ্রন্থাদি ভিন্ন বাবরের জীবনস্মৃতি, জাহাঙ্গীরের জীবনস্মৃতি, 'ইক্‌বাল-নামা-ই-জাহাঙ্গীরী', 'মা-আসির-ই-জাহাঙ্গীরী', 'জব-দ-উৎ-তওয়ারিখ্', 'পাদ-শাহ্-নামা', 'শাহ্‌জাহান-নামা', 'আলমগীর-নামা' 'মুন্তাখাব-উল্-লুবাব' প্রভৃতি বহু ঐতিহাসিক গ্রন্থ ঐ যুগে রচিত হইয়াছিল।

সাহিত্য

বাংলাদেশেও মোগলযুগে সাহিত্য-ক্ষেত্রে যথেষ্ট উৎকর্ষ সাধিত হইয়াছিল। বৈষ্ণব সাহিত্যে ঐ সময়ে এক বিশেষ উৎকর্ষ পরিলক্ষিত হয়। চৈতন্যচরিতামৃত-রচয়িতা কৃষ্ণদাস কবিরাজ, চৈতন্যভাগবত রচয়িতা বৃন্দাবন দাস, চৈতন্যমঙ্গল-রচয়িতা ত্রিলোচন দাস ভক্তিরত্নাকর-রচয়িতা নরহরি চক্রবর্তী প্রভৃতি বৈষ্ণব সাহিত্যিকদের উদ্ভব ঐ যুগে ঘটিয়াছিল। চণ্ডীমঙ্গল, মনসামঙ্গল প্রভৃতি মঙ্গলকাব্য, কাশীদাস-রচিত মহাভারত, মুকুন্দরাম চক্রবর্তী-রচিত কবিকঙ্কণ চণ্ডী প্রভৃতিও ঐ যুগের সাহিত্য-সমৃদ্ধির পরিচায়ক। বাংলার মুর্শিদ কুলী খাঁ, আলিবর্দী খাঁ, নদীয়ার রাজা কৃষ্ণচন্দ্র বীরভূমের আসাদুল্লা প্রভৃতি বাংলা সাহিত্যের উদার পৃষ্ঠপোষক ছিলেন।

বাংলা সাহিত্যের উৎকর্ষ

বাবরের দরবার ( মোগল চিত্র )

## Model Questions

Discuss the importance of the reign of Akbar in the history of India.

ভারত-ইতিহাসে আকবরের রাজত্বকালের গুরুত্ব সম্পর্কে আলোচনা কর।

Briefly sketch the administrative system of the Mughals.

মোগল শাসন-ব্যবস্থা বর্ণনা কর।

Write a brief essay on the society and culture under the Mughals.

মোগল যুগের সমাজ ও সংস্কৃতি সম্পর্কে আলোচনা কর।

---

# UNIT (XVI) : মোগল সাম্রাজ্যের পতন : ইওরোপীয়দের আগমন

## ( Fall of the Mughal Empire : Advent of the Europeans )

**মোগল সাম্রাজ্যের পতন ( Downfall of the Mughal Empire ) :** স্পর্ধিত মোগল সাম্রাজ্যও চিরস্থায়ী হইল না। সম্রাট আকবর কর্তৃক অনুসৃত উদার, পরধর্মসহিষ্ণু, জাতীয়তাবাদী নীতি পরবর্তী সম্রাটগণ পরিত্যাগ করিয়া ধর্মান্ধ সংকীর্ণ নীতি অনুসরণ করিতে আরম্ভ করিলে মোগল সাম্রাজ্যের ভিত্তি ধ্বসিয়া পড়িতে লাগিল। সম্রাট আকবর মোগল সাম্রাজ্যকে যে দৃঢ়তা ও সংহতি দান করিয়া গিয়াছিলেন, উহার ফলস্বরূপ-ই ঔরংজেবের রাজত্বকাল পর্যন্ত উহা টিকিয়াছিল। ঔরংজেবের ধর্মান্ধ অসহিষ্ণু নীতি মোগল সাম্রাজ্যের বাহ্যিক ও সমৃদ্ধির অন্তরালে উহাকে যে সম্পূর্ণভাবে দুর্বল করিয়া দিয়া গিয়াছিল, তাহার পরিচয় পররর্তী দুর্বল সম্রাটগণের রাজত্বকালে পরিস্ফুট হইয়া উঠিল। এই দুর্বলতার সুযোগ লইয়া ভারতের বিভিন্ন অংশে স্বাধীন রাজ্য গড়িয়া উঠিতে লাগিল। এমন সময়ে পারস্য-সম্রাট নাদির শাহের আক্রমণ এবং উহার অল্পকালের মধ্যেই আহম্মদ শাহ্ দুর্‌রাণীয় পুনঃপুনঃ আক্রমণ মোগল সাম্রাজ্যকে পতনের মুখে পৌঁছাইয়া দিল।

**ধর্ম-নিরপেক্ষ উদার জাতীয় শাসনের স্থলে ধর্মান্ধ সংকীর্ণ নীতির অনুসরণ ও বহিরাক্রমণ মোগল সাম্রাজ্যের পতনের কারণ**

মোগল সাম্রাজ্যের উত্থান ও পতনের মধ্যে ভারত-ইতিহাসের একটি অতি গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য পরিলক্ষিত হয়। নানা ভাষা, ধর্ম ও জাতির এক মিশ্রিত জনসমাজের ঐক্যবদ্ধ রাষ্ট্র গড়িয়া তুলিবার প্রধান শর্তই হইল সহিষ্ণুতা ও সমন্বয়। সম্রাট আকবর এই বৈশিষ্ট্যের কথা স্মরণ রাখিয়া চলিয়াছিলেন বলিয়াই তাঁহার প্রতি জাতি-ধর্ম-নির্বিশেষে ভারতবাসী স্বাভাবিক আনুগত্য ও অকপট শ্রদ্ধা প্রদর্শন করিয়াছিল। আকবর হিন্দু তথা রাজপুত জাতির প্রতি মিত্রতাপূর্ণ ব্যবহার দ্বারা তাহাদের হৃদয় জয় করিয়াছিলেন এবং তিনি হিন্দু-মুসলমান সকল সম্প্রদায়েরই শ্রদ্ধা অর্জন করিয়া এক জাতীয় সম্রাটের মর্যাদা লাভে সমর্থ হইয়াছিলেন। পক্ষান্তরে শাহ্‌জাহান, ঔরংজেব প্রভৃতি সম্রাটগণের ধর্মান্ধ নীতি

**মোগল সাম্রাজ্যের উত্থান ও পতনের মধ্যে শিক্ষা**

ভারতবাসীর সেই ঐক্যবোধ বিনষ্ট করিয়া সমগ্র জাতিকে ধর্মের ভিত্তিতে কৃত্রিম বিভাগে বিভক্ত করিয়া দিয়াছিল। এই সংকীর্ণ নীতি ঔরংজেবের আমলে চরমে পৌঁছিয়াছিল এবং উহার অবশ্যম্ভাবী ফল হিসাবেই ঔরংজেবের মৃত্যুর অব্যবহিত পরে বহুসংখ্যক স্বাধীন রাজ্যের উত্থান দেখিতে পাওয়া যায়।

সাম্রাজ্যের বিভিন্ন অংশে স্বাধীনতা, ইংরাজ বণিকসম্প্রদায় কর্তৃক মোগল সাম্রাজ্যের পতনোন্মুখতার সুযোগ গ্রহন

ধ্বংসোন্মুখ মোগল সাম্রাজ্যের কেন্দ্রীয় শাসন শিথিল হইয়া পড়িলে দিল্লী হইতে দূরবর্তী অঞ্চলসমূহ একে একে স্বাধীন হইয়া গেল। ক্রমে দিল্লীর নিকটবর্তী অযোধ্যা, এমন কি দিল্লীর উপকণ্ঠে জাঠগণও স্বাধীনতা ঘোষণা করিল। পতনোন্মুখ মোগল সাম্রাজ্যের স্থলে নূতন সাম্রাজ্য গড়িয়া তুলিবার শক্তি বা সামর্থ্য দেশীয় রাজগণের ছিল না। ফলে, ইওরোপীয় বণিক সম্প্রদায়ের মধ্যে সর্বাধিক শক্তিশালী ইংরাজগণ সেই সুযোগ পূর্ণমাত্রায় গ্রহণ করিয়া ভারতে এক বিশাল ব্রিটিশ সাম্রাজ্য গঠন করিতে সক্ষম হইয়াছিল।

**ইওরোপীয় বণিকদিগের আগমন (Advent of the European Merchants) :** পাশ্চাত্ত্যের সহিত ভারতবর্ষের বাণিজিক যোগাযোগ আধুনিককালের কথা নহে। অতি প্রাচীনকাল হইতেই পাশ্চাত্ত্য দেশগুলির সহিত ভারতবর্ষের বাণিজ্যিক সম্পর্ক ছিল। রোম ও গ্রীসের সহিত ভারতবর্ষের বাণিজ্যিক সম্পর্ক ও দূত-বিনিময়ের কথা আমাদের অজানা নহে। কিন্তু সপ্তম শতকে আরব সাগর ও লোহিত সাগর-পথে আরবদের একচ্ছত্র প্রাধান্য স্থাপিত হইলে ভারতের সমুদ্রবাহী বাণিজ্য তাহাদের হাতে চলিয়া গেল। অবশ্য তখনও ইতালীয় শহরগুলি যথা—ভেনিস, ফ্লোরেন্স, জেনোয়া প্রভৃতি আরবদের নিকট হইতে ভারতীয় পণ্য দ্রব্যাদি, বিশেষভাবে মসলা ক্রয় করিয়া লইয়া যাইত এবং ইওরোপের বিভিন্ন দেশে চালান দিত। কিন্তু মধ্যযুগের শেষভাগে প্রাচ্য ও পাশ্চাত্ত্যের মধ্যে সরাসরি যোগাযোগের সমুদ্রপথ আবিষ্কৃত হইলে, পাশ্চাত্ত্য দেশের বণিকসম্প্রদায় প্রাচ্যের দেশগুলির সহিত বাণিজ্য-সম্পর্ক স্থাপনে অগ্রসর হইল। ১৪৯৮ খ্রীষ্টাব্দে পোর্তুগীজ নাবিক ভাস্কো-ডা-গামা উত্তমাশা অন্তরীপের পথে দক্ষিণ-ভারতের কালিকট বন্দরে আসিয়া উপস্থিত হইলেন। তাঁহার ভারতে পৌঁছিবার সময় হইতে ভারতবর্ষ তথা প্রাচ্যের দেশগুলির সহিত পাশ্চাত্ত্য দেশগুলির বাণিজ্যিক যোগাযোগ ক্রমেই বাড়িয়া চলিল।

প্রাচীনকাল হইতে ভারতবর্ষের সহিত পাশ্চাত্ত্য দেশগুলির যোগাযোগ

ভাস্কো-ডা-গামার কালিকট বন্দরে আগমন (১৪৯৮)

**পোর্তুগীজ বণিকগণ (The Portuguese Merchants) :** ভাস্কো-ডা-গামা কালিকটে পৌঁছিলে তথাকার 'হিন্দু জামোরিন' অর্থাৎ রাজা তাঁহার প্রতি উদার এবং প্রীতিপূর্ণ ব্যবহারের ত্রুটি করিলেন না। কিন্তু ভাস্কো-ডা-গামা জামোরিনের পাঁচজন প্রজাকে ধরিয়া লইয়া গেলেন। তাঁহার স্বদেশে প্রত্যাবর্তনের পর হইতে আরও বহু পোর্তুগীজ বণিক কালিকটে আসিয়া উপস্থিত হইল। কালিকট বন্দর হইতে আরব বণিকদের বিতাড়িত করিয়া বাণিজ্য-ব্যাপারে একচেটিয়া অধিকার স্থাপনের উদ্দেশ্যে পোর্তুগীজগণ ক্রমেই আরবদের সহিত দ্বন্দ্ব শুরু করিল। এই সূত্রে জামোরিনের সহিত পোর্তুগীজদের প্রকাশ্য বিরোধিতা শুরু হইলে জামোরিনের শত্রু কোচিনের রাজার সহিত যোগদান করিয়া পোর্তুগীজগণ শক্তি-সঞ্চয়ে প্রবৃত্ত হইল। ক্রমে তাহারা কোচিন ও ক্যানানোর-এ বাণিজ্য-কুঠি স্থাপনে সমর্থ হইল। ইহার পর হইতে প্রতি বৎসর পোর্তুগাল হইতে একজন করিয়া গবর্ণর ভারতের পোর্তুগীজ বাণিজ্য-কেন্দ্রগুলির তত্ত্বাবধানে নিযুক্ত করা হয়। ১৫০৯ খ্রীষ্টাব্দে অল্‌বুকার্ক-এর নিয়োগের সঙ্গে সঙ্গে ভারতে পোর্তুগীজ শক্তি-বৃদ্ধির ইতিহাস শুরু হয়। অল্‌বুকার্ক-ই ছিলেন ভারতে পোর্তুগীজ শক্তির প্রকৃত প্রতিষ্ঠাতা। ১৫১০ খ্রীষ্টাব্দে তিনি বিজাপুর রাজ্য হইতে গোয়া বন্দরটি জয় করিয়া লইলেন। ক্ষুদ্র পোর্তুগাল দেশ হইতে এদেশে উপযুক্ত সংখ্যক ঔপনিবেশিক প্রেরণ করিবার অসুবিধা উপলব্ধি করিয়া অল্‌বুকার্ক পোর্তুগীজগণকে ভারতীয় স্ত্রীলোক বিবাহ করিতে উৎসাহিত করিয়াছিলেন। ভারতে পোর্তুগীজ শক্তির প্রতিষ্ঠায় অল্‌বুকার্ক-এর দান ছিল অপরিসীম।

পোর্তুগীজ বণিকদের আগমন

অল্‌বুকার্ক

গোয়া অধিকার (১৫১০)

অল্‌বুকার্ক-এর পরবর্তী গবর্ণরদের আমলে পোর্তুগীজগণ দিউ, দমন, সল্‌সেট, ব্যাসিন, চৌহ্‌ল, বোম্বাই, সান্ টোম্ ও বাংলাদেশে হুগলী অধিকার করিতে সমর্থ হয়। এই সকল স্থান ভিন্ন সিংহলেরও অধিকাংশ স্থান তাহাদের অধিকারভুক্ত হয়। পোর্তুগীজদের অধিকৃত স্থানসমূহের প্রধান কেন্দ্র গোয়ায় ১৫৪২ খ্রীষ্টাব্দে জেসুইট যাজক ফ্রান্সিস্কো (সেণ্ট্) জেভিয়ার (Francisco Xavier) আসিয়াছিলেন। এখানেই তিনি ১৫৫২ খ্রীষ্টাব্দে দেহরক্ষা করেন।

দিউ, দমন, সল্‌সেট, ব্যাসিন, চৌহ্‌ল, বোম্বাই, সান্ টোম্, হুগলী প্রভৃতি অধিকার : সেণ্ট্ জেভিয়ার

ষোড়শ শতাব্দীর মধ্যভাগ পর্যন্ত পোর্তুগীজ শক্তি ও প্রাধান্য অপ্রতিহতভাবে বৃদ্ধি পাইতে থাকে। কিন্তু ইহার পর হইতেই তাহাদের পতন শুরু হয়। হুগ

পোর্তুগীজগণ জলদস্যুতা শুরু করিয়া ক্রমে ক্রীতদাস-ব্যবসায় আরম্ভ করিলে তাহাদিগকে সম্রাট শাহ্‌জাহান একবার সমুচিত শিক্ষা দিয়াছিলেন। ঐ সময়ে হুগলীর পোর্তুগীজ কুঠি ধ্বংস করা হইয়াছিল। ক্রমে তাহারা মারাঠাদের নিকট সল্‌সেট্‌ ও ব্যাসিন হারায়। এইভাবে ক্রমে তাহারা গোয়া, দমন, দিউ প্রভৃতি স্থান ভিন্ন অপরাপর স্থানের অধিকারচ্যুত হয়। অবশ্য এই কয়েকটি অঞ্চলে স্বাধীন ভারত সরকারের শান্তিমূলক পররাষ্ট্র-নীতির সুযোগ লইয়া তাহারা কিছুকাল পূর্বাবধি টিকিয়াছিল। বর্তমানে এই সকল স্থান স্বাধীন-ভারতভুক্ত-হইয়াছে।

পোর্তুগীজ শক্তির পতন

**ওলন্দাজ বণিকগণ (The Dutch Merchants):** ইওরোপীয় বণিক-সম্প্রদায় মাত্রেই ভারতবর্ষে পৌঁছিবার জলপথ আবিষ্কারের এবং পোর্তুগীজদের সাফল্যের দৃষ্টান্তে উৎসাহিত হইয়া প্রাচ্যের বাণিজ্যে অংশ গ্রহণ করিতে অগ্রসর হইতে লাগিল। এই উদ্দেশ্যে নেদারল্যাণ্ডে (Netherlands) বহুসংখ্যক ক্ষুদ্র বাণিজ্য-প্রতিষ্ঠান গড়িয়া উঠিল। ওলন্দাজ নাবিকগণ দক্ষিণ-পূর্ব এশিয়াস্থ দ্বীপপুঞ্জের বাণিজ্যে অংশ গ্রহণ করিতে আসিয়া প্রথমেই পোর্তুগীজগণের সহিত যুদ্ধে লিপ্ত হইয়া পড়িল। ১৬০৫ খ্রীষ্টাব্দে তাহারা পোর্তুগীজ-অধিকৃত এ্যাম্বোয়ানা (Amboyana) দখল করিয়া লইল। ১৬১৯ খ্রীষ্টাব্দে তাহারা জেন পীটারসুন কোয়েন (Jan Pitersoon Coen) নামক নেতার নেতৃত্বে জাকার্তা জয় করিয়া সেইস্থানে বাটাভিয়া নামক ওলন্দাজ বাণিজ্যকেন্দ্র স্থাপন করিল। পিটারসুন কোয়েনই ছিলেন প্রাচ্যে ওলন্দাজ শক্তির প্রকৃত স্থাপয়িতা। মালাক্কা প্রভৃতি স্থান অধিকার করিয়া ক্রমে ওলন্দাজ বণিকগণ করমণ্ডল, গুজরাট, বাংলা, বিহার ও উড়িষ্যায় বাণিজ্য-কুঠি স্থাপন করিতে সক্ষম হইল। ভারতবর্ষে ওলন্দাজ কুঠিগুলির মধ্যে পুলিকট, সুরাট, নেগাপট্টম, কোচিন, চুঁচুড়া, কাশিমবাজার, বরানগর, পাটনা, বালেশ্বর প্রভৃতি বিশেষ উল্লেখযোগ্য। নীল, রেশম সোরা, চাউল, সুতীবস্ত্র, আফিং, প্রভৃতি ছিল তাহাদের প্রধান রপ্তানি সামগ্রী।

ওলন্দাজ-পোর্তুগীজ সংঘর্ষ

ভারতে ওলন্দাজ-কুঠি স্থাপন

স্টুয়ার্ট যুগে এবং ক্রমওয়েলের আমলে ইংলণ্ড ও হল্যাণ্ডের মধ্যে বাণিজ্যিক ও সামুদ্রিক প্রাধান্য লইয়া দ্বন্দ্বের সৃষ্টি হয়। সেই সূত্রে যবদ্বীপ, সুমাত্রা প্রভৃতি দক্ষিণ-পূর্ব এশিয়াস্থ দ্বীপপুঞ্জ এবং ভারতবর্ষে ওলন্দাজ ও ইংরাজ বণিকদের মধ্যে বিরোধ দেখা দেয়। অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগ পর্যন্ত ইঙ্গ-ওলন্দাজ বাণিজ্যিক প্রতিযোগিতা-সংক্রান্ত বিবাদ-বিসম্বাদ

ইঙ্গ-ওলন্দাজ সংঘর্ষ

সমভাবেই বিদ্যমান ছিল। ১৭৫৯ খ্রীষ্টাব্দের পর হইতে এই দ্বন্দ্বের কতকটা উপশম হয়। সেই সময় হইতে ওলন্দাজগণ মালয় দ্বীপপুঞ্জেই একাধিপত্য স্থাপনে মনোযোগী হইয়া পড়ে এবং ইংরেজগণ ভারতবর্ষে প্রাধান্য বিস্তারের সুযোগ লাভ করে।

**ফরাসী বণিকগণ ( The French Merchants ) :** ফরাসীরাজ চতুর্দশ লুই (Louis XIV)-এর সচিব কোলবেয়ার (Colbert)-এর চেষ্টায় ১৬৬৪ খ্রীষ্টাব্দে 'ফরাসী ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি' (Compagnie des Indes Orientales) নামে একটি ব্যাণিজ্য-প্রতিষ্ঠান স্থাপিত হয়। সরকারী সাহায্য ও পৃষ্ঠপোষকতায় ফরাসী ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি গঠিত হইলে ১৬৬৮ খ্রীষ্টাব্দে ফঁ্যাসোয়া ক্যারোঁ ( Francois Caron ) সুরাটে সর্বপ্রথম ফরাসী বাণিজ্য-কুঠি স্থাপন করেন। মার্কারা নামে অপর একজন বণিক পর বৎসর ( ১৬৬৯ ) মসুলিপট্টমে আরও একটি ফরাসী কুঠি স্থাপন করেন। ১৬৭৩ খ্রীষ্টাব্দে ফঁ্যাসোয়া মার্টিন ( Francois Martin ) ও লেসপিনে ( Bellanger de Lespinay ) পণ্ডিচেরী নামক ফরাসী উপনিবেশটি স্থাপন করেন। এই শহরটি ক্রমে সমৃদ্ধ হইয়া অল্পকালের মধ্যেই ভারতবর্ষে ফরাসী বাণিজ্যকেন্দ্রগুলির সর্বপ্রধান হইয়া উঠে। ১৬৭৪ খ্রীষ্টাব্দে ফরাসীগণ বাংলার তদানীন্তন নবাব শায়েস্তা খাঁর নিকট হইতে চন্দননগর নামক স্থানটির অধিকার লাভ করে। কয়েক বৎসর পরে এখানেও একটি ফরাসী কুঠি স্থাপিত হয়। অষ্টাদশ শতাব্দীর প্রথমভাগে ফরাসী ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির অর্থবল হ্রাস পাইলে সুরাট ও মসুলিপট্টমে তাহাদের কুঠি পরিত্যক্ত হয়, কিন্তু ১৭২০ খ্রীষ্টাব্দে কোম্পানি পুনর্গঠিত হইলে ফরাসীগণ কারিকল ও মাহে অধিকার করিতে সমর্থ হয়। ইহার পরবর্তী ঘটনা হইল ডুপ্লের অধীনে ভারতবর্ষে ফরাসী সাম্রাজ্য গঠনের চেষ্টা। এই সূত্রেই ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বের সৃষ্টি হইয়াছিল।

'ফরাসী ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি' গঠন

ভারতে ফরাসী বাণিজ্য-কুঠি

অষ্টাদশ শতাব্দীতে ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বের সূত্রপাত

**ইংরেজ বণিকগণ ( The English Merchants ) :** পোর্তুগীজদের দৃষ্টান্তে উৎসাহিত হইয়া ইংরেজ বণিকগণও প্রাচ্যের সহিত বাণিজ্য-সম্পর্ক স্থাপনে আগ্রহান্বিত হইল। ১৫৮০ খ্রীষ্টাব্দে ফ্রান্সিস ড্রেক ( Francis Drake ) সমুদ্রপথে পৃথিবী প্রদক্ষিণ করিয়া উত্তমাশা অন্তরীপের পথে ইংলণ্ডে ফিরিয়া গেলেন। আবার ১৫৯১ খ্রীষ্টাব্দে র‍্যাল্‌ফ ফীচ্ (Ralph Fitch) ভারতবর্ষ ও ব্রহ্মদেশ পর্যটন করিয়া দেশে ফিরিয়া গেলে প্রাচ্যের সহিত বাণিজ্যিক যোগাযোগ স্থাপনের এক ব্যাপক আগ্রহ ইংলণ্ডে দেখা গেল। ইতিমধ্যে স্পেনীয় আর্মাডার বিরুদ্ধে ইংরেজ

নৌবাহিনীর সাফল্যে নাবিকদের মধ্যে এক বিপুল উৎসাহ ও আত্মপ্রত্যয় জন্মিয়াছিল। ১৫৯৯ খ্রীষ্টাব্দে জন মিল্‌ডেনহল (John Mildenhall) স্থলপথে ভারতবর্ষে আসিয়া পৌঁছিলেন। ইংলণ্ডের রাণী এলিজাবেথের নিকট হইতে ইংরেজ বণিকগণকে পোর্তুগীজ বণিকদের ন্যায় বাণিজ্যিক সুযোগ-সুবিধা ভোগ করিতে দিবার অনুরোধ-পত্র লইয়া তিনি মোগল সম্রাট আকবরের দরবারে উপস্থিত হইলেন। কিন্তু প্রাচ্যের সহিত বাণিজ্য সম্পর্ক-স্থাপনের প্রকৃত চেষ্টা শুরু হইল ১৬০০ খ্রীষ্টাব্দ হইতে। ঐ বৎসর রাণী এলিজাবেথ *The Governor and Company of Merchants of London Trading into the East Indies* নামক বর্ণিত কোম্পানিকে প্রাচ্যের যাবতীয় দেশের সহিত বাণিজ্য সম্পর্ক স্থাপনের অধিকার দান করিলেন। এই কোম্পানিই সাধারণ্যে ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি নামে পরিচিত। প্রথম কয়েক বৎসর অবশ্য এই কোম্পানি ভারতবর্ষের সহিত বাণিজ্য-স্থাপনের চেষ্টা না করিয়া সুমাত্রা, যবদ্বীপ, মালাক্কা প্রভৃতি অঞ্চলে মসলার ব্যবসায়ে অংশ-গ্রহণে সচেষ্ট হইল। ১৬০৮ খ্রীষ্টাব্দে ক্যাপ্টেন হকিন্স ইংলণ্ডের রাজা প্রথম জেম্‌স্‌-এর সুপারিশ-পত্রসহ মোগল সম্রাট জাহাঙ্গীরের দরবারে উপস্থিত হইলেন। জাহাঙ্গীর ক্যাপ্টেন হকিন্সকে উপযুক্ত সম্মান প্রদর্শনে ত্রুটি করিলেন না এবং হকিন্স-এর প্রার্থনা অনুযায়ী ইংরেজ বণিকগণকে সুরাটে বাণিজ্য-কুঠি স্থাপন করিতে দিবেন বলিয়াও মনে মনে স্থির করিলেন। কিন্তু পোর্তুগীজ বণিকগণ এবং সুরাটের বণিক-সম্প্রদায়ের তীব্র বিরোধিতার ফলে শেষ পর্যন্ত হকিন্সের দৌত্য বিফলতায় পর্যবসিত হইল। যাহা হউক ১৬১৩ খ্রীষ্টাব্দে সম্রাট জাহাঙ্গীর একটি 'ফারমান' দ্বারা ইংরেজ বণিকগণকে সুরাট বন্দরে বাণিজ্য-কুঠি স্থাপনের অনুমতি দান করিলেন। ১৬১৫ খ্রীষ্টাব্দে ইংলণ্ডরাজ প্রথম জেমস্ সার্ টমাস্ রো (Sir Thomas Roe) নামক জনৈক বিদ্বান্ ও বিচক্ষণ ব্যক্তিকে সম্রাট জাহাঙ্গীরের দরবারে দূত হিসাবে প্রেরণ করিলেন। সার্ টমাস রো ১৬১৫ হইতে ১৬১৮ খ্রীষ্টাব্দ পর্যন্ত তিন বৎসর জাহাঙ্গীরের দরবারে অবস্থান করেন এবং তাঁহার সহিত কোন বাণিজ্য-চুক্তি সম্পাদনে কৃতকার্য না হইলেও মোগল সাম্রাজ্যের বিভিন্ন অংশে ইংরেজ বণিকদের বাণিজ্য-কুঠি স্থাপনের অনুমতি প্রাপ্ত হন। ১৬১৯ খ্রীষ্টাব্দে সার্ টমাস রো যখন

প্রাচ্যের সহিত বাণিজ্য সম্পর্ক স্থাপনে বণিক্‌দের-আগ্রহ

ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি স্থাপন

হকিন্সের দৌত্য

সার্ টমাস্ রো-এর দৌত্য (১৬১৫-১৬১৮)

রো কর্তৃক ইংরেজ বণিকদের অনুকূলে সুযোগ-সুবিধা লাভ

ভারতবর্ষ ত্যাগ করেন, তখন সুরাট, আগ্রা, আহম্মদাবাদ, ভারুচ প্রভৃতি স্থানে ইংরেজ বণিকগণ বাণিজ্য-কুঠি স্থাপন করিয়া পূর্ণোদ্যমে বাণিজ্য পরিচালনা করিতেছিল। ১৬৬১ খ্রীষ্টাব্দে ইংলণ্ডরাজ দ্বিতীয় চার্লস্ পোর্তুগালের রাজকন্যাকে বিবাহ করিলে ভারতে পোর্তুগীজ-অধিকৃত স্থান—বোম্বাই শহরটি তাঁহাকে যৌতুক হিসাবে দেওয়া হইল। কয়েক বৎসরের মধ্যে দ্বিতীয় চার্লস্ বোম্বাই শহরটি ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির নিকট বিক্রয় করিয়া দিলেন। ইহার পর হইতেই বোম্বাই ইংরেজ কুঠিগুলির মধ্যে সর্বশ্রেষ্ঠ কুঠিতে পরিণত হইল।

১৬৩৯ খ্রীষ্টাব্দে চন্দ্রগিরির রাজার নিকট হইতে ফ্রান্সিস ডে নামক জনৈক ইংরেজ বণিক মাদ্রাজে সুরক্ষিত বাণিজ্য-কুঠি স্থাপনের অনুমতি লাভ করিতে সমর্থ হইলেন। এই সুরক্ষিত বাণিজ্য-কুঠি তৎকালে ফোর্ট সেণ্ট জর্জ (Fort St. George) নামে পরিচিত ছিল। উপরি-উক্ত অঞ্চল ভিন্ন হরিহরপুর, হুগলী, পাটনা, কাশিমবাজার প্রভৃতি স্থানেও ইংরেজ বণিকগণ বাণিজ্য-কুঠি স্থাপন করিতে সমর্থ হইল।

এদিকে বাংলাদেশেও ইংরেজদের সহিত মোগল সম্রাটের সংঘর্ষের সৃষ্টি হইল। ইংরেজ বণিকগণ বাংলাদেশে বাৎসরিক তিন হাজার টাকা শুল্ক প্রদানের বিনিময়ে অবাধ-বাণিজ্যের অধিকার লাভ করিয়াছিলেন। ১৬৭২ খ্রীষ্টাব্দে শায়েস্তা খাঁ বাংলাদেশে ইংরেজ বণিকগণকে বিনা শুল্কে বাণিজ্য করিবার অনুমতি দান করিয়াছিলেন। ১৬৮০ খ্রীষ্টাব্দে ঔরংজেব একটি ফার্মান দ্বারা ইংরেজগণকে পণ্য-দ্রব্যাদির উপর শতকরা দুই টাকা এবং জিজিয়া কর হিসাবে শতকরা দেড় টাকা দিবার শর্তে মোগল সাম্রাজ্যের সর্বত্র অবাধ বাণিজ্যের অনুমতি দান করেন। তথাপি স্থানীয় রাজকর্মচারিবর্গের হস্তে তাহাদের নিস্তার ছিল না। স্থানীয় কর্মচারিগণ ইংরেজ বণিকদের নিকট হইতে কেবল শুল্কই আদায় করিতেন না, সময় সময় তাহাদের পণ্যাদিও বাজেয়াপ্ত করিয়া লইতেন। তখন ইংরেজ বণিকগণ বল-প্রয়োগের দ্বারা রাজকর্মচারীদের বিরোধিতা করিতে কৃতসঙ্কল্প হইল এবং হুগলীর বাণিজ্য-কুঠিকে একটি দুর্গে পরিণত করিতে সচেষ্ট হইল। সেই সূত্রে শেষ পর্যন্ত বাংলাদেশেও ইঙ্গ-মোগল সংঘর্ষের সৃষ্টি হইলে ১৬৮৬ খ্রীষ্টাব্দে ইংরেজগণ মোগলবাহিনী কর্তৃক বাংলাদেশ হইতে বিতাড়িত হয়। কিন্তু জব চার্ণক (Job Charnock) নামে জনৈক দূরদর্শী ও বিচক্ষণ ইংরেজ কর্মচারী পুনরায় মোগল সম্রাটের অনুমতিক্রমে সুতানুটি (বর্তমান কলিকাতার শোভাবাজার এলাকা) নামক স্থানে ফিরিয়া আসিলেন। কিন্তু পর বৎসর (১৬৮৭) ক্যাপ্টেন উইলিয়াম হিথ্ (Capt. William Heath) এক নৌবহরসহ ইংলণ্ড

বাংলাদেশে ইঙ্গ-মোগল সংঘর্ষ

হইতে ভারতবর্ষে উপস্থিত হইয়া চট্টগ্রাম আক্রমণ করিলে ইঙ্গ-মোগল সংঘর্ষ পুনরায় শুরু হইল। জব চার্ণকও সুতানুটি ত্যাগ করিতে বাধ্য হইলেন। এই সংঘর্ষে উইলিয়াম হিথ্ পরাজিত হইয়া মাদ্রাজে অপসরণ করিলেন। ১৬৯০ খ্রীষ্টাব্দে বোম্বাইয়ের ইংরাজ কর্তৃপক্ষের সহিত ঔরংজেবের এক চুক্তি স্বাক্ষরিত হইল। এই চুক্তির শর্তানুসারে জব চার্ণককে বাংলাদেশে প্রত্যাবর্তনের অনুমতি দেওয়া হইল। তিনি ঐ বৎসর সুতানুটি গ্রামে বর্তমান কলিকাতা মহানগরীর প্রতিষ্ঠা করিলেন। ইহার পর হইতে বাংলাদেশে ইংরাজ কোম্পানির সমৃদ্ধি উত্তরোত্তর বৃদ্ধি পাইতে লাগিল এবং ১৬৯৬ খ্রীষ্টাব্দে তাহারা নব-প্রতিষ্ঠিত বাণিজ্য-কুঠি সুরক্ষিত করিবার অনুমতি লাভ করিল। দুই বৎসর পর (১৬৯৮) তাহারা বাৎসরিক বারো শত টাকা খাজনা দিবার শর্তে কলিকাতা (কালীঘাট), সুতানুটি ও গোবিন্দপুর—এই তিনটি গ্রামের জমিদারী লাভ করিল। ১৭০০ খ্রীষ্টাব্দে বাংলা-দেশের ইংরাজ বাণিজ্য-কুঠিগুলি একটি স্বতন্ত্র কাউন্সিলের অধীনে স্থাপন করা হইল এবং কলিকাতায় ফোর্ট উইলিয়াম নামে একটি সুরক্ষিত দুর্গ নির্মিত হইল। নবগঠিত কাউন্সিলের কর্মকেন্দ্র হইল ফোর্ট উইলিয়াম এবং সার চার্লস্ আয়ার ( Sir Charles Eyre ) এই কাউন্সিলের সর্বপ্রথম প্রেসিডেন্ট ও গবর্ণর নিযুক্ত হইলেন।

জব চার্ণক : কলিকাতা মহানগরীর প্রতিষ্ঠা (১৬৯০)

ফোর্ট উইলিয়াম নির্মাণ (১৭০০)

১৭১৪ খ্রীষ্টাব্দে কলিকাতা হইতে জন সারম্যান ( John Surman ) নামে জনৈক ইংরেজ দূতকে বাণিজ্যের সুযোগ-সুবিধা আদায় করিবার উদ্দেশ্যে মোগল দরবারে প্রেরণ করা হইল। ১৭১৭ খ্রীষ্টাব্দে সম্রাট ফারুক্‌শিয়ার একটি ফারমান দ্বারা বাংলা, মাদ্রাজ ও বোম্বাইয়ের ইংরেজ বণিকগণকে বিনা শুল্কে অবাধ-বাণিজ্য পরিচালনার অধিকার দান করিলেন। তদুপরি ইংরাজগণ নিজেদের মুদ্রা প্রচলনের অধিকারও লাভ করিল। মোগল সাম্রাজ্যের আসন্ন পতনের কালে তথা ভারত-ইতিহাসের এক যুগ-সন্ধিক্ষণে ইংরাজ বণিক-সম্প্রদায় বাংলা, বোম্বাই ও মাদ্রাজে তাহাদের ভবিষ্যৎ সাম্রাজ্যের ভিত্তি সুদৃঢ়ভাবে স্থাপন করিতে সমর্থ হইয়াছিল।

সম্রাট ফারুক্‌শিয়ারের ফারমান (১৭১৭)

**অপরাপর ইওরোপীয় বণিকদল ( Other European Merchants ) :** পোর্তুগীজ বণিকদের সাফল্যে কেবল যে ওলন্দাজ, ফারসী ও ইংরাজ বণিকগণই ভারতবর্ষে বাণিজ্য করিতে আসিয়াছিল এমন নহে, দিনেমার বণিকগণও 'দিনেমার ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি' গঠন (১৬২০) করিয়া কিছুকাল ভারতবর্ষে বাণিজ্য

করিয়াছিল। কিন্তু ইংরাজ ও ফরাসী বণিকদের সহিত প্রতিযোগিতায় আঁটিয়া উঠিতে না পারিয়া উনবিংশ শতাব্দীর মধ্যভাগে তাহারা ভারতবর্ষ ত্যাগ করে (১৮৪৫)। শ্রীরামপুর ও টাঙ্কুভার এই দুইস্থানে দিনেমার বণিকদের কুঠি স্থাপিত হইয়াছিল। ইহা ছাড়া ১৭২২ খ্রীষ্টাব্দে ফ্ল্যাণ্ডার্সের বণিকগণ 'ওস্টেণ্ড্ কোম্পানি' ১৭৩১ খ্রীষ্টাব্দে সুইডেনের বণিকগণ 'সুইডিশ্ ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি', অস্ট্রিয়ার বণিকগণ 'অস্ট্রিয়ান্ ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি' প্রভৃতি বাণিজ্য-প্রতিষ্ঠান স্থাপন করিয়া ভারতবর্ষে বাণিজ্য করিবার চেষ্টা করিয়াছিল। কিন্তু তাহাদের চেষ্টা ফলবতী হয় নাই।

দিনেমার, ফ্ল্যামিস, সুইডিশ ও অস্ট্রিয়ান বণিকগণ

**মোগল সাম্রাজ্যের ধ্বংসাবশেষ হইতে উদ্ভূত রাজ্যসমূহ (Kingdoms arising out of the ashes of the Mughal Empire):** মোগল সাম্রাজ্যের ধ্বংসাবশেষ হইতে যে সকল স্বাধীন রাজ্যের উৎপত্তি হইয়াছিল সেগুলির মধ্যে হায়দরাবাদ, বাংলাদেশ, অযোধ্যা, জাঠ, রাজপুত ও শিখ শক্তির উত্থান বিশেষভাবে উল্লেখযোগ্য। কিন্তু ইহাদের মধ্যে সর্বাপেক্ষা উল্লেখযোগ্য ছিল মারাঠা শক্তির অভ্যুত্থান।

হায়দরাবাদ, বাংলাদেশ, অযোধ্যা, জাঠ, রাজপুত, শিখ ও মারাঠা শক্তি

**মারাঠা শক্তি (The Maratha Power):** ছত্রপতি শিবাজী ছিলেন মারাঠা শক্তির প্রতিষ্ঠাতা। ঔরংজেবের সহিত দীর্ঘকাল যুদ্ধ করিয়া তিনি নিজ প্রতিষ্ঠিত রাজ্যের স্বাধীনতা রক্ষা করিয়াছিলেন। ঔরংজেব শিবাজীর মৃত্যুর পর তাঁহার পুত্র শম্ভূজীকে হত্যা কবিয়া তাঁহার পুত্র শাহুকে বন্দী করিয়াছিলেন। কিন্তু এইভাবে মারাঠা শক্তি পর্যুদস্ত হইলেও উহার পতন ঘটিল না। ঔরংজেবের মৃত্যুর অব্যবহিত পর হইতেই মারাঠা শক্তির পুনরুজ্জীবন শুরু হইল। এই পুনরুজ্জীবনেব মূলে ছিলেন মারাঠা প্রধানমন্ত্রী বা পেশওয়া বালাজী বিশ্বনাথ। তাঁহার কর্মকুশলতা ও বিচক্ষণ রাষ্ট্রপরিচালনায় মারাঠা শক্তি দ্রুত উন্নতির পথে ধাবিত হইল। পেশওয়া বালাজী বিশ্বনাথের মৃত্যুর পর তাঁহার পুত্র বাজীরাও পেশওয়া-পদে অধিষ্ঠিত হইয়া মারাঠা শক্তিকে অধিকতর দৃঢ় ও সুসংবদ্ধ করিয়া তুলিলেন। মারাঠা জাতি এবং হিন্দু দলপতিগণের মধ্যে জাতীয়তাবোধ এবং ঐক্যের স্পৃহা জাগাইয়া তুলিবার উদ্দেশ্যে বাজীরাও 'হিন্দুপাদ-পাদশাহী', অর্থাৎ এক বিশাল হিন্দুরাজ্য গঠনের আদর্শ সকলের সম্মুখে তুলিয়া ধরিলেন। তাঁহার চেষ্টায় মারাঠা শক্তি সঞ্জীবিত হইয়া

মারাঠা শক্তির উত্থান

উঠিয়াছিল সন্দেহ নাই, কিন্তু তাঁহার মৃত্যুর পর মারাঠা রাজ্যের ভাগ্যনিয়ন্ত্রণের ভার পড়িল তাঁহার পুত্র বালাজী বাজীরাও-এর উপর। পেশওয়া বালাজী বাজীরাও-এর অধীনে মারাঠা শক্তির চরম বিকাশ পরিলক্ষিত হয়। মোগল সাম্রাজ্যের পতনের পর ভারতবর্ষে সাম্রাজ্য গঠনের যোগ্যতা ও শক্তি একমাত্র মারাঠাদের-ই ছিল। কিন্তু ১৭৬১ খ্রীষ্টাব্দে আহম্মদ শাহ্ আবদালীর আক্রমণ প্রতিহত করিতে গিয়া পানিপথের তৃতীয় যুদ্ধে মারাঠা শক্তির শোচনীয় পরাজয়ের ফলে ভারতে মারাঠা সাম্রাজ্য গঠনের আশা সমূলে বিনষ্ট হইয়াছিল। মারাঠা শক্তির দুর্বলতা ইংরাজ বণিক-সম্প্রদায়কে ভারতে সাম্রাজ্য গঠনের সুযোগ দান করিয়াছিল। পানিপথের তৃতীয় যুদ্ধের পর সাময়িক কালের জন্য মারাঠা শক্তি পুনরুজ্জীবিত হইলেও উদীয়মান ব্রিটিশ শক্তিকে বাধা দিবার মত ক্ষমতা আর তাহাদের ছিল না।

পানিপথের তৃতীয় যুদ্ধ (১৭৬১)—মারাঠা শক্তির পতন

**শিখ শক্তি (The Sikh Power):** মোগল সম্রাট জাহাঙ্গীরের বিদ্রোহী পুত্র খুসরুকে শিখগুরু অর্জুন আশ্রয়দান করিয়াছিলেন বলিয়া জাহাঙ্গীর অর্জুনকে হত্যা করাইয়াছিলেন। এই সময় হইতেই শিখজাতি মোগলদের প্রতি বিদ্বেষ-ভাবাপন্ন হইয়া উঠিয়াছিল। তদুপরি ঔরংজেবের ধর্মান্ধ সংকীর্ণ নীতির ফলে সেই বিদ্বেষ প্রকাশ্য বিদ্রোহে পরিণত হইয়াছিল। গুরু অর্জুনের পুত্র গুরু হরগোবিন্দ তাঁহার পিতার উপর ধার্য অর্থদণ্ড দিতে অস্বীকার করিলে বার বৎসর তাঁহাকে মোগল কারাগারে আবদ্ধ করিয়া রাখা হইয়াছিল। মুক্তিলাভের অব্যবহিত পরেই হরগোবিন্দ সম্রাট ঔরংজেবের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করেন। অবশ্য দুর্ধর্ষ মোগলবাহিনীর হস্তে তাঁহাকে পরাজয় স্বীকার করিতে হইয়াছিল। এইভাবে ক্রমেই মোগলদের বিরুদ্ধে শিখ জাতির বিদ্বেষ বৃদ্ধি পাইয়া চলিয়াছিল। নবম গুরু তেগবাহাদুর ঔরংজেবের হিন্দুবিরোধী নীতির প্রতিবাদ করেন এবং কাশ্মীরের ব্রাহ্মণগণকে ঐ নীতি অনুসরণ করিতে উপদেশ দান করেন। ঔরংজেব ইহাতে ক্রুদ্ধ হইয়া তেগবাহাদুরকে বন্দী করিবার আদেশ দিলেন। তেগবাহাদুরকে মোগল দরবারে বন্দী অবস্থায় আনা হইল এবং মৃত্যুভয় দেখাইয়া তাঁহাকে ইস্‌লাম ধর্ম গ্রহণের আদেশ দেওয়া হইলে তিনি ঘৃণাভরে সেই আদেশ অমান্য করিলেন। ধর্ম ত্যাগ করা অপেক্ষা মৃত্যুবরণ করাই তিনি শ্রেয়ঃ মনে করিলেন। ফলে ঔরংজেবের আদেশে তাঁহাকে হত্যা করা হইল। তেগবাহাদুর 'শির' অর্থাৎ মস্তক

শিখ-মোগল সংঘর্ষ

তেগবাহাদুর ও ঔরংজেব

দিয়াছিলেন কিন্তু 'সার' অর্থাৎ ধর্ম ত্যাগ করেন নাই। তেগবাহাদুর শিখ সামরিক বাহিনীর 'খাল্‌সা'-র সংগঠক ছিলেন। শিখজাতির মনে দেশপ্রেম ও স্বাধীনতার আকাঙ্ক্ষা তিনিই জাগাইয়া তুলিয়াছিলেন। ঔরংজেবের হস্তে পিতার এইরূপ শোচনীয় মৃত্যু গুরুগোবিন্দ সিংহের মনে এক তীব্র প্রতিশোধ-স্পৃহা জাগাইয়া তুলিয়াছিল। তিনি জাতীয়তাবোধে উদ্‌বুদ্ধ শিখজাতিকে লইয়া মোগলদের বিরুদ্ধে প্রকাশ্য সংগ্রামে অবতীর্ণ হইলেন।

গুরুগোবিন্দ নিজ আদর্শ সফল করিয়া তুলিবার পূর্বেই জনৈক আফগান আততায়ীর আকস্মিক আক্রমণে প্রাণ হারাইলে বান্দা শিখজাতির নেতৃত্ব গ্রহণ করিলেন। বান্দা একটি স্বাধীন ও শক্তিশালী রাজ্য গঠন করিবার উদ্দেশ্যে লৌহগড় দুর্গটি স্থাপন করেন। ইহা ভিন্ন শতদ্রু ও যমুনার মধ্যবর্তী অঞ্চল, শির্‌ হিন্দ প্রভৃতি স্থানও তিনি অধিকার করেন। ১৭১৩ খ্রীষ্টাব্দে মোগলবাহিনীর হস্তে পরাজিত হইলে বান্দা ও তাঁহার পুত্রকে দিল্লীতে বন্দী অবস্থায় আনিয়া নৃশংসভাবে হত্যা করা হইল। কিন্তু নেতৃহীন শিখজাতি ইহাতেও গুরুগোবিন্দ সিংহের শিক্ষা ভুলিল না। নাদির শাহের আক্রমণের ফলে পাঞ্জাব অঞ্চলে বিশৃঙ্খলা দেখা দিলে শিখগণ পুনবায় শক্তিশালী হইয়া উঠিল। ইহা ভিন্ন আহম্মদ শাহ্‌ আব্দালী তাঁহাব শেষ অভিযানের পর ভারতবর্ষ ত্যাগ করিলে শিখগণ সমগ্র পাঞ্জাবে এক স্বাধীন শিখরাজ্য গড়িয়া তুলিতে সমর্থ হইয়াছিল। অষ্টাদশ শতাব্দীর শেষভাগে এবং উনবিংশ শতাব্দীর প্রথমভাগে রঞ্জিৎ সিংহ শিখ মিস্‌ল অর্থাৎ স্বাধীন দলপতিগণের অধীন বিভিন্ন স্থান নিজ অধিকারভুক্ত করিয়া শতদ্রু নদীর পশ্চিম-তীরস্থ সমগ্র পাঞ্জাব অঞ্চল ঐক্যবদ্ধ করেন। ইতিমধ্যে পূর্ব ভারতে ব্রিটিশ শক্তি গড়িয়া উঠিয়াছিল। সুতরাং রঞ্জিৎ সিংহ শতদ্রু নদীর পূর্বতীরস্থ শিখ মিস্‌লগুলি জয় করিবার চেষ্টা শুরু করিলে সেই সকল মিস্‌লের দলপতির আমন্ত্রণে ব্রিটিশ শক্তি এবিষয়ে মধ্যস্থতা করিতে অগ্রসর হইল। অমৃতসরের সন্ধি দ্বারা (১৮৭৫) রঞ্জিৎ সিংহ এবং ইংরাজদের মধ্যে মিত্রতা স্থাপিত হইল; রঞ্জিৎ সিংহ শতদ্রু নদীর পূর্বতীরে আর রাজ্য বিস্তার করিবেন না বলিয়া প্রতিশ্রুত হইলেন।

নাদির শাহ্‌ ও আহম্মদ শাহ্‌ আব্দালীর আক্রমণের ফলে অব্যবস্থার সুযোগে স্বাধীন শিখ রাজ্যের উত্থান ও শক্তি বিস্তার

রঞ্জিৎ সিংহ

রঞ্জিৎ সিংহের অধীনে শিখশক্তি যথেষ্ট ক্ষমতা ও প্রতিপত্তি অর্জনে সমর্থ হইয়াছিল, কিন্তু তাঁহার মৃত্যুর পর উপযুক্ত রাজগণের অভাবহেতু ক্রমেই শিখগণ দুর্বল হইতে দুর্বলতর হইতে লাগিল।

শিখরাজ্যের পতন

উনবিংশ শতাব্দীর মধ্য-ভাগে ইংরেজদের সহিত শিখজাতির সংঘর্ষ উপস্থিত হইল। প্রথম শিখযুদ্ধে পরাজয়ের পর (১৮৪৫) পাঞ্জাবের শিখরাজ্য ব্রিটিশ প্রভাবাধীন হইয়া পড়িল। সামান্য কয়েক বৎসরের মধ্যেই দ্বিতীয় শিখযুদ্ধে পরাজয়ের পর পাঞ্জাব ব্রিটিশ সাম্রাজ্যভুক্ত হইয়া পড়িল।

**মহীশূর রাজ্য ( Kingdom of Mysore ) :** ভারতে ব্রিটিশশক্তির উত্থান ও ক্রমবিস্তারে যে সকল দেশীয় রাজ্য বা শক্তি বাধাদানে অগ্রসর হইয়াছিল সেগুলির মধ্যে অন্যতম উল্লেখযোগ্য শক্তি ছিল মহীশূর রাজ্য। মহীশূর রাজ্যের মূল হিন্দু-রাজবংশকে ক্ষমতাচ্যুত করিয়া উহার জনৈক সেনাপতি হায়দর আলি মহীশূরের সিংহাসন অধিকার করেন। তিনি ক্রমে মহীশূর রাজ্যের সীমা বিস্তার করিয়া এক শক্তিশালী সুলতান হিসাবে প্রতিষ্ঠা অর্জন করেন। তাঁহার শক্তিবৃদ্ধিতে মারাঠা, নিজাম এবং ইংরাজ সকলেই ভীত এবং সন্ত্রস্ত হইয়া উঠিল। ক্রমে এই তিন শক্তি পৃথক ভাবে এবং কোন কোন সময়ে যুগ্মভাবে মহীশূর রাজ্যের বিরুদ্ধে যুদ্ধে অবতীর্ণ হইল। হায়দর আলি দাক্ষিণাত্য হইতে ব্রিটিশ শক্তি উচ্ছেদকল্পে আমরণ যুদ্ধ করিয়া প্রাণত্যাগ করিলে (১৭৮২) তাঁহার সুযোগ্য পুত্র টিপু সুলতান পিতার অনুসৃত পন্থা অনুসরণ করিতে লাগিলেন। কিন্তু এককভাবে ব্রিটিশ শক্তির সহিত যুঝিয়া টিপু পুনঃপুনঃ পরাজিত হইলেও তাঁহার দেশাত্মবোধ এবং স্বাধীনতা-স্পৃহা তাহাতে নির্বাপিত হইল না। পিতার সুযোগ্য পুত্রের ন্যায়ই শেষ পর্যন্ত সংগ্রাম চালাইয়া চতুর্থ ইঙ্গ-মহীশূর যুদ্ধে তিনি প্রাণ হারাইলেন (১৭৯৯) মহীশূর রাজ্যের পতন ঘটিল।

ব্রিটিশশক্তির অন্যতম প্রধান শত্রুশক্তি মহীশূর রাজ্য

হায়দর আলি

টিপু সুলতান

টিপুর মৃত্যুর সঙ্গে সঙ্গে মারাঠা, মহীশূর ও শিখশক্তির সহিত ব্রিটিশশক্তির সংঘর্ষ এবং শেষ পর্যন্ত এই তিনটি শক্তির-ই পতন ভারতবর্ষে ব্রিটিশ প্রভুত্ব-স্থাপনের পথ সহজ করিয়া দিয়াছিল। ইহার পর ব্রিটিশশক্তিকে প্রতিহত করিবার ক্ষমতা আর কোন দেশীয় শক্তির রহিল না। পরবর্তী কালে স্বভাবতঃই ভারতে ব্রিটিশশক্তি উত্তরোত্তর প্রসার লাভ করিয়া সমগ্র ভারতবর্ষে ব্রিটিশ সার্বভৌমত্ব প্রতিষ্ঠিত করিল।

ব্রিটিশশক্তির নিরঙ্কুশ প্রাধান্য

**ভারতে ব্রিটিশ শক্তির উত্থান ( Rise of the British Power in India ) :** অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে ভারতবর্ষের রাজনৈতিক ইতিহাসে এক

বিরাট পট পরিবর্তন ঘটে। মোগল সাম্রাজ্যের পতনোন্মুখতার সুযোগে দাক্ষিণাত্যে যে কয়টি স্বাধীন রাজ্যের সৃষ্টি হইয়াছিল, সেগুলি যেমন ছিল রাজনৈতিক ক্ষেত্রে অসংহত তেমনই ছিল পরস্পর-বিবদমান। এই সকল রাজ্যের পরস্পর-বিবাদে ইওরোপীয় বণিক-সম্প্রদায়ের নিকট হইতে সামরিক সাহায্য গ্রহণেব আগ্রহ স্বভাবতঃই দেখা দিল। এই সুবর্ণ সুযোগ ইওরোপীয় বণিকগণ—ফরাসী ও বৃটিশ—সাগ্রহে গ্রহণ করিতে কালবিলম্ব করিল না। এই সূত্রে দাক্ষিণাত্যে এক তীব্র ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বের সূত্রপাত হয়। কর্ণাটের প্রথম ও দ্বিতীয় যুদ্ধে দাক্ষিণাত্যে ইঙ্গ-ফরাসী বণিক সম্প্রদায়ের মধ্যে কোন্‌টি অধিকতর শক্তিশালী সেই প্রশ্নের মীমাংসা ইংরাজদের সপক্ষেই নির্ণীত হইয়া গেল। দাক্ষিণাত্যে ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বে ব্রিটিশ পক্ষের জয়লাভ ভারতে ব্রিটিশ রাজনৈতিক শক্তির গোড়া পত্তনের প্রথম পর্যায় বলা যাইতে পারে।

দাক্ষিণাত্যে ইঙ্গ-ফরাসী সংঘর্ষ : ব্রিটিশ প্রাধান্য

ইঙ্গ-ফরাসী দ্বন্দ্ব তথা ভারতে ব্রিটিশ রাজনৈতিক শক্তির গোড়াপত্তনের দ্বিতীয় পর্যায় অনুষ্ঠিত হইল বাংলাদেশে। ১৭৫৬ খ্রীষ্টাব্দে ইওরোপে ইংলণ্ড ও ফ্রান্সের মধ্যে সপ্তবর্ষব্যাপী যুদ্ধ শুরু হইলে সেই সূত্রে বাংলাদেশে ও দাক্ষিণাত্যে ইঙ্গ-ফরাসী দ্বন্দ্ব শুরু হইল। বাংলার স্বাধীন নবাবের রাজ্যে বাণিজ্য করিতে আসিয়া যুদ্ধের প্রস্তুতি সম্পূর্ণ বে আইনী ছিল। তৎসত্ত্বেও নবাব সিরাজ-উদ্-দৌলার নিষেধ উপেক্ষা করিয়া ব্রিটিশ বণিকগণ কলিকাতার ফোর্ট উইলিয়ামের চতুর্দিকে পরিখা প্রভৃতি খনন করিতে শুরু করিলে নবাবের পক্ষে সামরিক শক্তি-প্রয়োগ ভিন্ন গত্যন্তর রহিল না। তিনি কলিকাতা দখল করিয়া ইংরাজ বণিকদের উপযুক্ত শিক্ষা দিলেন। কিন্তু ইংরাজ সেনাপতি ক্লাইভ ও ওয়াটসন দাক্ষিণাত্য হইতে এক নৌবহরসহ কলিকাতায় উপস্থিত হইয়া উহা পুনর্দখল করিলেন। সিরাজ-উদ্-দৌলা কলিকাতা পুনরায় দখল করিতে অকৃতকার্য হইয়া ইংরাজদের নানাপ্রকার বাণিজ্যিক সুযোগ-সুবিধা দানে স্বীকৃত হইলেন। কিন্তু ইহাতেই ইঙ্গ-বণিকদের স্বার্থলিপ্সা মিটিল না। ইংরাজ সেনাপতি রবার্ট ক্লাইভ ফরাসী কুঠি চন্দননগর দখল করিলেন এবং সিরাজ-উদ্-দৌলার বিরুদ্ধে এক অতি হীন ষড়যন্ত্র শুরু করিলেন। মীরজাফর, জগৎশেঠ, উমিচাঁদ প্রভৃতি বিশ্বাসঘাতক অমাত্যবর্গের সাহায্যে পলাশীর প্রান্তরে সিরাজকে পরাজিত করিয়া ( ১৭৫৭ ) ক্লাইভ বাংলাদেশে ইংরাজ প্রাধান্যের সূচনা করিলেন। মীরজাফরকে

বাংলাদেশে ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বের সূত্রে নবাব ও ইংরাজদের মধ্যে সংঘর্ষ

পলাশীর যুদ্ধ (১৭৫৭)

সিংহাসনে স্থাপন করিয়া ইংরাজগণ যথাসম্ভব অর্থ আদায় করিল। পরবর্তী নবাব মীরকাশিম সাময়িকভাবে বাংলার স্বাধীন ক্ষমতা ও প্রতিপত্তি পুনরায় ফিরাইয়া আনিতে চেষ্টা করিয়া ইংরাজদের হস্তে পরাজিত হইলেন। বক্সারের যুদ্ধে (১৭৬৪) মীর-কাশিমের পরাজয়ে ও পর বৎসর (১৭৬৫) ক্লাইভ কর্তৃক দিল্লীর সম্রাট শাহ্ আলমের নিকট হইতে বাংলা-বিহার-উড়িষ্যার দেওয়ানী লাভে ভারতে ইংরাজ প্রভুত্বের প্রকৃত ভিত্তি স্থাপিত হইল। বাংলাদেশে ইঙ্গ-ফারসী দ্বন্দ্বের কালে দাক্ষিণাত্যে কর্ণাটের তৃতীয় যুদ্ধ শুরু হয় এবং ইহার ফলে বাংলাদেশে ও দাক্ষিণাত্যে ফরাসী প্রাধান্য চিরতরে বিনাশপ্রাপ্ত হয়। শুধু তাহাই নহে, এখন হইতে বাংলার নবাব ইংরাজদের হাতের ক্রীড়নকে পরিণত হইয়াছিলেন।

**বক্সারের যুদ্ধ (১৭৬৪) কোম্পানির দেওয়ানী লাভ (১৭৬৫)**

**বাংলাদেশ ও দাক্ষিণাত্যে ইংরাজ প্রতিপত্তি; মারাঠা ও মহীশূর শক্তির পতন—অপ্রতিহত ব্রিটিশশক্তি**

অষ্টাদশ শতাব্দীর শেষভাগে মারাঠা ও মহীশূর শক্তির পতনের পর ইংরাজদের শক্তি বিস্তৃতিতে বাধা দিবার মতো আর কোনও দেশীয় শক্তি রহিল না। শিখশক্তি যদিও রঞ্জিৎ সিংহের অধীনে সাময়িক কালের জন্য প্রবল হইয়াছিল, তথাপি ব্রিটিশ-শক্তি প্রতিহত করা সম্ভব হইল না। রঞ্জিত সিংহের মৃত্যুর পর শিখশক্তির সম্পূর্ণ পতন ঘটিল এবং পাঞ্জাব ব্রিটিশ অধিকারভুক্ত হইয়া গেল।

**অষ্টাদশ শতাব্দীতে ভারতীয় সমাজ ও সংস্কৃতি (Indian Society & Culture in the 18th century):** মোগল শক্তির পতনের সঙ্গে সঙ্গে ভারত-ইতিহাসের এক অন্ধকারময় যুগ দেখা দিল। রাজনৈতিক ক্ষেত্রে যে বিপর্যয় দেখা দিয়াছিল, উহার ফল হিসাবেই ভারতে ব্রিটিশ সাম্রাজ্যের গোড়াপত্তন হইয়াছিল। কলিকাতা, তথা বাংলাদেশ, বোম্বাই ও মাদ্রাজকে কেন্দ্র করিয়া এই বৈদেশিক অধিকারের বিস্তৃতি শুরু হইয়াছিল। অষ্টাদশ শতাব্দীতে ইওরোপীয়, মুসলমান ও হিন্দু—এই তিনটি পৃথক সমাজ ও সংস্কৃতি যখন একই স্থানে আসিয়া পরস্পর সম্মুখীন হইল, তখন প্রথমে দেখা দিল এক তীব্র সংঘর্ষ, পরে এই সংঘর্ষের মধ্য হইতে দেখা দিল পরস্পর সমন্বয় ও সামঞ্জস্য। এই তিনটি সমাজ ও সংস্কৃতির ধারার পরস্পর সংঘাতের ফলে ভারতীয় সমাজ ও সংস্কৃতির উপর এক নূতন প্রভাব পরিলক্ষিত হইল। বাংলাদেশেই ব্রিটিশ অধিকার প্রথমে বিস্তারলাভ

**হিন্দু, মুসলমান ও ইংরাজ সমাজ ও সংস্কৃতির পরস্পর সংঘর্ষ ও পরে সমন্বয়**

করিয়াছিল বলিয়াই সর্বপ্রথম বাংলাদেশের সমাজ ও সংস্কৃতিতেই এই নূতন প্রভাব দেখা গেল।

**সমাজ জীবন** ( **Social Life** ) : অষ্টাদশ শতাব্দীর প্রথমাংশে মোগল শাসনের শিথিলতার সুযোগে স্থানীয় জায়গীরদার, আমীর-ওমরাহ, সকলেই স্ব-স্ব প্রধান হইয়া উঠিলে সমাজে এক ব্যাপক অব্যবস্থা দেখা দিল। এই অব্যবস্থায় সাধারণ শ্রেণীর অবস্থা স্বাভাবতঃই শোচনীয় হইয়া উঠিল।

**...দশ শতাব্দীর প্রারম্ভে আমীর-ওমরাহের স্বেচ্ছাচারিতা**

গ্রামাঞ্চলের কৃষকসমাজ তখনও কতকটা স্বয়ংসম্পূর্ণ সমাজ হিসাবেই টিকিয়া ছিল। বাংলাদেশের সামাজিকতা—অন্নপ্রাশন, বিবাহ, শ্রাদ্ধ, নবান্ন প্রভৃতি উৎসবে মিলিত হইবার রীতি, বাঙালীর পূজা-পার্বণ, নারী-জাতির ব্রতকথা প্রভৃতি তখনও পূর্বেকার মতোই প্রচলিত ছিল। কিন্তু ব্রিটিশ শাসনাধিকারে আসিবার ফলে বাংলা তথা ভারতের ইংরাজ-অধিকৃত শহর এলাকাগুলিতে ক্রমে পাশ্চাত্য সংস্কৃতির প্রভাব দেখা দিতে লাগিল।

**গ্রামাঞ্চলের অবস্থা**

অষ্টাদশ শতাব্দীর ভারতীয় তথা বাঙালী সমাজে কুসংস্কার, সংকীর্ণ মনোভাব, জাতিভেদ সম্পর্কে অতিরিক্ত সচেতনতা এবং কৌলীন্যপ্রথা-জনিত নানাপ্রকার কু-রীতি-নীতি সমাজ-জীবনকে আড়ষ্ট করিয়া রাখিয়াছিল। স্ত্রী-জাতি কেবলমাত্র গৃহস্থালী-কার্যেই লিপ্ত ছিলেন। পর্দাপ্রথা, সতী-দাহ, বিধবাদের প্রতি অবিচার প্রভৃতি নানাপ্রকার কু-প্রথা ও সংকীর্ণতা তখন হিন্দুসমাজকে পাইয়া বসিয়াছিল।

**জাতিভেদ ও সামাজিক কুসংস্কার**

ইংরাজ শাসনের শুরু হইতেই বিভিন্ন বৃত্তিধারী ভদ্রলোক শ্রেণীর সৃষ্টি হইতে লাগিল। পুরাতন সামন্তশ্রেণীর স্থানে ব্রিটিশ রাজস্ব-নীতির ফলে এক নূতন জমিদারশ্রেণীর উদ্ভব ঘটিল। ইংলণ্ডের শিল্পবিপ্লবের ফলে অষ্টাদশ শতাব্দীর শেষ ভাগে বিলাতী পণ্য ভারতে শহর-নগর ছাইয়া ফেলিতে লাগিল। এই সূত্রে এদেশে এক দেশীয় নূতন বণিক-সম্প্রদায়ের সৃষ্টি হইল। এইভাবে আষ্টাদশ শতাব্দীতে ভারতীয় সমাজে রূপান্তর ঘটিতে লাগিল।

**ভদ্রলোক, জমিদার-শ্রেণী ও দেশীয় বণিক-সম্প্রদায়ের উদ্ভব**

**অর্থনৈতিক জীবন** ( **Economic Life** ) : অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগ পর্যন্ত ভারতীয় অর্থ নৈতিক জীবন মোগল আমলের অর্থনৈতিক জীবনেরই অনুসরণ

বলা যাইতে পারে। মোগল আমলের সমৃদ্ধির যুগে কৃষক-শ্রমিকদের অবস্থাও কতক পরিমাণে উন্নত হইয়াছিল। নবাব ও আমীর-ওমরাহ্‌দের পৃষ্ঠপোষকতায় শিল্পদ্রব্যাদি তখনও প্রচুর পরিমাণে উৎপন্ন হইত। বাংলা, গুজরাট প্রভৃতি অঞ্চলে সূক্ষ্ম সূতীবস্ত্রাদি তখনও বিদেশে চালান যাইত। কিন্তু অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয় ভাগ হইতেই অবস্থার পরিবর্তন দেখা দিল। বিলাতে ঐ শতাব্দীতে শিল্প-বিপ্লব ঘটিলে যন্ত্রসাহায্যে অল্পসময়ে পর্যাপ্ত পরিমাণ মাল প্রস্তুতের সুযোগ বৃদ্ধি পাইল। বস্ত্র শিল্পের অত্যধিক উন্নতির ফলে ভারতবর্ষে বিলাতী বস্ত্রের বাজার গড়িয়া তোলা প্রয়োজন হইল। 'ব্রড ক্লথ' নামে একপ্রকার সূতী কাপড, পশমী কাপড় প্রভৃতি প্রচুর পরিমাণে ভারতবর্ষে আসিয়া পৌঁছিতে লাগিল। ভারতবর্ষ ভিন্ন তিব্বত, ভূটান, নেপাল প্রভৃতি অঞ্চলেও এই সকল দ্রব্য বিক্রয়ের চেষ্টা শুরু হইল। হেষ্টিংস্ এজন্য তিব্বতে বোগ্‌ল (Bogle) নামে জনৈক ইংরাজকে প্রেরণ করিয়াছিলেন। এইভাবে প্রধানতঃ ইংরাজদের রাজ-নৈতিক কর্মকেন্দ্র বাংলাদেশের অর্থনৈতিক জীবনে এক বিরাট পরিবর্তন দেখা দিল। স্বয়ং-সম্পূর্ণ গ্রামগুলির শিল্পদ্রব্যাদি স্বল্পমূল্যের বিলাতী দ্রব্যের প্রতিযোগিতায় টিকিয়া থাকিতে পারিল না। শিল্পশ্রমিকদের অবস্থাও ক্রমেই শোচনীয় হইয়া উঠিতে লাগিল। ফলে, কৃষি-জমির উপর চাপ ক্রমেই বৃদ্ধি পাইতে লাগিল এবং তখন হইতে কৃষিই লোকের একমাত্র সম্বল হইয়া উঠিল।

অষ্টাদশ শতাব্দীতে ভারতীয় শিল্প

শিল্পবিপ্লবের পর বিলাতী পণ্যের প্রতিযোগিতা

বাংলার অর্থনৈতিক জীবনের পরিবর্তন

লর্ড কর্ণওয়ালিস্ কর্তৃক প্রবর্তিত চিরস্থায়ী বন্দোবস্ত বাংলা সুবা অর্থাৎ বাংলা, বিহার ও উড়িষ্যার ভূমিব্যবস্থায় এক বিরাট পরিবর্তন আনিল। জমিদারগণ স্থায়িভাবে জমির মালিকানা লাভ করিলে স্বভাবতঃই কৃষকদের উপর তাহাদের প্রতিপত্তি এবং কোন কোন স্থলে অত্যাচার-অবিচারও বৃদ্ধি পাইতে লাগিল।

চিরস্থায়ী বন্দোবস্ত

ইহা ভিন্ন বাংলা ১১৭৬ সন (ইংরাজী ১৭৭০) বাংলাদেশে যে মন্বন্তর দেখা দিল, তাহার ফলে বাংলায় প্রায় এক তৃতীয়াংশ লোক মৃত্যুমুখে পতিত হইল। বাংলাদেশের এক তৃতীয়াংশ জমি জঙ্গলাকীর্ণ হইয়া পড়িল। এমতাবস্থায় ব্রিটিশ বণিক সম্প্রদায় খাজনা আদায়ে কোনপ্রকার উদারতা প্রদর্শন করিলেন না। ১৭৯৩ খ্রীষ্টাব্দে চিরস্থায়ী বন্দোবস্তের কালেও বাংলাদেশের কৃষক সম্প্রদায়ের অবস্থা

ছিয়াত্তরের মন্বন্তর—মন্বন্তরের প্রকোপ হ্রাসপ্রাপ্তির পূর্বেই উচ্চহারে চিরস্থায়ী বন্দোবস্তের প্রবর্তন

কোন অংশেও উন্নততর ছিল না। কিন্তু উচ্চহারে খাজনা ধার্য করিয়া চিরস্থায়ী বন্দোবস্ত প্রবর্তনের ফলে উহার চাপ স্বভাবতই কৃষিজীবীদের উপরে আসিয়া পড়িল। ফলে তাহাদের অবস্থা অত্যন্ত শোচনীয় হইয়া উঠিল।

ব্রিটিশ আধিপত্যের প্রথম দিকে ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি চীনদেশে বাণিজ্য চালাইবার ফলে প্রভূত পরিমাণ সোনা-রূপা প্রতিবৎসর ভারতবর্ষ হইতে বাহির হইয়া যাইত। ইহার ফলে দেশের অর্থনৈতিক কাঠামো ক্রমেই দুর্বল হইয়া পড়িতেছিল। শাসনের সঙ্গে সঙ্গে শোষণই হইল বিদেশী অধিকারের মূল উদ্দেশ্য। ব্রিটিশ শাসনাধীনে ভারতবর্ষ পরাধীনতার মূল্য এইভাবে বৎসরের পর বৎসর দিয়া চলিল।

**ভারতীয় ধনরত্ন-লুণ্ঠন**

**সাংস্কৃতিক জীবন (Cultural Life):** অষ্টাদশ শতাব্দীর সাংস্কৃতিক জীবনের কেন্দ্র ছিল সেই যুগের সংস্কৃতশাস্ত্র অধ্যয়নের টোল ও চতুষ্পাঠী এবং ফারসী ও আরবী ভাষা শিক্ষার মাদ্রাসা-জাতীয় প্রতিষ্ঠানগুলি। অবসর-বিনোদনের জন্য অনুষ্ঠানাদির মাধ্যমেও তখনকার স্থানীয় সংস্কৃতির প্রকাশ পরিলক্ষিত হয়। উদাহরণস্বরূপ বাংলাদেশের কীর্তন, তর্জা, টপ্পা, পাঁচালী, যাত্রা, গ্রাম্য গীতি, ভাটের ছড়া, বাউল, ভাটিয়ালী গান প্রভৃতির উল্লেখ করা যাইতে পারে। বৃন্দাবন এবং বাংলাদেশের নবদ্বীপ, ত্রিপুরা, ভাটপাড়া, বিষ্ণুপুর, বিক্রমপুর প্রভৃতি বিভিন্ন স্থানে সেকালে দর্শনশাস্ত্রের প্রসিদ্ধ কেন্দ্র গড়িয়া উঠিয়াছিল। কিন্তু অষ্টাদশ শতাব্দী হইতে ইংরাজ সংস্কৃতির সংস্পর্শে খাঁটি ভারতীয় বা বাঙালী সংস্কৃতির রূপান্তর ঘটিতে শুরু হইল। এই সাংস্কৃতিক সমন্বয়ের ফল দেখা দিল উনবিংশ শতাব্দীর প্রথম ভাগে।

**সংস্কৃত, আরবী, ফারসী ভাষা শিক্ষার প্রতিষ্ঠান**

**বংলার সংস্কৃতি**

## Model Questions

1. Give, in brief, the story of the coming of the European traders into India.
   **ভারতবর্ষে ইওরোপীয় বণিকদের আগমনের ইতিহাস সংক্ষেপে বর্ণনা কর।**
2. Narrate the story of the rise of the British power in India.
   **ভারতে ব্রিটিশ-শক্তির উত্থানের কাহিনী বর্ণনা কর।**
3. Give an account of the social, economic and cultural life of the Indians during the 18th century, with special reference to Bengal.
   **অষ্টাদশ শতাব্দীর ভারতীয়, বিশেষতঃ বাংলাদেশের সামাজিক, অর্থনৈতিক ও সাংস্কৃতিক জীবন সম্পর্কে আলোচনা কর।**

# UNIT (XVII) : ভারতে ব্রিটিশ শক্তির প্রসার ঃ ভারতের অর্থনৈতিক রূপান্তর

## ( Expansion of the British Power in India : Economic Transformation in India )

**ব্রিটিশ প্রভুত্ব বিস্তার (Expansion of the British Dominions) :** অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে বাংলাদেশে ব্রিটিশ সাম্রাজ্যের গোড়াপত্তনের পর হইতে দ্রুতগতিতে ভারতে ব্রিটিশ প্রভুত্ব বিস্তারলাভ করিতে লাগিল। লর্ড ক্লাইভ ভারতে ব্রিটিশ সাম্রাজ্যের গোড়াপত্তন করিয়া গিয়াছিলেন, কিন্তু এক সংকটপূর্ণ কালে ওয়ারেন হেষ্টিংস তাঁহার অক্লান্ত চেষ্টায় ব্রিটিশ সাম্রাজ্যের ভিত্তি দৃঢ়তর এবং সুসংহত করিয়া তোলেন। লর্ড কর্ণওয়ালিসের আমলেও ইংরাজ শাসন-ব্যবস্থার নানাবিধ উন্নতি সাধিত হয়। এইভাবে ক্রমেই ভারতে ব্রিটিশ আধিপত্য দৃঢ় হইতে দৃঢ়তর হইতে লাগিল। লর্ড ওয়েলেস্‌লী ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির গবর্ণর-জেনারেল পদে নিযুক্ত হইয়া আসিলে ভারতবর্ষে ব্রিটিশ সাম্রাজ্য-বিস্তৃতির ইতিহাসে এক নূতন পর্যায় শুরু হইল। তিনি তাঁহার 'অধীনতামূলক মিত্রতা-নীতি' (Subsidiary Alliance) অনুসরণ করিয়া দুর্বল দেশীয় রাজগণকে ব্রিটিশ সামরিক সাহায্যের উপর সম্পূর্ণ নির্ভরশীল করিয়া তুলিলেন। এই মিত্রতায় আবদ্ধ দেশীয় রাজগণের সার্বভৌমত্ব বলিয়া আর কিছুই রহিল না। পররাষ্ট্র-নীতি, সামরিক শক্তি সবকিছুই প্রকৃতপক্ষে ব্রিটিশ শক্তির হস্তে চলিয়া গেল। হায়দরাবাদ, অযোধ্যা, মারাঠা রাজ্যগুলি তাঞ্জোর, সুরাট, কর্ণাট প্রভৃতি বহু রাজ্য ব্রিটিশ প্রভাবাধীন হইয়া পড়িল। মহীশূরের স্বাধীনচেতা সুলতান টিপুর পরাজয় ও মৃত্যুতে মহীশূর রাজ্যের এক বিরাট অংশ ব্রিটিশ অধিকারভুক্ত হইল। এইভাবে ঘোর সাম্রাজ্যবাদী ব্রিটিশ গবর্ণর-জেনারেল ওয়েলেস্‌লীর আমলে ব্রিটিশ অধিকার এক বিশাল সাম্রাজ্যে পরিণত হইল।

ক্লাইভ

হেষ্টিংস ও কর্ণওয়ালিস

ওয়েলেস্‌লী—'অধীনতামূলক মিত্রতা-নীতি'

লর্ড ওয়েলেস্‌লীর পরবর্তী কালেও ব্রিটিশ সাম্রাজ্য-বিস্তার-নীতি অপ্রতিহত-ভাবে অনুসৃত হইতে লাগিল। ব্রিটিশ সাম্রাজ্যবাদ কেবলমাত্র ভারতবর্ষকে গ্রাস করিয়াই সন্তুষ্ট রহিল না। আফগানিস্তান ও ব্রহ্মদেশের দিকেও উহার বিস্তার চলিল।

ব্রহ্মদেশ ও আফগানিস্তানের দিকে ব্রিটিশ শক্তির বিস্তার

লর্ড ডালহৌসী গবর্ণর-জেনারেল-পদে নিযুক্ত হইয়া আসিলে ব্রিটিশ সাম্রাজ্য-বাদের ইতিহাসে আর এক নূতন অধ্যায় শুরু হইল। তিনি তাঁহার কুখ্যাত 'স্বত্ব-বিলোপ-নীতি' (Doctrine of Lapse), যুদ্ধনীতি এবং দেশীয় রাজ্যগুলির আভ্যন্তরীণ শাসনে অব্যবস্থার অজুহাতে সেগুলিকে গ্রাস করিবার নীতি অনুসরণ করিয়া ভারতের এক বিশাল অংশ ব্রিটিশ অধিকারভুক্ত করিলেন। যুদ্ধনীতির প্রয়োগ দ্বারা তিনি সমগ্র পাঞ্জাব, পেগু ও সিকিম রাজ্যের একাংশ অধিকার করিয়া লইলেন। স্বত্ব-বিলোপ-নীতি দ্বারা লর্ড ডালহৌসী সাতারা, সম্বলপুর, ঝাঁসি, নাগপুর, কর্ণাট, ভগৎ, উদয়পুর, কারাউলি প্রভৃতি অধিকার করিলেন এবং পেশওয়ার উত্তরাধিকারী নানাসাহেব, তাঞ্জোর ও কর্ণাটের রাজপরিবারের ভাতা বন্ধ করিয়া দিলেন। পরে অবশ্য ভগৎ, উদয়পুর ও কারাউলি—এই তিনটি রাজ্য স্ব-স্ব রাজবংশের নিকট ফিরাইয়া দেওয়া হইয়াছিল। অরাজকতার অজুহাতে ডালহৌসী অযোধ্যা রাজ্যটি কোম্পানির অধিকারভুক্ত করিয়াছিলেন। ইহা ভিন্ন নিজামকে সৈন্যসাহায্য দানের বিনিময়ে প্রাপ্য খরচ বাবদ বেরার প্রদেশটি আদায় করিয়াছিলেন। এইভাবে উনবিংশ শতাব্দীর মধ্যভাগে প্রায় সমগ্র ভারতে বিটিশ সাম্রাজ্য বিস্তার লাভ করিয়াছিল।

লর্ড ডালহৌসীর 'স্বত্ব-বিলোপ-নীতি'

সাতারা, নাগপুর, সম্বলপুর, ঝাঁসি, তাঞ্জোর, কর্ণাট, নানাসাহেব

অযোধ্যা, বেরার

**আভ্যন্তরীণ শাসন (Internal Administration) :** সাম্রাজ্য-বিস্তারের সঙ্গে সঙ্গে শাসন-ব্যবস্থার পরিবর্তনের প্রয়োজন অনুভূত হইল। ভারতে ব্রিটিশ প্রাধান্যের প্রতিষ্ঠাতা রবার্ট ক্লাইভ কোম্পানির শাসন-ব্যবস্থার কতক পরিবর্তন সাধন করিয়াছিলেন বটে, কিন্তু ১৭৬৫ খ্রীষ্টাব্দে দেওয়ানী লাভ করিবার পর—অর্থাৎ বাংলা-বিহার-উড়িষ্যার রাজস্ব-আদায়ের অধিকার পাইবার সঙ্গে সঙ্গে তিনি 'দ্বৈত শাসন' (Double Govt.) নামে এক অদ্ভুত শাসন-ব্যবস্থার প্রচলন করেন। আদায়ীকৃত রাজস্বের উপর কোম্পানির অধিকার ছিল, কিন্তু উহার আদায়-সংক্রান্ত যাবতীয় কার্যের ভার ছিল নবাব ও

দ্বৈত শাসন

তাঁহার কর্মচারীদের উপর। এই সব নবাব ছিলেন ক্ষমতাহীন দায়িত্বের অধিকারী আর ব্রিটিশ কোম্পানি ছিল দায়িত্বহীন ক্ষমতার অধিকারী। এই দ্বৈত শাসন-ব্যবস্থার কুফল অতি অল্পকালের মধ্যে প্রকট হইয়া উঠিলে কোম্পানির শাসনে এক ব্যাপক অরাজকতা দেখা দিল। ওয়ারেন হেস্টিংস এই দ্বৈত শাসনের অবসান ঘটাইয়া কোম্পানির হস্তে রাজস্ব-সংক্রান্ত যাবতীয় কার্য এবং দেওয়ানী বিচার-ভার ন্যস্ত করিলেন। ফলে, বাংলার শাসন-ব্যবস্থায় কতকটা শৃঙ্খলা দেখা দিল। ইহা ভিন্ন তিনি বিচার বিভাগেরও সংস্কার সাধন করিলেন। ফোর্ট উইলিয়মে তিনি দেওয়ানী বিচারের সর্বোচ্চ বিচারালয় 'সদর দেওয়ানী আদালত' এবং মুর্শিদাবাদে নবাবের অধীনে ফৌজদারী বিচারের সর্বোচ্চ আদালত 'সদর নিজামত আদালত' স্থাপন করিলেন। প্রত্যেক জেলায় তিনি একটি মফঃস্বল দেওয়ানী আদালত এবং একটি মফঃস্বল ফৌজদারী আদালত স্থাপন করেন।

ওয়ারেন হেষ্টিংস কর্তৃক শাসন-ব্যবস্থার সংস্কার

বিচার-ব্যবস্থার সংস্কার

পরবর্তী কালে লর্ড কর্ণওয়ালিস হেস্টিংসের বিচার-ব্যবস্থার আরও উন্নতিসাধন করেন। তিনি নবাবের ফৌজদারী বিচার-ক্ষমতা হ্রাস করিয়া সদর নিজামত আদালত কলিকাতায় স্থানান্তরিত করেন। ইহা ভিন্ন ভ্রাম্যমাণ বিচারালয় নামে তিনি চারিটি বিচারালয় স্থাপন করেন। এই সকল বিচারালয়ের বিচারপতিগণ বৎসরে দুইবার করিয়া প্রতি জেলায় যাইয়া তথাকার জটিল মামলা-মোকদ্দমাগুলির বিচার করিতেন। দেওয়ানী বিচারের সর্বনিম্নে তিনি মুন্সেফী আদালত এবং সেগুলির উপরে জেলা বিচারালয় এবং জেলা বিচারালয়ের উপরে চারিটি প্রাদেশিক বিচারালয় এবং সর্বোপরি সদর দেওয়ানী ও সদর ফৌজদারী আদালত স্থাপন করেন। রাজস্ব-ব্যবস্থার সংস্কার এবং ভারতীয় সিভিল সার্ভিস (I.C.S.)-এর কার্যনীতি নির্ধারণ করিয়া কর্ণওয়ালিস্ ভারতীয় শাসন-ব্যবস্থার যথেষ্ট উন্নতি সাধন করিয়াছিলেন।

লর্ড কর্ণওয়ালিস কর্তৃক শাসন ও বিচার-ব্যবস্থার সংস্কার

লর্ড কর্ণওয়ালিসের পর আভ্যন্তরীণ শাসন-ব্যবস্থার উল্লেখযোগ্য পরিবর্তন লর্ড বেন্টিঙ্কের আমলে সাধিত হইয়াছিল। সামরিক ও বেসামরিক ব্যয়-সংকোচ ও রাজস্ব-বৃদ্ধির ব্যবস্থা করিয়া বেন্টিঙ্ক যেমন কোম্পানির আর্থিক স্বাচ্ছন্দ্য বৃদ্ধি করিয়াছিলেন, তেমনি শাসন-সংক্রান্ত ও বিচার-বিভাগের সংস্কার সাধন

করিয়া কোম্পানির শাসন-ব্যবস্থার দক্ষতা বৃদ্ধি করিয়াছিলেন। কর্ণওয়ালিস্ প্রবর্তিত ভ্রাম্যমাণ বিচারালয়গুলি এবং প্রাদেশিক আপীল-বিচারালয়গুলি উঠাইয়া দিয়া বেন্টিঙ্ক বিচারকার্যে অযথা বিলম্বের পথ বন্ধ করিয়াছিলেন। তিনি জেলা ম্যাজিস্ট্রেট ও জেলা কালেক্টরের ভার একই ব্যক্তির উপর ন্যস্ত করিয়াছিলেন। ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহ পর্যন্ত উপরে বর্ণিত শাসন-ব্যবস্থাই প্রচলিত ছিল। এই শাসন-ব্যবস্থার মূলনীতি ছিল শাসনকার্যে ভারতীয়দের কোনপ্রকার গুরুত্বপূর্ণ অংশ দান না-করা।

বেণ্টিঙ্ক কর্তৃক আভ্যন্তরীণ শাসন-সংস্কার

**ব্রিটিশ সরকার কর্তৃক ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির শাসন-ব্যবস্থা নিয়ন্ত্রণ ( Control of the Affairs of the East India Company by the British Government ) :** ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির গঠনতন্ত্র প্রথমে চার্টার এ্যাক্ট দ্বারাই নিয়ন্ত্রিত হইত। এই কোম্পানিকে বাণিজ্য-বিষয়ে কতক কতক বিশেষ অনুমতি ও সুযোগ-সুবিধা দান করাই ছিল এই সকল চার্টার-এ্যাক্ট-এর উদ্দেশ্য কিন্তু অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি বাণিজ্য-প্রতিষ্ঠান হইতে রাজনৈতিক শক্তিতে রূপান্তরিত হইলে নূতন পরিস্থিতির প্রয়োজন মিটাইবার উদ্দেশ্যে নূতন আইন প্রণয়ন করা দরকার হইল। এই উদ্দেশ্য মিটাইবার এবং কোম্পানির কর্মচারিগণের মধ্যে যে সকল দুর্নীতি দেখা দিয়াছিল তাহা বন্ধ করিবার জন্য ১৭৭৩ খ্রীষ্টাব্দে লর্ড নর্থ রেগুলেটিং এ্যাক্ট ( Regulating Act ) নামে একটি আইন পাস করিলেন। এই আইনের দ্বারা কোম্পানির লণ্ডনস্থ ডিরেক্টর সভার কতক পরিবর্তন সাধন করা হইল। ভারতীয় শাসন-ব্যবস্থায়ও এই আইন দ্বারা কতকগুলি মৌলিক পরিবর্তন সাধন করা হইল। বাংলাদেশের গবর্ণরকে গবর্ণর-জেনারেল আখ্যা দেওয়া হইল এবং শাসনকার্যে তাঁহাকে সাহায্য দানের জন্য চারিজন সদস্য লইয়া একটি কাউন্সিল গঠন করা হইল। বোম্বাই ও মাদ্রাজ প্রেসিডেন্সীর কাউন্সিল ও গবর্ণর কলিকাতা কাউন্সিল ও গবর্ণর-জেনারেলের পরিদর্শনাধীনে স্থাপিত হইল।

রেগুলেটিং এ্যাক্ট ১৭৭৩ )

গবর্ণর-জেনারেল ও গবর্ণর-জেনারেলের কাউন্সিল

বিচার-ব্যবস্থার উন্নতিসাধনের উদ্দেশ্যে একজন বিচারপতি ও অপর তিনজন সাধারণ বিচারপতি লইয়া কলিকাতায় ফোর্ট উইলিয়মে একটি সুপ্রীম কোর্ট স্থাপিত হইল।

সুপ্রীম কোর্ট

রেগুলেটিং-এ্যাক্ট-এর কতকগুলি ত্রুটি অল্পকালের মধ্যেই প্রকট হইয়া উঠিল। গবর্ণর-জেনারেল কাউন্সিলের সদস্যদের সংখ্যাগরিষ্ঠের মতামত নাকচ করিতে পারিতেন না। এই কারণে নানাপ্রকার বিশৃঙ্খলার সৃষ্টি হইয়াছিল। তদুপরি বোম্বাই ও মাদ্রাজ কাউন্সিলের উপর কলিকাতা কাউন্সিল ও গবর্ণর-জেনারেলের পরিদর্শন ক্ষমতা সুস্পষ্টভাবে বর্ণিত ছিল না বলিয়াও নানাপ্রকার মতানৈক্যের সৃষ্টি হইত। এজন্য ১৭৮১ খ্রীষ্টাব্দের চার্টার এ্যাক্ট-এ সুপ্রীম কোর্ট, গবর্ণর-জেনারেল ও তাঁহার কাউন্সিলের ক্ষমতা সুস্পষ্টভাবে নির্দেশ করিয়া দেওয়া হইল।

রেগুলেটিং এ্যাক্ট-এর ত্রুটি

১৭৮১ খ্রীষ্টাব্দের চার্টার-এ্যাক্ট

ইহার পর ১৭৮৪ খ্রীষ্টাব্দে পিট্-এর ইণ্ডিয়া এ্যাক্ট্ দ্বারা ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির উপর ব্রিটিশ সরকার তথা পার্লামেন্টের ক্ষমতা বহুগুণে বাড়াইয়া দেওয়া হয়। ব্রিটিশ অর্থসচিব, একজন সেক্রেটারী ও চারিজন সদস্য লইয়া বোর্ড অব্ কন্ট্রোলের হস্তে ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির নিয়ন্ত্রণের ভার ন্যস্ত হইল। এই সভা ইংলণ্ডে স্থাপিত হইল। তিনজন সদস্য লইয়া গঠিত সিক্রেট কমিটি (Secret Committee)-এর মাধ্যমে বোর্ড অব্ কন্ট্রোল কার্য পরিচালনা করিবে বলিয়া স্থির হইল। গবর্ণর-জেনারেল কাউন্সিলের সদস্য-সংখ্যা কমাইয়া তিনজন করা হইল। এই তিনজনের মধ্যে একজন হইবেন প্রধান সেনাপতি। যুদ্ধ, শান্তি ও দেশীয় রাজ্যগুলির সহিত সম্পর্ক প্রভৃতি কয়েকটি বিষয়ে বোম্বাই ও মাদ্রাজ কাউন্সিল গবর্ণর-জেনারেল ও তাঁহার কাউন্সিলের অধীন থাকিবে বলিয়া স্থির করা হইল।

পিট-এর ইণ্ডিয়া এ্যাক্ট (১৭৮৪)

১৭৯৩ খ্রীষ্টাব্দে ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির চার্টারের মেয়াদ শেষ হইলে ঐ বৎসরই পুনরায় কোম্পানিকে ভারতবর্ষের একচেটিয়া কারবারের অধিকার দেওয়া হইল। ১৭৭৩ খ্রীষ্টাব্দের রেগুলেটিং এ্যাক্ট্ অনুসারে ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানিকে কুড়ি বৎসরের জন্য বাণিজ্য করিবার একচেটিয়া অধিকার দেওয়া হইয়াছিল। ১৭৯৩ খ্রীষ্টাব্দে চার্টার এ্যাক্ট্ দ্বারা আরও কুড়ি বৎসরের জন্য সেই অধিকার স্বীকৃত হয়। সেই কুড়ি বৎসরও অতীত হইলে ১৮১৩ খ্রীষ্টাব্দের চার্টার এ্যাক্ট্ পাস করিবার প্রয়োজন হইল। এই সময়ে পার্লামেন্টে সদস্যবর্গের কেহ কেহ ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানিকে সম্পূর্ণভাবে ব্রিটিশ সরকারের অধীনে স্থাপনের প্রস্তাব করিলেন বটে, কিন্তু শেষ পর্যন্ত সেই প্রস্তাব গৃহীত হইল না। ১৮১৩ খ্রীষ্টাব্দে পুনরায়

১৭৯৩ খ্রীষ্টাব্দের চার্টার এ্যাক্ট্

১৮১৩ খ্রীষ্টাব্দের চার্টার এ্যাক্ট্

কুড়ি বৎসরের জন্য চার্টার অনুমোদিত হইল। কিন্তু এইবার চার্টার এ্যাক্ট্-এ কতকগুলি বিশেষ ব্যবস্থা অবলম্বন করা হইল। এই চার্টারে সর্বপ্রথম ভারতীয়দের মধ্যে বিজ্ঞান-সংক্রান্ত শিক্ষা প্রভৃতি বিস্তারের জন্য বাৎসরিক এক লক্ষ টাকা বাধ্যতামূলকভাবে ব্যয় করিবার নীতি গৃহীত হইল। ইহা ভিন্ন খৃষ্টধর্মাধিষ্ঠানের পরিচালনার জন্য কলিকাতায় একজন বিশপ (Bishop) এবং তিনজন আর্কডেকন ( Archdeacon ) নিয়োগ ব্যবস্থাও করা হইল।

ভারতীয়দের শিক্ষা-ব্যবস্থা

কুড়ি বৎসর পরে ১৮৩৩ খ্রীষ্টাব্দে পুনরায় চার্টার এ্যাক্ট পাস করিবার প্রশ্ন উঠিল। পার্লামেণ্টে বিরোধী দল ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানিকে ব্রিটিশ সরকারের শাসনাধীনে আনিবার দাবি উত্থাপন করিল। শেষ পর্যন্ত অবশ্য এই নীতি গৃহীত হইল না। কোম্পানিকে পুনরায় কুড়ি বৎসরের জন্য বাণিজ্য করিবার অধিকার দেওয়া হইল। কিন্তু এইবার কোম্পানি কর্তৃক অধিকৃত রাজ্য 'ইংলণ্ড-রাজের-পক্ষে' কোম্পানিকে পরিচালনার অধিকার দেওয়া হইল। এইবার কোম্পানির একচেটিয়া বাণিজ্যের অধিকার স্বীকৃত হইল না। ফলে, ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানি বাণিজ্য প্রতিষ্ঠান হইতে সম্পূর্ণ রাজনৈতিক প্রতিষ্ঠানে রূপান্তরিত হইল। বাংলার গবর্ণর জেনারেলকে 'ভারতের গবর্ণর-জেনারেল' আখ্যা দেওয়া হইল। একজন আইনসচিব ( Law Member )-এর পদ সৃষ্টি করিয়া তাঁহাকেও গবর্ণর-জেনারেলের কাউন্সিলের সদস্যপদে নিযুক্ত করা হইল। বোম্বাই, মাদ্রাজ প্রভৃতি কাউন্সিলের আইন প্রণয়ন করিবার ক্ষমতা ন্যস্ত হইল গবর্ণর-জেনারেলের কাউন্সিলের উপর। আগ্রা অঞ্চল লইয়া একটি নূতন প্রদেশ গঠন করিবার অনুমতিও এই চার্টারে দেওয়া হইল। উহার নামকরণ করা হইল উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশ। এই চার্টার জাতি, ধর্ম, বর্ণ, জন্ম প্রভৃতির জন্য কোন ভারতীয়কে কোম্পানির অধীনে চাকরি দানে আপত্তি নাই—একথাও ঘোষণা করা হইয়াছিল।

১৮৩৩ খ্রীষ্টাব্দের চার্টার এ্যাক্ট্

ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির গঠনতন্ত্রের পরিবর্তন

ভারতীয়দের কোম্পানির চাকুরি গ্রহণের সমান অধিকার স্বীকৃত

এইভাবে পার্লামেণ্টের বিভিন্ন আইনের দ্বারা ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির গঠনতন্ত্র ক্রমে পরিবর্তিত হইয়া উহা বাণিজ্য-প্রতিষ্ঠান হইতে রাজনৈতিক শক্তিতে রূপান্তরিত হওয়ার আনুষঙ্গিক প্রয়োজন মিটানো হইয়াছিল। সিপাহী বিদ্রোহের অব্যবহিত পরে ১৮৫৮ খ্রীষ্টাব্দে ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির অবসান ঘটাইয়া ভারতের শাসন-ব্যবস্থা ব্রিটিশ সরকার স্বহস্তে গ্রহণ করিয়াছিলেন।

১৮৫৮ খ্রীঃ ইষ্ট্ ইণ্ডিয়া কোম্পানির অবসান—ব্রিটিশ সরকারের অধীনে ভারতবর্ষ

**ব্রিটিশ শাসনের বিরোধিতা : ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহ (Opposition to the British Rule : Revolt of 1857):** অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগ হইতে উনবিংশ শতাব্দীর মধ্যভাগ পর্যন্ত ভারতবর্ষে ব্রিটিশ অধিকার অপ্রতিহতভাবে বৃদ্ধি পাইতেছিল। দেশীয় রাজন্যবর্গকে অধিকারচ্যুত করিয়া ব্রিটিশ ক্ষমতা-বিস্তার স্বাভাবতঃই ভারতবাসীদের মনে ব্রিটিশ-বিরোধী মনোভাব জাগাইয়া তুলিয়াছিল। কেবলমাত্র রাজনৈতিক কারণেই যে এরূপ ব্রিটিশ-বিরোধী মনোভাব জাগিয়াছিল এমন নহে, অর্থনৈতিক, ধর্মনৈতিক প্রভৃতি কারণও এই বিদ্বেষের পশ্চাতে ছিল।

ব্রিটিশ শক্তি-বৃদ্ধিতে ভারতবাসীদের বিরোধিতা

(১) ব্রিটিশের বিরুদ্ধে যে মনোভাব সৃষ্টি হইয়াছিল, উহার প্রকাশ অষ্টাদশ শতাব্দীর শেষভাগেই পরিলক্ষিত হয়। ১৮৭১ খ্রীষ্টাব্দে বারাণসীর রাজা চৈৎ সিংহ ওয়ারেন হেষ্টিংসের অত্যাচারী নীতির বিরুদ্ধে এক বিদ্রোহ সৃষ্টি করিয়াছিলেন। বারাণসীর বিদ্রোহ বিহার, অযোধ্যা পর্যন্ত বিস্তারলাভ করিয়াছিল। সেই সময়ে অযোধ্যায় যে ব্রিটিশ রেসিডেণ্ট (Resident) ছিলেন, তাঁহার চিঠিপত্রাদি হইতে জানা যায় যে, এই বিদ্রোহের উদ্দেশ্য ছিল ব্রিটিশ শাসনের অবসান ঘটান।

রাজা চৈৎ সিংহের বিদ্রোহ (১৭৮১)

(২) অযোধ্যার নবাব আসফ্-উদ্-দৌলার মৃত্যুর পর তাঁহার পুত্র ওয়াজীর আলি নবাব হইলেন। কোম্পানির কর্তৃপক্ষও তাহা মানিয়া লইলেন, কিন্তু আসফ্-উদ্-দৌলার ভ্রাতা সাদাৎ আলি স্বয়ং অযোধ্যার সিংহাসন অধিকার করিবার উদ্দেশ্যে ওয়াজীর আলির সিংহাসন লাভ অবৈধ বলিয়া ঘোষণা করিলেন, কারণ ওয়াজীর আলি নাকি ছিলেন আসফ্-উদ্-দৌলার অবৈধ সন্তান। যাহা হউক, কোম্পানি ওয়াজীর আলির স্থলে সাদাৎ আলিকে অযোধ্যার নবাব বলিয়া স্বীকার করিয়া লইল এবং ওয়াজীর আলিকে অযোধ্যা হইতে বারাণসীতে লইয়া আসা হইল। ওয়াজীর আলি কাবুলের আমীর জামান শাহ্কে ভারতবর্ষ আক্রমণের জন্য উৎসাহিত করিয়া গোপনে আলাপ-আলোচনা চালাইলেন। এই সংবাদ ইংরাজদের নিকট পৌঁছিলে ওয়াজীর আলিকে কড়া নজরে রাখিবার জন্য বারাণসী হইতে কলিকাতায় আনা স্থির হইল। ওয়াজীর আলি কলিকাতায় আসিতে স্বীকৃত হইলেন না, উপরন্তু মিঃ চেরি (Mr. Cherry)

নবাব ওয়াজীর আলির বিদ্রোহ (১৭৯৯)

নামে যে ব্রিটিশ রেসিডেণ্ট তাঁহাকে কলিকাতায় প্রেরণ করিতে চাহিয়াছিলেন তাঁহাকে তিনি হত্যা করিলেন ( ১৭৯৯ )। ঐ ঘটনার সঙ্গে সঙ্গে বারাণসীতে এক বিদ্রোহ দেখা দিল। ওয়াজীর আলির বিদ্রোহের পশ্চাতে সিন্ধিয়া, টিপু সুলতান, জামান শাহ্, ঢাকার নবাব প্রভৃতিরও সমর্থন ছিল এবং ব্রিটিশ শাসনের অবসান ঘটানই ছিল এই বিদ্রোহের মূল উদ্দেশ্য। বলা বাহুল্য, সামরিক বলে বলীয়ান ব্রিটিশ-শক্তির সহিত ওয়াজীর আলি আঁটিয়া উঠিতে পারেন নাই।

ভারতের বিভিন্ন অংশে বিদ্রোহ : ধলভূম, রংপুর, বিষ্ণুপুর, তিনেভেলী, বেরিলি, আলিগড়, উড়িষ্যা ও খান্দেশ

(৩) ব্রিটিশ সাম্রাজ্য-বিস্তার-নীতির ফলে ভারতে বিভিন্ন অংশে ক্ষুদ্র ক্ষুদ্র বহু বিদ্রোহাত্মক ঘটনার পরিচয় অষ্টাদশ শতাব্দীর শেষ ভাগ হইতে আরম্ভ করিয়া উনবিংশ শতাব্দীর প্রথম ভাগেব মধ্যে পাওয়া যায়। ইহা ভিন্ন ব্রিটিশ শাসনের প্রথমদিকে যে অর্থনৈতিক দুরবস্থা দেশের সর্বত্র দেখা দিয়াছিল, তাহার ফলেও ব্রিটিশের বিরুদ্ধে বিদ্রোহাত্মক মনোভাবের সৃষ্টি হইয়াছিল। বিশেষতঃ চিরস্থায়ী বন্দোবস্তে অতি উচ্চহারে খাজনা নির্ধারিত হওয়ার ফলে রায়তদের এবং জমিদারেব উপর যে চাপ পড়িয়াছিল, সেজন্যও ব্রিটিশ-বিরোধী মনোভাবের সৃষ্টি হইয়াছিল। ধলভূমের রাজা ব্রিটিশের বিরুদ্ধে প্রকাশ্য বিদ্রোহ ঘোষণা করিয়া সশস্ত্র যুদ্ধ করিতে দ্বিধাবোধ করেন নাই। রংপুর, বিষ্ণুপুর প্রভৃতি অঞ্চলে কৃষকদের উপর অর্থ আদায়ের জন্য অত্যাচার শুরু হইলে তাহারা বিদ্রোহ ঘোষণা করিয়াছিল। তিনেভেলী জেলা, বেরিলী, আলিগড়, উড়িষ্যা, খান্দেশ প্রভৃতি অঞ্চলেও অনুরূপ বিদ্রোহ দেখা দিয়াছিল।

সন্ন্যাসী-বিদ্রোহ

(৪) হিন্দু-সন্ন্যাসী ও মুসলমান ফকিরদের ব্রিটিশ-বিরোধিতা অষ্টাদশ শতাব্দীর শেষ ভাগে বাংলাদেশে ব্রিটিশ কর্তৃপক্ষকে প্রকম্পিত করিয়া তুলিয়াছিল। ঐ বিদ্রোহ সাধারণ্যে সন্ন্যাসী-বিদ্রোহ নামে পরিচিত।

'ফরাইদি' ও 'ওহাবী' আন্দোলন

সন্ন্যাসী-বিদ্রোহ ভিন্ন 'ফবাইদি' আন্দোলনও ব্রিটিশ শাসনের অবসান করিতে চাহিয়াছিল। শরিয়ৎ-উল্লাহ্ ছিলেন এই আন্দোলনের (১৮০৪) জনক। ফরাইদিগণ বিশ্বাস করিত যে, ব্রিটিশ শাসনাধীনে মুসলমান ধর্মাবলম্বীদের বাস করা ধর্মবিরোধী কাজ। এই আন্দোলন পূর্ববঙ্গে দেখা দিয়াছিল। অনুরূপ অপর একটি আন্দোলন ছিল 'ওহাবী আন্দোলন'। বর্তমান উত্তর-প্রদেশের রায়বেরিলী নামক স্থানে সৈয়দ আহম্মদ এই আন্দোলন শুরু করিয়াছিলেন ( ১৮২০ )। আরবদেশের ওহাবী

সম্প্রদায়ের অনুকরণে মুসলমান ধর্মের সংস্কার তিনি করিতে চাহিয়াছিলেন বলিয়া তাঁহার প্রবর্তিত আন্দোলনও 'ওহাবী' আন্দোলন নামে পরিচিত ছিল। ক্রমে এই আন্দোলন এক রাজনৈতিক আন্দোলনে পরিণত হয়। ওহাবীগণ সামরিক শিক্ষা গ্রহণ করিয়া ব্রিটিশ-বিতাড়নে ব্রতী হয়। বাংলাদেশে ওহাবী আন্দোলনের নেতা ছিলেন তিতুমীর।

তিতুমীর

এইভাবে অষ্টাদশ শতাব্দীর শেষভাগে ও ঊনবিংশ শতাব্দীর প্রথম ভাগে বহু ব্রিটিশ-বিরোধী আন্দোলনের সূত্রপাত হইয়াছিল। কিন্তু ১৮৫৭ খ্রীষ্টাব্দে ভারতবর্ষের প্রায় সর্বত্র যে বিদ্রোহ দেখা দিয়াছিল উহা ব্যাপকতা ও শক্তির দিক দিয়া অপরাপর সকল আন্দোলনকে পশ্চাতে ফেলিয়াছিল।

**১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহ (Revolt of 1857)ঃ** ১৮৫৭ খ্রীষ্টাব্দে ভারতবর্ষের এক বিশাল অংশ জুড়িয়া ব্রিটিশ-বিরোধী বিদ্রোহ দেখা দিয়াছিল। সিপাহী অর্থাৎ ব্রিটিশের অধীন ভারতীয় সৈনিকগণই সর্বপ্রথম এই বিদ্রোহ শুরু করিয়াছিল বলিয়া ইহা ব্রিটিশ ঐতিহাসিকগণ কর্তৃক 'সিপাহী বিদ্রোহ' নামেই অভিহিত হইয়াছে। কিন্তু এবিষয়ে বিদ্রোহের সময় হইতে আরম্ভ করিয়া অদ্যাবধি মতানৈক্য রহিয়াছে। আধুনিক ঐতিহাসিক ও লেখকগণের অনেকে এবং ঊনবিংশ শতাব্দীর ব্রিটিশ ঐতিহাসিকদের কেহ কেহ ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহকে ভারতবর্ষ হইতে ব্রিটিশ শাসন অবসানের জন্য এক ব্যাপক জাতীয় আন্দোলন বলিয়া অভিহিত করিয়াছেন। ইদানীং এবিষয়ে নানাপ্রকার গবেষণা করিয়া নানাবিধ তথ্য সংগ্রহ করা হইয়াছে। ১৯৫৭ খ্রীষ্টাব্দে ঐ বিদ্রোহের একশত বৎসর পূর্ণ হওয়া উপলক্ষে ভারত-সরকারের পৃষ্ঠপোষকতায় প্রখ্যাত ঐতিহাসিক ডক্টর সুরেন্দ্রনাথ সেন কর্তৃক *Eighteen Fifty-seven* নামক একখানি গ্রন্থ প্রকাশিত হইয়াছে। ইহা ভিন্ন ডক্টর মজুমদারের *The Sepoy Mutiny & the Revolt of 1857* গ্রন্থখানিও প্রকাশিত হইয়াছে। ব্রিটিশ ও ভারতীয় ঐতিহাসিকদের রচনার উপর নির্ভর করিয়াই ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহ সম্পর্কে আলোচনা করা সমীচীন হইবে।

১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহ সম্পর্কে নূতন তথ্যাদি সংগৃহীত

**কারণঃ** ১৮৫৭ খ্রীষ্টাব্দে বিদ্রোহের নানাবিধ কারণকে রাজনৈতিক, সামাজিক, অর্থনৈতিক, সামরিক ও ধর্মনৈতিক এই কয়টি ভিন্ন ভিন্ন পর্যায়ে ভাগ করিয়া আলোচনা করাই সুবিধাজনক হইবে।

রাজনৈতিক, সামাজিক, অর্থনৈতিক, সামরিক ও ধর্মনৈতিক কারণ

রাজনৈতিক কারণের মধ্যে লর্ড ডালহৌসীর স্বত্ব-বিলোপ-নীতির প্রয়োগ দ্বারা সাতারা, সম্বলপুর, নাগপুর, ঝাঁসি প্রভৃতি অধিকার এবং নানাসাহেবের ভাতা বন্ধ করা বিশেষভাবে উল্লেখযোগ্য। ইহা ভিন্ন তাঞ্জোর ও কর্ণাটের রাজপরিবারের ভাতা বন্ধ করিয়া দেওয়া হইয়াছিল। অযোধ্যা রাজ্যটি কু-শাসনের অজুহাতে অধিকার করিয়া লওয়া হইয়াছিল। কিন্তু এই সকল রাজ্য অধিকার করিবার অর্থনৈতিকতার প্রশ্ন বাদ দিলেও যে অত্যাচার ও অমানুষিক বর্বরতার সহিত নাগপুরের রাজপ্রাসাদ এবং অযোধ্যার নবাবের প্রাসাদ লুণ্ঠন করা হইয়াছিল, তাহা তদানীন্তন ভারতের দেশীয় রাজগণের মধ্যে এক দারুণ বিক্ষোভ ও সন্দেহের সৃষ্টি করিয়াছিল।

(১) রাজনৈতিক স্বত্ব-বিলোপ-নীতির প্রয়োগ

নাগপুর ও অযোধ্যার প্রাসাদ লুণ্ঠন

অযোধ্যার নবাবের আর্থিক সাহায্যের উপর নবাব পরিবারের সহিত সম্পর্কিত বহুসংখ্যক পুরুষ ও মহিলা নির্ভরশীল ছিলেন। কিন্তু ব্রিটিশ অধিকারের পর অযোধ্যায় এইরূপ বহু পরিবার অর্থসাহায্যের অভাবে অত্যন্ত দুর্দশাগ্রস্ত হইয়া পড়িয়াছিল। অলঙ্কারপত্র এবং অপরাপর সামগ্রী বিক্রয় করিয়া তাহাদিগকে দিনযাপন করিতে এবং বহু সম্ভ্রান্ত পরিবারের মহিলাদের পর্যন্ত রাত্রিতে অপরের নিকট খাদ্যদ্রব্য ভিক্ষা করিতে হইয়াছিল। এইরূপ অবস্থার বিরুদ্ধে প্রতিক্রিয়া জনসাধারণের মনে স্বভাবতঃই দেখা দিবে তাহাতে আশ্চর্য হইবার কিছুই নাই। ইহা ভিন্ন অযোধ্যায় যে নূতন রাজস্ব-নীতির প্রচলন করা হইয়াছিল, তাহার ফলে অসংখ্য তালুকদার তাঁহাদের জমিদারিচ্যুত হইয়াছিলেন। অযোধ্যার চিরাচরিত বিচার-ব্যবস্থার স্থলে নূতন বিচার-ব্যবস্থা চালু করা হইয়াছিল। কিন্তু ইহা ছিল ব্যয়বহুল এবং সময়সাপেক্ষ। ফলে জনসাধারণের মনে ব্রিটিশ শাসনের বিরুদ্ধে অসন্তোষের মাত্রা আরও বৃদ্ধি পাইয়াছিল। উদ্ধত প্রকৃতির ব্রিটিশ কর্মচারিগণের ব্যবহারও জনসাধারণের মনে ব্রিটিশের প্রতি বিদ্বেষ ও বিতৃষ্ণা বহুগুণে বাড়াইয়া দিয়াছিল। সামাজিক কারণও বিদ্রোহের ক্ষেত্র প্রস্তুত করিয়াছিল। বিদ্রোহের প্রায় অর্ধশতাব্দী পূর্ব হইতে ব্রিটিশ শাসকবর্গের ভারতীয়দের প্রতি ঘৃণা এবং ভারতীয়দের সংস্পর্শ এড়াইয়া চলিবার মনোবৃত্তি

অযোধ্যার নবাবের আশ্রিত পরিবারবর্গের দুর্দশা—জনসাধারণের মধ্যে বিদ্বেষ

অযোধ্যায় প্রবর্তিত নূতন রাজস্বনীতি ও বিচার-ব্যবস্থার ত্রুটি, ব্রিটিশ কর্মচারিবর্গের অত্যাচারী শাসন

ভারতবাসীর নিকট প্রকট হইয়া উঠিয়াছিল। শাসক ও শাসিতের মধ্যে এইরূপ ব্যবধান শান্তি বা আনুগত্যের অনুকূল নহে, বলা বাহুল্য।

(২) সামাজিক: ব্রিটিশ কর্মচারিগণের ভারতবাসীর প্রতি ঘৃণা, ইংরাজী শিক্ষা, রেলপথ, টেলিগ্রাফ ব্যবস্থা, সতীদাহ-দমন প্রভৃতি দুরভিসন্ধিমূলক বলিয়া সন্দেহ

ইংরাজী শিক্ষার প্রবর্তন, রেলপথ, টেলিগ্রাফ ব্যবস্থা, সতীদাহ-দমন প্রভৃতি সামাজিক উন্নয়নমূলক কার্যাদি যুক্তির দিক দিয়া সম্পূর্ণ সমর্থনযোগ্য হইলেও অপরাপর কারণ এবং বিটিশ শাসকবর্গের শাসিতদের নিকট হইতে বিচ্ছিন্ন থাকিবার মনোবৃত্তির পরিপ্রেক্ষিতে ঐগুলি ভারতবাসীর নিকট দুরভিসন্ধি-মূলক বলিয়া প্রতিভাত হইয়াছিল।

ব্রিটিশ কর্মচারিবর্গের ব্যভিচার

ব্রিটিশ সামরিক কর্মচারিবর্গের ব্যভিচার প্রভৃতি সমসাময়িক ভারতবাসীদের চক্ষে ব্রিটিশদের হেয় প্রতিপন্ন করিয়াছিল।

(৩) অর্থনৈতিক

অর্থনৈতিক কারণের উপর পূর্বেকার ঐতিহাসিকগণ ততটা গুরুত্ব আরোপ করেন নাই। কিন্তু আধুনিক গবেষণায় ইহার যথাযথ গুরুত্ব সম্পর্কে অবহিত হওয়া গিয়াছে। বাংলাদেশে ব্রিটিশ শাসনের গোড়াপত্তনের সময় হইতে ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহের পূর্বাবধি একশত বৎসর ধরিয়া ইংরাজগণ যে পরিমাণ সোনা, রূপা, প্রভৃতি মূল্যবান ধাতু ভারতবর্ষ হইতে লইয়া গিয়াছিল তাহার অবশ্যম্ভাবী ফল হিসাবে ব্রিটিশ অধিকৃত রাজ্যের প্রজাবর্গের অর্থনৈতিক অবস্থা ক্রমেই শোচনীয় হইয়া উঠিতেছিল। ইংরাজদের আমলে নূতন রাজস্বনীতি এই দুরবস্থার মাত্রা বৃদ্ধি করিয়াছিল। বিলাতী শিল্পজাত দ্রব্যাদির আমদানির ফলে দেশীয় ক্ষুদ্র শিল্পগুলি ক্রমে বিনাশ-প্রাপ্ত হইতেছিল। ইংরাজী শিক্ষা প্রবর্তনে পূর্বেকার বিদ্বান সমাজের সমাদর হ্রাস পাইতেছিল। দেশীয় অর্থাৎ সংস্কৃত বা ফার্সী ভাষায় শিক্ষিত ব্যক্তি-বর্গের জীবিকার্জনের পন্থা ক্রমেই লোপ পাইতেছিল।

ভারতবর্ষ হইতে মূল্যবান ধাতু ইংলণ্ডে রপ্তানি—দেশীয় শিল্পের অপমৃত্যু: জনসাধারণের দুর্দশা

আর্থিক কারণ ইংরাজ সেনাবাহিনীর অন্তর্ভুক্ত সিপাহী—অর্থাৎ ভারতীয় সৈনিকদের মধ্যেও দারুণ অসন্তোষের সৃষ্টি করিয়াছিল। সাধারণ সিপাহীর মাহিনা ছিল মাসিক ৯৲ টাকা। 'সোয়ার' অর্থাৎ অশ্বারোহী সৈনিকদের অবস্থাও কোন অংশে উন্নত ছিল না। তাহাদের মাহিনা সামান্য অধিক ছিল বটে, কিন্তু তাহাদের মাহিনা হইতে নানা খাতে কিছু কিছু করিয়া অর্থ কাটিয়া রাখা হইত।

সৈনিকদের আর্থিক দুরবস্থা

কিন্তু বিদ্রোহের অন্যতম প্রধান কারণ ছিল সেনাবাহিনীর অসন্তোষ। নানা কারণে এই অসন্তোষের সৃষ্টি হইয়াছিল। ইওরোপীয়দের তুলনায় ভারতীয় সৈনিকদের বেতনের স্বল্পতা সৈনিকদের মনে স্বাভাবতই বিদ্বেষ জাগাইয়া তুলিয়াছিল। এই বিদ্বেষের সঙ্গত কারণও ছিল। প্রধানত, সিপাহীদের সাহায্যেই ইংরাজগণ ভারতবর্ষে এক বিস্তীর্ণ সাম্রাজ্য জয় করিতে সমর্থ হইয়াছিল। কিন্তু এই সাম্রাজ্য-জয়ে সাহায্যের বিনিময়ে তাহারা কোনপ্রকার আর্থিক সুযোগ-সুবিধা পায় নাই। উপরন্তু ব্রিটিশ সৈনিকদের তুলনায় তাহাদের মাহিনা এত অল্প ছিল যে, তাহারা এই বৈষম্যমূলক ব্যবহারে অত্যন্ত ক্ষুব্ধ ও অসন্তুষ্ট হইয়া উঠিয়াছিল। এই বৈষম্যমূলক ব্যবহার তাহাদের অন্তরকে ইংরাজদের বিরুদ্ধে বিষাইয়া দিয়াছিল।

(৪) সামরিক ঃ সিপাহীদের মাহিনার স্বল্পতা—বৈষম্যমূলক ব্যবহার

পদোন্নতির ক্ষেত্রেও দেশীয় এবং ইওরোপীয়দের মধ্যে বৈষম্য করা হইত। ভারতীয় অফিসার বা সিপাহীর পদোন্নতির আশা ছিল না। অভিজ্ঞ ভারতীয় অফিসারদের দাবি অগ্রাহ্য করিয়া অনভিজ্ঞ ইওরোপীয় অফিসারগণকে দায়িত্বমূলক কার্যে নিযুক্ত করা হইত। ইহার ফলে ইওরোপীয় অফিসার ও সৈনিকদের বিরুদ্ধে দেশীয় অফিসার ও সিপাহীদের বিদ্বেষ ক্রমেই বৃদ্ধি পাইতেছিল।

ভারতীয় সামরিক অফিসার বা সিপাহী-দের পদোন্নতির সুযোগের অভাব

উপরি-উক্ত কারণের ফলে ভারতবাসীদের এবং বিশেষভাবে সিপাহীদের মনে যখন ব্রিটিশ-বিরোধী মনোভাব জাগিয়াছে, তখন ইওরোপীয় খ্রীষ্টধর্ম-যাজকদের হিন্দু ও মুসলমানগণকে ধর্মান্তরিত করিবার চেষ্টা অগ্নিতে ঘৃতাহুতির কাজ করিয়াছিল। সিপাহীদের নিকট পাদ্রীরা খ্রীষ্টধর্ম সম্পর্কে বক্তৃতা করিত। জেলখানায় কয়েদীদের নিকট পাদ্রীদের অবাধ যাওয়া-আসার অধিকার ছিল। হিন্দু ও মুসলমান উভয় সম্প্রদায়ের লোককেই খ্রীষ্টধর্মে ধর্মান্তরিত করিবার চেষ্টা চলিতেছিল। এমতাবস্থায় ভারতীয়দের নিকট সতীদাহ প্রথা নিবারণ, বিধবা-বিবাহ-আইন, এমন কি রেল-ভ্রমণে জাতিভেদ মানিয়া চলিবার অসুবিধা প্রভৃতি ইংরাজ শাসকবর্গের সকলকে খ্রীষ্টধর্মে ধর্মান্তরিত করিবার এক অভিসন্ধি বলিয়া মনে হইল।

(৫) ধর্মনৈতিক ঃ (ক) খ্রীষ্টধর্মে ধর্মান্তরিত করিবার চেষ্টা, সতীদাহ দমন, বিধবা-বিবাহ—প্রভৃতি দুরভিসন্ধিমূলক বলিয়া ধারণা

রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক, সামরিক ও ধর্মনৈতিক কারণে যখন

বিদ্রোহের ক্ষেত্র প্রস্তুত হইয়াছে, তখন চর্বি-মিশ্রিত কার্তুজ ( greased cartridge ) বারুদের স্তূপে অগ্নিস্ফুলিঙ্গের কাজ করিল। ১৮৫৬ খ্রীষ্টাব্দে ব্রিটিশ সরকার এন্‌ফিল্ড্ রাইফল্ (Enfield Rifle) নামে একপ্রকার নূতন ধরনের বন্দুক সেনাবাহিনীতে চালু করিলেন। এই বন্দুকের কার্তুজ দাঁতে কাটিয়া বন্দুকে পুরিতে হইত। গরু এবং শূকরের চর্বি-মিশ্রিত কার্তুজ স্বাভাবতই হিন্দু ও মুসলমান উভয় সম্প্রদায়ের নিকট ধর্মনাশের সূক্ষ্ম পন্থা বলিয়া মনে হইলে স্বভাবতই উভয় সম্প্রদায়ের সিপাহীদের মধ্যেই এক দারুণ বিক্ষোভের সৃষ্টি হইল। ১৮৫৭ খ্রীষ্টাব্দের ২৯শে মার্চ ব্যারাকপুরে মঙ্গল পাণ্ডে নামে জনৈক সিপাহী প্রকাশ্যভাবে বিদ্রোহ ঘোষণা করে। সেই দিন মঙ্গল পাণ্ডের সহকর্মীদের সকলে না হইলেও অনেকেই তাহার প্রতি সহানুভূতি প্রদর্শন করিতে ক্রুটি করে নাই। ব্রিটিশ কর্তৃপক্ষ এই কারণে সমগ্র রেজিমেণ্ট ( 34. N. I. ) ভাঙ্গিয়া দিয়া বিদ্রোহের আগুন চাপা দিতে চাহিলেন। মঙ্গল পাণ্ডে ও তাহার সমর্থক জমাদার ঈশ্বরী পাণ্ডেকে প্রাণদণ্ডে দণ্ডিত করা হইল। কিন্তু তাহাতে বিদ্রোহের আগুন নিভিল না। ৩৪নং পদাতিক রেজিমেণ্ট্ ভাঙ্গিয়া দেওয়ার ফলে কর্মচ্যুত সিপাহীরা বিদ্রোহের আগুন ছড়াইতে লাগিল। ক্রমে অপরাপর সেনাদলের মধ্যেও জাতিনাশের ভীতি দারুণভাবে ছড়াইয়া পড়িল। পরবর্তী ঘটনা ঘটিল মীরাটের সামরিক ছাউনিতে। যখন দেশীয় সিপাহীদের মধ্যে এক দারুণ চাঞ্চল্য দেখা গিয়াছে তখন সেনাবাহিনীকে বিদ্রোহাত্মক পন্থা ত্যাগ করিতে উপদেশ-রত কর্ণেল ফিনিস ( Col Finnis )-কে গুলি করিয়া হত্যা করার সঙ্গে সঙ্গে প্রকৃত বিদ্রোহ শুরু হইল ( ১০ই মে, ১৮৫৭ )।

প্রত্যক্ষ কারণ

এন্‌ফিল্ড রাইফল্

মঙ্গল পাণ্ডের বিদ্রোহ

মীরাটে বিদ্রোহ ১০ই মে, ১৮৫৭

**বিদ্রোহের বিস্তার ( Spread of the Revolt ):** সিপাহীদের বিদ্রোহ ব্যারাকপুর হইতে মীরাট এবং তথা হইতে দিল্লীতে বিস্তারলাভ করিল। মীরাট হইতে বিদ্রোহী সিপাহীগণ দিল্লীতে পৌঁছিয়া ( ১১ই মে ) মোগল-বংশধর বাহাদুর শাহ্‌কে ( ২য় ) হিন্দুস্থানের সম্রাট বলিয়া ঘোষণা করিল। মীরাট এবং দিল্লী উভয় স্থানেই সিপাহীরা ব্রিটিশ সামরিক অফিসার ও অপরাপর ইওরোপীয়দের হত্যা করিতে দ্বিধা করিল না। দিল্লী বিদ্রোহী সিপাহীগণ কর্তৃক অধিকৃত হইয়াছে সংবাদ পাইয়া ফিরোজপুর ( ১৩ই মে ) এবং মুজফ্‌ফর নগরের সিপাহীগণও বিদ্রোহ ঘোষণা করিল। বিদ্রোহী

ব্যারাকপুর-দিল্লী: বাহাদুর শাহ্ (২য়) সম্রাট বলিয়া ঘোষিত: ফিরোজপুর, মুজফ্‌ফর নগর, পাঞ্জাব, নৌসেরা, হতমর্দান, অযোধ্যা ও বর্তমান উত্তরপ্রদেশ—ব্যাপক বিদ্রোহ

সিপাহীদের সহিত কোন কোন স্থানে জনসাধারণও যোগদান করিতে ত্রুটি করিল না। পাঞ্জাব, নৌসেরা, হতমর্দান প্রভৃতি স্থানে বিদ্রোহ দেখা দিল। অযোধ্যা ও বর্তমান উত্তরপ্রদেশে বিদ্রোহ অত্যন্ত ব্যাপকভাবে আরম্ভ হইল। এটোয়া, মইনপুরী, রুর্কী, এটা, মথুরা, লক্ষ্ণৌ, বেরিলী, শাহ্‌জানপুর, মোরাদাবাদ, আজমগড়, কানপুর, এলাহাবাদ, ফৈজাবাদ, দরিয়াবাদ, ফতেপুর, ফতেগড়, হাতরস, ঝাঁসি, জগদীশপুর ও অপরাপর বহুস্থানে বিদ্রোহের আগুন জ্বলিয়া উঠিল।

বিহার ও বাংলাদেশ

বিহারের দানাপুর নামক স্থানের সিপাহীগণ বিদ্রোহ ঘোষণা করিয়া কুনওয়ার সিং-এর নেতৃত্বাধীনে সমবেত হইল। দেওগড়-এর সেনাবাহিনীও বিদ্রোহে যোগদান করিল। বাংলাদেশে ঢাকা ও চট্টগ্রামে সিপাহীগণ বিদ্রোহী হইলে উভয় স্থানেই তাহাদিগকে সহজে দমন করা হইল।

দাক্ষিণাত্য, মধ্য-ভারত ও রাজপুতানা

দাক্ষিণাত্যে, মধ্য-ভারত ও রাজস্থান প্রভৃতি অঞ্চলেও বিদ্রোহের আগুন ছড়াইয়া পড়িল।

নৃশংসতা

**বিদ্রোহ-দমন ( Suppression of the Revolt ) :** বিদ্রোহীদের ব্রিটিশ-বিদ্বেষ কোন কোন স্থানে নির্দোষ ইওরোপীয় নারী ও শিশুদের হত্যাকাণ্ডে প্রকাশলাভ করিয়াছিল বটে, কিন্তু বিদ্রোহ দমনে ব্রিটিশ কর্তৃপক্ষের পৈশাচিকতাও কোন অংশে কম ছিল না।

বিদ্রোহ দমনে ব্রিটিশ কর্মচারী ও সেনাপতিগণের তৎপরতা

বিদ্রোহের প্রথম দিকে ব্রিটিশ পক্ষ পরাজয় স্বীকার করিতে বাধ্য হইলেও সার জন লরেন্স, সার হেনরী লরেন্স, হেভেলক, আউটরাম বা উট্রাম, সার কোলিন্ ক্যাম্পবেল্ প্রভৃতি ইংরাজ কর্মচারী ও সেনাপতিদের তৎপরতায় এবং শিখ, নেপালী ও ব্রিটিশ সৈনিকদের সাহায্যে শেষ পর্যন্ত বিদ্রোহ দমন করা সম্ভব হইয়াছিল।

বিদ্রোহী নেতৃবর্গ : নানা সাহেব, তাঁতিয়া তোপী, কুনওয়ার সিং, ঝাঁসির রাণী

বিদ্রোহীদের নেতৃবর্গের মধ্যে প্রধান ছিলেন কানপুরের নানা সাহেব ও তাঁতিয়া তোপী। তাঁতিয়া তোপীর প্রকৃত নাম রামচন্দ্র পাণ্ডুরঙ্গ তোপী। ইনি তাঁতিয়া তোপী নামেই সমধিক প্রসিদ্ধ। তাঁতিয়া তোপী নানা সাহেবের প্রধান পার্শ্বচর হিসাবে বিদ্রোহে অংশগ্রহণ করিয়াছিলেন। বিদ্রোহী নেতৃবর্গের অপর একজন ছিলেন রাজপুত-দলপতি কুনওয়ার সিং। ইনি জগদীশপুরের ( আরা ) তালুকদার ছিলেন। ঝাঁসির রাণীর কথা কাহারও অবিদিত নহে তাঁহার সামরিক দক্ষতা ও দূরদর্শিতা, তাঁহার সাহস ও বীরত্ব ব্রিটিশেরও

প্রশংসা অর্জন করিয়াছিল। মধ্য-ভারত ও বুন্দেলখণ্ডের বিদ্রোহের নেতৃত্ব করিয়াছিলেন ঝাঁসির রাণী। সার হিউ রোজ-এর অধীনে এক ব্রিটিশ বাহিনীর সহিত যুদ্ধে প্রাণ হারাইয়া তিনি ভারতীয় বীরাঙ্গনাদের অন্যতম হিসাবে অমরত্ব লাভ করিয়াছেন। তাঁতিয়া তোপী হিউ রোজ-এর হস্তে পরাজিত হইয়া পলায়ন করেন, কিন্তু পরে ধৃত হন এবং প্রাণদণ্ডে দণ্ডিত হন। নানা সাহেব পরাজিত হইয়া নেপালে আশ্রয় গ্রহণ করেন। পরে কিভাবে তাঁহার মৃত্যু ঘটিয়াছিল সেবিষয়ে সঠিক কিছু জানিতে পারা যায় নাই।

ব্রিটিশ শক্তির দিল্লী পুনরধিকার—বাহাদুর শাহের নির্বাসন

দীর্ঘ চারিমাস ক্রমাগত যুদ্ধ করিয়া ব্রিটিশ পক্ষ দিল্লী পুনরধিকারে সমর্থ হইয়াছিল। সম্রাট বাহাদুর শাহ্ বন্দী হইলেন। তাঁহাকে রেঙ্গুনে নির্বাসিত করিয়া মোগল বংশের অবসান ঘটান হইল।

**১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহের প্রকৃতি (Character of the Revolt of 1857):** ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহ 'সিপাহী বিদ্রোহ' কিংবা 'জাতীয় আন্দোলন' এই প্রশ্ন সম্পর্কে পরস্পর-বিরোধী মত আছে। প্রধানত দুইটি ভাগে এই সকল বিভিন্ন মতকে ভাগ করিয়া বিচার করা বাঞ্ছনীয় হইবে। (১) জে. বি. নর্টন্ (J. B. Norton), ডক্টর ডাফ (Dr. Duff) ব্যক্তিদের মতে ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহ প্রথমত সিপাহী বিদ্রোহ হিসাবে শুরু হইলেও পরে উহা ব্যাপকতা এবং জাতীয় আন্দোলনের প্রকৃতি লাভ করিয়াছিল। সমসাময়িক জনৈক মার্কিন লেখকও অনুরূপ মত প্রকাশ করিয়াছিলেন। (২) পক্ষান্তরে জে. ডব্লু. কে (J. W. Kaye), সার সৈয়দ্ আহ্মদ, জনৈক বাঙালী সামরিক কর্মচারী দুর্গাদাস বন্দ্যোপাধ্যায় প্রভৃতির মতে ইহা সিপাহীদের বিদ্রোহ ভিন্ন অন্য কিছুই ছিল না।

পরস্পর-বিরোধী মতবাদ

উপরি-উক্ত দুইটি মতের প্রথমটির উপর নির্ভর করিয়া সাভারকর-প্রমুখ দেশ-প্রেমিকগণ ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহকে জাতীয় স্বাধীনতার প্রথম যুদ্ধ বলিয়া অভিহিত করিয়াছেন। বস্তুত, বিদ্রোহের সময় হইতে শুরু করিয়া এযাবৎ কোন সর্বজনগ্রাহ্য সিদ্ধান্তে উপনীত হওয়া সম্ভব হয় নাই। অধুনা প্রকাশিত ডক্টর মজুম-দারের *The Sepoy Mutiny & The Revolt of 1857* এবং ডক্টর সেনের *Eighteen Fifty-seven*—এই দুইখানি গ্রন্থে নূতন গবেষণালব্ধ তথ্যাদির পরি-

প্রেক্ষিতে সমগ্র বিষয়টিকে পুঙ্খানুপুঙ্খরূপে আলোচনা করা হইয়াছে। ডক্টর মজুমদার এবং ডক্টর সেন মোটামুটি এক-ই কথা বলিয়াছেন। ডক্টর মজুমদার নানাপ্রকার যুক্তি প্রদর্শন করিয়া এই সিদ্ধান্তে উপনীত হইয়াছেন যে, ১৮৫৭ খ্রীষ্টাব্দে সিপাহী-বিদ্রোহ জাতীয় আন্দোলন হিসাবে প্রথমে শুরু হয় নাই। প্রধানত ইহা একটি সিপাহী-বিদ্রোহ ছিল, কিন্তু কোন কোন অঞ্চলে ঐ সিপাহী-বিদ্রোহই প্রসার লাভ করিয়া জাতীয় আন্দোলনে রূপান্তরিত হইয়াছিল। বর্তমান উত্তর-প্রদেশের অধিকাংশ, মধ্য-প্রদেশের এক ক্ষুদ্র অংশ, বিহারের পশ্চিমাংশে সিপাহী-বিদ্রোহ জাতীয়-বিদ্রোহ হইয়া দাঁড়াইয়াছিল। অন্যত্র ইহা সিপাহী-বিদ্রোহ ভিন্ন অপর কিছু ছিল না। ডক্টর সেনও অনুরূপ সিদ্ধান্তে উপনীত হইয়া বলিয়াছেন যে, ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহ সিপাহী-বিদ্রোহ হিসাবে শুরু হইলেও সকল স্থানে ইহা কেবল সিপাহীদের মধ্যে সীমাবদ্ধ ছিল না। বিদ্রোহের প্রধান কেন্দ্রগুলিতে বিদ্রোহের পশ্চাতে জনসাধারণের সমর্থন ছিল। অবশ্য স্থান বিশেষে এই সমর্থনের মাত্রা ছিল অল্প বা অধিক।

ডক্টর মজুমদার ও ডক্টর সেনের অভিমত—মূলতঃ সিপাহী-বিদ্রোহ—কোন কোন স্থলে জাতীয় আন্দোলনে রূপান্তরিত

এখানে বলা প্রয়োজন যে, ডক্টর মজুমদার বা ডক্টর সেনের যুক্তি সর্বক্ষেত্রেই অকাট্য এমন নহে। কেহ কেহ মনে করেন যে, তাঁহাদের উভয়ের সিদ্ধান্তই গতানুগতিক ও রক্ষণশীল মনোবৃত্তি-প্রসূত। নর্টন ও ডক্টর ডাফের মন্তব্য, বাহাদুর শাহ্‌কে বিদ্রোহীগণ কর্তৃক হিন্দুস্তানের সম্রাট বলিয়া ঘোষণা, বাহাদুর শাহের ঘোষণায় দেশের হিন্দু-মুসলমান সকল সম্প্রদায়ের লোককে ইংরাজ বিতাড়নে অগ্রসর হইবার আহ্বান প্রভৃতির পরিপ্রেক্ষিতে অনেকে ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহকে জাতীয় বিদ্রোহের চরিত্র দান করিয়া থাকেন। উনবিংশ শতাব্দীতে সামরিক বলে বলীয়ান ব্রিটিশ শক্তির বিরুদ্ধে নিরস্ত্র ভারতবাসীর পক্ষে কোনপ্রকার আন্দোলন শুরু করিবার কল্পনাও আসে নাই। সেই সময়ে ব্রিটিশের সহিত যুঝিতে হইলে সামরিক শক্তির প্রয়োজন এই ছিল ধারণা। ইহা ভিন্ন সেনাবাহিনীর বিভিন্ন দলের মধ্যে কোনপ্রকার ঐক্য যে না ছিল এমন নহে। তদুপরি ব্রিটিশ বিতাড়ন-ই ছিল সেই আন্দোলনের মূল উদ্দেশ্য। বহুস্থানের কৃষকগণও বিদ্রোহে যোগদান করিয়াছিল, এই প্রমাণও আছে। এমতাবস্থায় ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহ সামরিক

অপরাপর মতামত

বিদ্রোহ হিসাবে শুরু হওয়াই ছিল তদানীন্তন পরিস্থিতিতে একমাত্র যুক্তিসম্মত পন্থা। সুতরাং ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহকে, প্রথমে উহা সামরিক বিদ্রোহ হিসাবে শুরু হইয়াছিল, পরে কোন কোন স্থানে জাতীয় রূপ গ্রহণ করিয়াছিল এইরূপ সূক্ষ্ম পার্থক্যের ভিত্তিতে, উপযুক্ত মর্যাদা না দিবার যুক্তি নাই, একথা অনেকে মনে করিয়া থাকেন।

উপসংহার

যাহা হউক, উপসংহারে এই কথা উল্লেখ করা প্রয়োজন যে, ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহের প্রকৃতি সম্পর্কে কোন স্থির সিদ্ধান্তে পৌছান সম্ভব হয় নাই। নূতন তথ্যাদি আবিষ্কৃত হইলেই এই বিষয়ে যে মতানৈক্য রহিয়াছে উহার অবসান ঘটিবে।

**১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহের বিফলতার কারণ (Causes of the Failure of the Revolt of 1857):** ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহের বিফলতার বিভিন্ন কারণের মধ্যে সর্বপ্রথমেই উল্লেখ করা প্রয়োজন যে, বিদ্রোহীদের কার্যপন্থা, প্রভৃতি সম্পর্কে উপযুক্ত যোগাযোগ বা সংহতি ছিল না। ফলে, একই সময়ে সকল স্থানে বিদ্রোহ যেমন শুরু হয় নাই তেমনি সর্বত্র একই নীতি বা কর্মপন্থা অনুসৃত হয় নাই। দ্বিতীয়ত, নানা সাহেব ও বাহাদুর শাহের মধ্যে স্বার্থের প্রতিদ্বন্দ্বিতা ছিল। নানা সাহেব পেশওয়া হইবার এবং মারাঠা প্রাধান্য পুনঃস্থাপনের জন্য সচেষ্ট ছিলেন। বাহাদুর শাহ্ স্বভাবত চাহিয়াছিলেন মোগল প্রাধান্য পুনরুজ্জীবিত করিতে। তৃতীয়ত, ইতস্তত: বিক্ষিপ্তভাবে বিদ্রোহ দেখা দিবার ফলে উহা আঞ্চলিক সীমার মধ্যে গণ্ডিবদ্ধ হইয়া পড়িয়াছিল। দক্ষিণ-ভারতে এই বিদ্রোহের বিস্তৃতি ঘটে নাই। চতুর্থত, বিদ্রোহী নেতৃগণের ব্যাপক বিদ্রোহ-পরিচালনার মত যোগ্যতা ও দক্ষতা ছিল না। ঝাঁসির রাণী, নানা সাহেব, তাঁতিয়া তোপী, কুনওয়ার সিং প্রভৃতি নেতৃবর্গ স্ব-স্ব এলাকায় সুযোগ্য নেতৃত্বের পরিচয় দান করিলেও ব্যাপক বিদ্রোহের সামগ্রিক পরিচালনার ক্ষমতা তাঁহাদের কাহারো ছিল না। উপযুক্ত নেতৃত্বের অভাব বিদ্রোহের অসাফল্যের অন্যতম প্রধান কারণ ছিল, একথা অনস্বীকার্য। পঞ্চমত, বিদ্রোহের পরাজয়ের কারণগুলির মধ্যে ব্রিটিশ কূট-কৌশলেরও উল্লেখ করিতে হইবে। মাত্র দশ বৎসর পূর্বে ব্রিটিশ সরকার পাঞ্জাব অধিকার

(১) সংহতির অভাব

(২) আদর্শ ও উদ্দেশ্যের পার্থক্য

(৩) আঞ্চলিক সীমায় সীমাবদ্ধতা

(৪) সুযোগ্য নেতার

(৫) ব্রিটিশ কূট-কৌশল

করিয়া শিখ-শক্তির অবসান ঘটাইয়াছিল। কিন্তু সেই শিখদের এই বিদ্রোহ দমনের কার্যে নিয়োগ করিতে ব্রিটিশ-শক্তি সক্ষম হইয়াছিল। ষষ্ঠত, বিদ্রোহকে সমগ্রভাবে পরিচালনায় কোন সামগ্রিক পরিকল্পনা বা কেন্দ্রীয় সংগঠন ছিল না। ফলে বিদ্রোহীদের শক্তি ইতস্ততঃ বিক্ষিপ্তভাবে অযথা বিনাশপ্রাপ্ত হইয়াছিল। কোন কোন স্থানে বিদ্রোহীদের মধ্যে সংগঠনের পরিচয় পাওয়া গেলেও বিদ্রোহকে জয়যুক্ত করিতে হইলে যে কেন্দ্রীয় পরিচালনা ও পরিকল্পনার প্রয়োজন হয়, তাহা ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহে গড়িয়া উঠে নাই।

(৬) বিদ্রোহীদের সংগঠনের অভাব

সপ্তমত, ব্রিটিশ সেনাবাহিনী যাহাতে দিল্লী অবরুদ্ধ করিতে না পরে সেজন্য প্রয়োজনীয় ব্যবস্থা না করিয়া বিদ্রোহীগণ অত্যন্ত ভুল করিয়াছিল। ইহা ভিন্ন দিল্লী যখন ব্রিটিশ সৈন্য কর্তৃক অবরুদ্ধ হইয়াছিল তখন দিল্লীর অভ্যন্তর হইতে বাধাদানের সঙ্গে সঙ্গে বাহির হইতেও অবরোধকারী ব্রিটিশবাহিনীকে আক্রমণ করিবার চেষ্টা না করিয়া বিদ্রোহীগণ সামরিক অদূরদর্শিতার পরিচয় দিয়াছিল।

(৭) বিদ্রোহীদের সামবিক ভুল

অষ্টমত, ব্রিটিশ সেনাবাহিনীর সামরিক দক্ষতা, গোলাবারুদের প্রাচুর্য এবং সর্বোপরি একই সেনাপতির নির্দেশানুযায়ী যুদ্ধ করা, ব্রিটিশ সেনাবাহিনীর শৃঙ্খলা, সামরিক দূরদর্শিতা, উন্নত ধরনের সেনাপতিত্বও বিদ্রোহীদের পরাজয়ের কারণ হইয়া দাঁড়াইয়াছিল।

(৮) ব্রিটিশের সেনাবাহিনীর দক্ষতা

**বিদ্রোহের ফলাফল ( Result of the Revolt ):** ১৮৫৭ বিদ্রোহ বিফলতায় পর্যবসিত হইয়াছিল বটে, কিন্তু ইহার ফলে ভারতে ব্রিটিশ শাসনের ব্যাপক পরিবর্তন ঘটিয়াছিল। প্রথমত, ইংলণ্ডের ব্রিটিশ কর্তৃপক্ষ স্পষ্টই বুঝিতে পারিয়াছিলেন যে, একটি ব্যবসায়ী প্রতিষ্ঠানের হস্তে এত বড় সাম্রাজ্যের শাসনভার ছাড়িয়া দেওয়া নিরাপদ নহে। এই কারণে ভারতে ব্রিটিশ ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির শাসনের অবসান ঘটাইয়া এই সাম্রাজ্য ব্রিটিশ সরকারের অধীনে স্থাপন করা হইল। ব্রিটিশ সার্বভৌম ক্ষমতার প্রতীক মহারাণী ভিক্টোরিয়ার প্রতিনিধি হিসাবে ভারতের গবর্ণর-জেনারেলকে ভাইসরয় বা রাজপ্রতিনিধি নিযুক্ত করা হইল।

ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির অবসান

দ্বিতীয়ত, মহারাণীর ঘোষণা দ্বারা লর্ড ডালহৌসী-প্রবর্তিত স্বত্ব-বিলোপ-নীতি পরিত্যক্ত হইল। এই ঘোষণায় স্পষ্টভাবে বলা হইল যে, ব্রিটিশ সরকার ভারতবর্ষে আর রাজ্যবিস্তার করিবেন না।

স্বত্ব-বিলোপ-নীতি

ভারতীয় কুটিরশিল্পগুলি স্বভাবতই বিলাতী যন্ত্রশিল্প-জাত দ্রব্যাদির সহিত প্রতিযোগিতায় টিকিতে পারিল না। ভারতের কুটিরশিল্পের অপমৃত্যু ঘটিল। অর্থনৈতিক ক্ষেত্রে ইহা এক বিপর্যয়ের সৃষ্টি করিল। ভারতীয়দের অর্থনৈতিক দুর্দশার চরম অবস্থা ঐ সময় হইতেই শুরু হইল। ইংলণ্ডের স্বার্থে ভারতবর্ষকে কৃষিপ্রধান কাঁচামাল-উৎপাদনকারী দেশ হিসাবে রাখাই প্রয়োজন ছিল। কাজেও হইল তাহাই। বিলাতী সৌখীন দ্রব্যাদি, যথা—রেশম সামগ্রী, চামড়ায় প্রস্তুত সৌখীন দ্রব্যাদি, কাচ, চীনামাটি প্রভৃতিতে প্রস্তুত নানাবিধ সামগ্রী, কাগজ, ঘড়ি খেলনা, সিগারেট, সুগন্ধি দ্রব্যাদি, সাইকেল, মোটরগাড়ী, সেলাই-এর কল, সুগন্ধি সাবান, এনামেলের বাসন, এলুমিনিয়ামের বাসনপত্র, কেরোসিন, লোহার নানাপ্রকার সামগ্রী প্রভৃতি বহু ইওরোপীয়—প্রধানতঃ বিলাতী জিনিসপত্রে ভারতের বাজার ছাইয়া গেল। এই সকল দ্রব্যের আমদানি একদিকে যেমন ভারতের নিজস্ব অর্থনৈতিক কাঠামোর এক বিরাট পরিবর্তন সাধন করিল, তেমনি ভারতীয়দের রুচি ও সামাজিক জীবনেও উল্লেখযোগ্য পরিবর্তন ঘটাইল।

ইওরোপীয় তথা বিলাতী দ্রব্যাদি —ভারতীয়দের রুচি, অর্থনৈতিক ও সামাজিক জীবনের উপর প্রভাব

বিদেশী সামগ্রী ভারতের সর্বত্র বণ্টনের সুবিধার এবং বিভিন্ন স্থান হইতে কাঁচামাল সরবরাহের সুবিধার জন্য রেলপথ নির্মিত হইল। জলপথে পূর্ব হইতেই বাণিজ্যপোত চলাচল করিত। লোহার জাহাজ ও বাষ্পশক্তি ব্যবহার করিয়া বাণিজ্যপোতের গতি আরও দ্রুততর হইলে আভ্যন্তরীণ ও বৈদেশিক বাণিজ্যের সুযোগ বহুগুণে বৃদ্ধি পাইল। টেলিগ্রাফ, ক্যাবল প্রভৃতি প্রবর্তনের ফলে ব্যবসা-বাণিজ্য এবং জীবনযাত্রার রীতির এক আমূল পরিবর্তন শুরু হইল। ব্রিটিশ রাজস্বনীতি—চিরস্থায়ী বন্দোবস্ত প্রথমত বাংলা, বিহার, উড়িষ্যার অর্থনৈতিক জীবনে এক বিরাট পরিবর্তন আনিয়াছিল, একথা পূর্বেই বলা হইয়াছে। নীলকর সাহেবদের কুঠিস্থাপন ও কৃষকদের উপর অত্যাচারে সেই যুগের ইংরাজ অত্যাচার ও শোষণের এক জঘন্যতম প্রকাশ দেখিতে পাওয়া যায়।

পরিবহণ-ব্যবস্থার পরিবর্তন

এইভাবে ভারতের নিজস্ব শিল্পগুলি ক্রমে উঠিয়া গেল এবং সেইস্থানে বিলাতী দ্রব্যাদির আমদানি চলিল। ইহার ফলে ভারতের অর্থনৈতিক

এবং সামাজিক জীবনে এক সুদূরপ্রসারী পরিবর্তনের সূচনা হইল। পূর্বেই ভারতীয় গ্রামগুলি অর্থনৈতিক ক্ষেত্রে ছিল স্বয়ং-সম্পূর্ণ। সেই স্বয়ং-সম্পূর্ণতা লোপ পাইল। গ্রামগুলি পরমুখাপেক্ষী হইয়া উঠিল। গ্রাম্যজীবনের পূর্বেকার স্বাচ্ছন্দ্য ক্রমেই বিনাশপ্রাপ্ত হওয়ায় জনসাধারণ শহরের জীবনের প্রতি ক্রমেই আকৃষ্ট হইতে লাগিল। পাটি, মাদুর, কাঠের পিঁড়ি, জলচৌকির স্থলে আসিল চেয়ার-টেবিল। প্রদীপের বদলে লণ্ঠন, বাঁশের ছাতার পরিবর্তে বিলাতী কাপড়ের ছাতার ব্যবহার শুরু হইল। চটি জুতা ও খড়মের স্থান লইল বিলাতী ধরনের পাম্প সু ( Pump Shoe ), সু ( Shoe ) প্রভৃতি।

ভাবতীয স্বযং-সম্পূর্ণ গ্রামগুলি পরমুখাপেক্ষী

ভারতীয়দের সামাজিক জীবনে পরিবর্তন

ক্রমে শাসনকার্য ও বাণিজ্যিক অসুবিধার জন্য ইংরাজগণ ভারতে পাশ্চাত্য শিক্ষা ও বিজ্ঞানের প্রসারে সচেষ্ট হইল। ভারতের নিজস্ব অর্থনৈতিক ভিত্তির আমূল পরিবর্তনের ফলে চাকুরিজীবী মধ্যবিত্ত সম্প্রদায়ের উদ্ভব ঘটিল। গ্রামাঞ্চলের কুটিরশিল্পের অপমৃত্যুর ফলে জনসাধারণ সকলেই কৃষি জমির উপর নির্ভরশীল হইয়া পড়িল। এইভাবে অষ্টাদশ শতাব্দী ও উনবিংশ শতাব্দীর প্রথমভাগে ভারতীয়দের জাতীয় জীবনে এক বিপ্লবাত্মক পরিবর্তন দেখা দিল।

মধ্যবিত্ত চাকুরিজীবী সম্প্রদায়ের উদ্ভব—গ্রামাঞ্চলে কৃষির উপর চাপ

বাংলাদেশে ব্রিটিশ প্রাধান্য সর্বপ্রথমে স্থাপিত হইয়াছিল। স্বভাবতঃই পাশ্চাত্য শিক্ষা, সংস্কৃতি, অর্থনৈতিক জীবনের সব কিছুর প্রভাব সর্বপ্রথম বাংলাদেশেই প্রকাশ পাইল। এই সকল নূতন প্রভাবের সহিত ভারতের নিজস্ব সংস্কৃতির যে সংঘর্ষ উপস্থিত হইল, তাহার ফলে শেষ পর্যন্ত আসিল এক বিরাট সমন্বয়। এই সমন্বয়ের মধ্য দিয়াই আধুনিক বাংলা ও আধুনিক বাঙালী জাতি তথা আধুনিক ভারতের জন্ম হইল।

বাংলাদেশে সর্বপ্রথম আধুনিক ভারতেব জন্ম

## Model Questions

1. Give a general idea of the gradual development of the British administration in India.

ভারতে বৃটিশ শাসনের ক্রমবিকাশের একটি মোটামুটি আলোচনা কর।

2. Trace the gradual steps in the British Parliamentary intervention in the affairs of the East India Company upto 1857.

   ১৮৫৭ খ্রীষ্টাব্দের পূর্বাবধি ব্রিটিশ পার্লামেণ্ট কর্তৃক ইষ্ট্ ইণ্ডিয়া কোম্পানির শাসন-ব্যবস্থায় হস্তক্ষেপের ইতিহাস বর্ণনা কর।

3. Was the Revolt of 1857 a national movement ?

   ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহকে জাতীয় আন্দোলন বলা যায় কি ?

4. Write a note on the transformation of Indian economic life under the British Rule.

   ব্রিটিশ শাসনাধীন ভারতের অর্থনৈতিক জীবনের রূপান্তর সম্পর্কে আলোচনা কর।

# UNIT ( XVIII ) : ভারতের জাগরণ

## ( Awakening of India )

**ভারতীয় সংস্কৃতির উপর ইওরোপীয় সংস্কৃতির প্রভাব : বাংলার নবজাগরণ ( Impact of the Western Culture on India : Awakening in Bengal ) :** মোগল সাম্রাজ্যের পতনের যুগে সমগ্র ভারতবর্ষে এক বিরাট অনৈক্যের চিত্র দেখিতে পাওয়া যায়। এই রাজনৈতিক বিশৃঙ্খলা ও বিচ্ছিন্নতার ফলে সমগ্র ভারতবর্ষ ক্ষুদ্র ক্ষুদ্র গণ্ডিতে বিভক্ত হইয়া গিয়াছিল। রাজনৈতিক ক্ষেত্রের এই বিচ্ছিন্নতা ও বিশৃঙ্খলা রাজনীতির গণ্ডি ছাড়াইয়া অর্থনীতি, সাহিত্য, সংস্কৃতি প্রভৃতি সর্বক্ষেত্রে ছড়াইয়া পড়িয়া এক নিদারুণ আত্মবিস্মৃতিতে পরিণত হইয়াছিল। ভারত-ইতিহাসে তখন এক অন্ধকার যুগের সূচনা হইয়াছিল। সংস্কৃতির ধর্ম-ই হইল আঘাতের মধ্য দিয়া অগ্রসর হওয়া, আবদ্ধ জলে যেমন স্রোত আসে না, জোয়ার-ভাঁটা খেলে না, সেইরূপ আবদ্ধ সংস্কৃতিরও অগ্রগতি থাকে না। সপ্তদশ শতাব্দীর শেষ হইতে অষ্টাদশ শতাব্দীর প্রায় শেষ পর্যন্ত ভারত-ইতিহাসে এই বৈশিষ্ট্যই পরিলক্ষিত হয়।

মোগল শাসনের শেষভাগে ভারতীয় সংস্কৃতির গতিহীনতা

কিন্তু অষ্টাদশ শতাব্দীতে ভারতে, বিশেষভাবে বাংলাদেশে ব্রিটিশ রাজনৈতিক এবং বাণিজ্যিক প্রাধান্য স্থাপিত হওয়ার ফলে ক্রমে পাশ্চাত্ত্য শিক্ষা ও সাহিত্যের প্রভাব বিস্তারলাভ করিল। বাঙালী জাতি-ই হইল এই নূতন শিক্ষা ও সাহিত্য সম্পদের সর্বপ্রথম সংগ্রাহক। আরব দেশের সহিত বাণিজ্য-ব্যপদেশে আরবীয় সভ্যতার প্রভাব যেমন ইতালিতে বিস্তারলাভ করিয়া ইওরোপীয় রেনেসাঁস বা নবজাগরণ সৃষ্টির পথ প্রস্তুত করিয়াছিল, সেইরূপ পাশ্চাত্ত্য সাহিত্য ও সংস্কৃতির প্রভাবও প্রথমে বাংলাদেশে বিস্তার লাভ করিয়া নবভারতের জাগরণের সূত্রপাত করিয়াছিল। রেনেসাঁসের ক্ষেত্রে ইওরোপে ইতালি ও ইতালীয় জাতি যে অংশ গ্রহণ করিয়াছিল, বাংলাদেশ ও বাঙালী জাতি ভারতীয় নবজাগরণে অনুরূপ অংশ গ্রহণ করিয়াছিল। এবিষয়ে বাংলাদেশই ছিল ভারতের ইতালি।

পাশ্চাত্ত্য শিক্ষার প্রভাবে নবজাগরণের সূত্রপাত

বাংলাদেশ ভারতবর্ষের ইতালি

**রাজা রামমোহন রায়, ১৭৭২—১৮৩৩ ( Raja Rammohan Roy ) ঃ**

বাংলার নবজাগরণের অগ্রদূত—হিউম্যানিস্ট, রাজা রামমোহন রায়

ভারতীয় কৃষ্টি ও পাশ্চাত্ত্য শিক্ষার সংমিশ্রণে যে আধুনিক ভারতের আধুনিক মানুষের সৃষ্টি হইয়াছে, তাহাদের অগ্রদূত ছিলেন রামমোহন। হিউম্যানিস্ট্-সুলভ অনুসন্ধিৎসা, সংস্কারক-সুলভ মনোবল এবং ঋষিসুলভ প্রজ্ঞা লইয়া রামমোহন এক যুগ-প্রবর্তকের ভূমিকায় অবতীর্ণ হইয়াছিলেন। প্রাচ্য ও পাশ্চাত্ত্য সংস্কৃতির সমন্বয়েব এক অভূতপূর্ব মূর্ত প্রতীক ছিলেন রাজা রামমোহন রায়।

নবজাগরণের প্রধান শর্তই হইল চিন্তাধারার মুক্তি। গতানুগতিকতার স্থলে অনুসন্ধানী ও সমালোচক দৃষ্টি না জন্মিলে নবজাগরণের সূত্রপাত হইতে পারে না। রক্ষণশীলতা ত্যাগ করিয়া যুক্তিতর্কের দ্বারা সকল কিছুরই মূল্যনির্ধারণ এবং বৃহত্তর স্বার্থের জন্য যাহা প্রকৃত সহায়ক উহা গ্রহণ করিবার ইচ্ছার মধ্যেই নবজাগরণের বীজ নিহিত থাকে। রামমোহন বাঙালী তথা ভারতবাসীর বদ্ধ চিন্তাধারার মুক্তিসাধন করিয়াছিলেন।

চিন্তাধারার মুক্তি

মানবসভ্যতার মাপকাঠি হইল সমন্বয়-সাধনের ক্ষমতা। ইতিহাসের স্রোতে যখন বিভিন্ন শিক্ষা ও সংস্কৃতি, ধর্ম ও রাজনীতির প্রভাব একই স্থলে আসিয়া সমবেত হয়, তখন স্বভাবতঃই শুরু হয় সংঘর্ষ ও দ্বন্দ্ব। এই সংঘর্ষের মধ্যে সমন্বয় ও সামঞ্জস্য বিধান করিতে পারিলেই সভ্যতা অগ্রগতির পথে অগ্রসর হইতে পারে। ভারত-ইতিহাসের এইরূপ এক যুগসন্ধিক্ষণে যখন তিনটি ভিন্ন ভিন্ন সভ্যতা হিন্দু, ইসলামীয় ও ইওরোপীয়—একই স্থলে আশ্রয় গ্রহণ করিতে চাহিল তখন স্বভাবতঃই প্রয়োজন হইল এক বিরাট সমন্বয়ের। এই ঐতিহাসিক প্রয়োজন মিটাইবার জন্যই যেন রামমোহন রায়ের আবির্ভাব ঘটিয়াছিল। তাঁহার ব্যক্তিত্ব ছিল বহুত্বের এক বিরাট সমন্বয়স্বরূপ। হিন্দু, মুসলমান ও খ্রীষ্টান সভ্যতা-সংস্কৃতির পূর্ণ সমন্বয়ের প্রতীক ছিলেন রাজা রামমোহন। এই সমন্বয়ই ছিল তাঁহার মূল প্রতিভা এবং উহার মাধ্যমেই হইয়াছিল নূতন যুগের সূচনা। রামমোহন ভারতীয় ঐতিহ্য ও সংস্কৃতির অন্যতম কেন্দ্রস্থল বারাণসীতে সংস্কৃতশাস্ত্র অধ্যয়ন এবং পাটনায় আরবী ও ফারসী ভাষা শিক্ষা করিয়াছিলেন।

হিন্দু, মুসলমান ও খৃষ্টান শিক্ষা ও সংস্কৃতির সমন্বয়েব প্রতীক

তিব্বতে গিয়া তিনি তিব্বতীয় বৌদ্ধধর্ম সম্পর্কে জ্ঞানলাভ করেন। ইহা ভিন্ন ইংরাজী, হিব্রু, গ্রীক, সীরীয় প্রভৃতি ভাষায়ও তাঁহার ব্যুৎপত্তি জন্মিয়াছিল। ফরাসী বিপ্লবের প্রভাব ও আমেরিকার স্বাধীনতা যুদ্ধের দৃষ্টান্ত তাঁহার স্বভাবত-বিপ্লবী মনের উপর এক গভীর প্রভাব বিস্তার করিয়াছিল। ধর্ম ও যুক্তিবাদ ( Rationalism )-এর সমন্বয় সাধন করা, রাজনীতি ক্ষেত্রে স্বাধীনতা আনয়ন করা এবং সামাজিক ক্ষেত্রে কুসংস্কারমুক্ত স্বাধীন ও বলিষ্ঠ চিন্তাধারার সূচনা করাই ছিল তাঁহার জীবনের আদর্শ। ইংরাজ হিউম্যানিস্ট্ ফ্রান্সিস্ ব্যাকন হইতে আরম্ভ করিয়া লক্, নিউটন, হিউম, গিবন্, ভল্‌টেয়ার, টোম, পেইন প্রভৃতি মনীষিগণের চিন্তাধারার সহিত তিনি পরিচিত ছিলেন। সুতরাং রামমোহনের চরিত্রে প্রাচ্য ও পাশ্চাত্ত্য শিক্ষা ও সংস্কৃতি এবং হিন্দু, মুসলমান ও খ্রীষ্টান ধর্ম-নীতি সব কিছুর এক মহাসমন্বয় ঘটিবে তাহাতে আশ্চর্য হইবার কিছুই নাই।

তাঁহার শিক্ষা

রামমোহনের মধ্যে প্রাচ্য ও পাশ্চাত্ত্য ধর্ম, শিক্ষা ও সংস্কৃতির এক অভূতপূর্ব সংমিশ্রণ

এইভাবে বিভিন্ন ধর্মগ্রন্থাদি পাঠ করিয়া 'সকল ধর্মই মূলতঃ একেশ্বরবাদে বিশ্বাসী' এই সিদ্ধান্তে তিনি উপনীত হইলেন। হিন্দুধর্মের অর্থহীন আচার-অনুষ্ঠান, বহু দেব-দেবীতে বিশ্বাস প্রভৃতির যে কোন মূল্য নাই, তাহা তিনি বেদ ও উপনিষদ হইতে প্রমাণ করিবার চেষ্টা শুরু করিলেন। রাজা রামমোহন রায় শুধু হিন্দুধর্মকে সংস্কারমুক্ত করিবার চেষ্টাতেই নিজ কার্যকলাপ গণ্ডিবদ্ধ রাখেন নাই। তিনি ছিলেন ভারতের নবযুগের অগ্রদূত। শিক্ষা, সংস্কার, রাজনীতি ও দেশপ্রেম—সকল ক্ষেত্রেই তিনি নবজাগরণের সূচনা করিয়াছিলেন।

হিন্দুধর্মের সংস্কারের চেষ্টা

শিক্ষা, সংস্কার, রাজনীতি সর্বক্ষেত্রে রামমোহনের দান

বাংলাদেশ তথা ভারতবর্ষে ইংরাজী শিক্ষা-প্রবর্তনের ব্যাপারে রামমোহনের নাম সর্বপ্রথমেই উল্লেখযোগ্য। ১৮১৩ খ্রীষ্টাব্দে ইস্ট্ ইণ্ডিয়া কোম্পানির চার্টার-এ বৎসরে একলক্ষ টাকা ভারতীয়দের শিক্ষার খাতে ব্যয় করিবার নির্দেশ দেওয়া হইয়াছিল। এই নির্দেশ কার্যকরী করিবার উদ্দেশ্যে ১৮২৩ খ্রীষ্টাব্দে Committee of Public Instruction নামে একটি সংস্থা সরকার কর্তৃক স্থাপিত হইল। এই সংস্থাটি কলিকাতায় সংস্কৃত কলেজ স্থাপন করিতে মনস্থ করিলে, রাজা রামমোহন রায়

ইংরাজী শিক্ষা প্রবর্তনে রামমোহনের আগ্রহ

গবর্ণর-জেনারেল লর্ড আমহার্ষ্ট-এর নিকট ইহার তীব্র প্রতিবাদ জানাইয়াছিলেন। তিনি পাশ্চাত্ত্য শিক্ষা, যথা, রসায়নবিদ্যা, শরীর-বিদ্যা, চিকিৎসা-শাস্ত্র প্রভৃতি প্রবর্তন করিবার জন্য সরকারী অর্থ ব্যয়িত হওয়া প্রয়োজন এই যুক্তি দেখাইয়াছিলেন। ডেভিড্ হেয়ার ও রামমোহন রায়ের চেষ্টায় ১৮১৮ খ্রীষ্টাব্দে হিন্দু কলেজ স্থাপিত হইয়াছিল। পরে উহার প্রেসিডেন্সী কলেজ নামকরণ হইয়াছে। ইংরাজী ভাষায় পুস্তক-রচনা ও প্রকাশনের জন্য ডেভিড্ হেয়ার ঐ বৎসরই 'স্কুলবুক সোসাইটি' নামে একটি সংগঠন স্থাপন করিয়াছিলেন। স্কটিশ মিশনারী ডক্টর আলেকজাণ্ডার ডাফ্ প্রথমে কলিকাতায় আসিয়া যখন পাশ্চাত্ত্য শিক্ষাবিস্তারে সচেষ্ট হন, তখনও রাজা রামমোহন রায় তাঁহাকে যথেষ্ট সাহায্য দান করিয়াছিলেন। ডক্টর ডাফ্ কর্তৃক স্থাপিত জেনারেল এসেম্ব্লীজ ইন্স্টিটিউশন বর্তমান স্কটিশ চার্চ কলেজে রূপান্তরিত হইয়াছে। রামমোহন স্বয়ং একটি অ্যাংলো-হিন্দু স্কুল ও বেদান্ত কলেজ নামে একটি কলেজ স্থাপন করিয়াও পাশ্চাত্ত্য শিক্ষা-প্রসারের চেষ্টা করিয়াছিলেন।

হিন্দু কলেজ প্রতিষ্ঠা—ডেভিড্ হেয়ার

ডক্টর আলেকজাণ্ডার ডাফ্: জেনারেল এসেম্ব্লীজ কলেজের প্রতিষ্ঠা

বাংলা গদ্যের স্রষ্টা হিসাবেও রাজা রামমোহনের দান কৃতজ্ঞতা সহকারে স্মরণযোগ্য। বাংলা গদ্যের উন্নতিসাধনে রামমোহন রায়ের রচনার দান নেহাৎ কম ছিল না। তাঁহার প্রচারিত একেশ্বরবাদ-সংক্রান্ত বিতর্ক একদিকে যেমন কুসংস্কারমুক্ত হিন্দুধর্ম স্থাপনের পথ-নির্মাণে সচেষ্ট ছিল তেমনি অপর দিকে বাংলা গদ্যেরও উন্নতিসাধনের সাহায্য করিয়াছিল। রামমোহন রায় ১৮২৬ খ্রীষ্টাব্দে একখানি বাংলা ব্যাকরণ প্রকাশ করিয়াছিলেন। তাঁহার এই ব্যাকরণখানি আধুনিক কালের পণ্ডিতগণের প্রশংসা অর্জন করিয়াছে।

বাংলা গদ্যের স্রষ্টাদের অন্যতম

সমাজ সংস্কারের ক্ষেত্রে রামমোহন রায়ের দান চিরস্মরণীয় হইয়া আছে। জাতিভেদ-প্রথা দূরীকরণ, স্ত্রীজাতির সামাজিক মর্যাদা-বৃদ্ধি, হিন্দুসমাজের কুসংস্কার-দূরীকরণ প্রভৃতি সকল ক্ষেত্রেই রামমোহন নিজ মানসিক উৎকর্ষের পরিচয় দান করিয়াছিলেন। সতীদাহ-প্রথা নিবারণে তাঁহার সহানুভূতি ও সহযোগিতা না থাকিলে লর্ড বেণ্টিঙ্ক উহা পাস করিতে সমর্থ হইতেন কিনা সন্দেহ। হিন্দু বিধবাগণ যাহাতে সম্পত্তির উত্তরাধিকার পাইতে পারেন সেই

চেষ্টাও তিনি করিয়াছিলেন। তিনি হিন্দু বিধবা-বিবাহের পক্ষপাতী ছিলেন। নারী জাতির আদর্শ ও সমাজে নারী জাতির পুরুষদের নিকট হইতে কিরূপ ব্যবহার পাওয়া উচিত, সে বিষয়েও তিনি প্রবন্ধাদি প্রকাশ করিয়া হিন্দু-সমাজের উন্নয়নের চেষ্টা করিয়াছিলেন। এক কথায় বলিতে গেলে, তিনি ছিলেন ভারতীয় সমাজ-সংস্কারের প্রকৃত উদ্যোক্তা।

জাতিভেদ-প্রথা দূরীকরণ, স্ত্রীজাতির মর্যাদা-বৃদ্ধি, বিধবাদের উত্তরাধিকার, সতীদাহ-প্রথা নিবারণ, হিন্দু বিধবা-বিবাহ প্রভৃতির চেষ্টা

রাজনীতিক্ষেত্রে রামমোহন ছিলেন ভারতের নবজাগরণের ভবিষ্যৎ স্রষ্টা। শাসনতান্ত্রিক উপায়ে রাজনৈতিক অভিযোগ দূরীকরণের যে ইঙ্গিত তিনি রাখিয়া গিয়াছিলেন, উহা অনুসরণ করিয়াই ১৮৮৫ খ্রীষ্টাব্দে ভারতের জাতীয় কংগ্রেস প্রতিষ্ঠিত হইয়াছিল। রাজনৈতিক ক্ষেত্রে তাঁহার মতবাদ ছিল অতি-আধুনিক ধরনের। ১৮৩১ খ্রীষ্টাব্দে 'ভারতীয় রাজস্ব ও বিচার-ব্যবস্থা এবং জমিদার শ্রেণীর অত্যাচারে জর্জরিত কৃষক সম্প্রদায়ের দুরবস্থা প্রভৃতি অভিযোগের প্রতিকার দাবি করিয়া তিনি ব্রিটিশ পার্লামেণ্টের নিকট একটি স্মারকলিপি পেশ করিয়াছিলেন।

ভারতে জাতীয়তাবাদের জনক

সংবাদপত্রের স্বাধীনতা রক্ষার জন্যও রামমোহন যথেষ্ট চেষ্টা করিয়া গিয়াছেন। স্বাধীন এবং বলিষ্ঠ জনমতের সৃষ্টি ও প্রকাশের দায়িত্ব সংবাদপত্রের। রামমোহন রায় সর্বপ্রথম ভারতে সংবাদপত্রের স্বাধীনতা রক্ষার গুরুত্ব উপলব্ধি করিয়াছিলেন। ১৮১৮ খ্রীষ্টাব্দে প্রেস রেগুলেশনের প্রতিবাদ করিয়া তিনি সুপ্রীম কোর্টের নিকট এক দরখাস্ত পেশ করিয়াছিলেন। ইহা ভিন্ন তিনি বাংলাদেশে সংবাদপত্রসেবীদের শ্রেষ্ঠ কয়েকজন যথা, হরিশচন্দ্র মুখার্জী, মতিলাল ঘোষ, শম্ভুচন্দ্র মুখার্জী, দ্বারকানাথ ঠাকুর, কৃষ্ণদাস পাল প্রভৃতিকে এই দায়িত্বপূর্ণ বৃত্তিগ্রহণে অনুপ্রাণিত করিয়াছিলেন।

সংবাদপত্রের স্বাধীনতার জন্য চেষ্টা

ভারতের নবযুগের প্রবর্তক রাজা রামমোহন তাঁহার বহুমুখী প্রতিভা ও সুবিশাল ব্যক্তিত্বের প্রভাবে তদানীন্তন বাংলার মনীষীদের অনেককেই প্রভাবিত করিয়াছিলেন। তিনি ছিলেন একাধারে সমাজ ও ধর্ম-সংস্কারক এবং রাষ্ট্রনৈতিক চেতনা ও জাতীয়তাবোধ, শিক্ষা ও সংস্কৃতির উৎসস্বরূপ। স্বভাবতই তাঁহার বহুগুণসমন্বিত ব্যক্তিত্ব এক বিরাট সংখ্যক মনীষীর মনকে প্রভাবিত করিয়াছিল। ইওরোপীয় রেনেসাঁসের প্রবর্তকদের মধ্যে এইরূপ বহুগুণেরও বহুক্ষমতার সমন্বয় পরিলক্ষিত

ভারতের নবযুগের প্রবর্তক রামমোহনের বহুগুণ-সমন্বিত ব্যক্তিত্ব

হয় না। রামমোহনের মধ্যে বহুত্বের একক প্রকাশ দেখিতে পাওয়া যায়। বাংলা তথা ভারতীয় রেনেসাঁসের জনক রাজা রামমোহন এক নবযুগের আলোকবর্তিকা লইয়া আবির্ভূত হইয়াছিলেন।

**ধর্মনৈতিক ও সামাজিক সংস্কার (Religious & Social Reforms)ঃ** ধর্মাশ্রয়ী ভারতবাসীর প্রকৃত উন্নতিসাধনে ধর্ম ও নৈতিকতাকে বাদ দিলে যে কোন কালেই চলিবে না, সেকথা রাজা রামমোহন রায়ের সংস্কার চেষ্টায় ও তাহার সমসাময়িক কালের ধর্মনৈতিক আন্দোলনে প্রকাশলাভ করিয়াছিল। প্রাচীনযুগে হিন্দু সংস্কৃতি ও ধর্ম বহিরাগত গ্রহণযোগ্য কোন প্রভাবকে স্বীকার করিয়া লইতে পশ্চাদ্‌পদ ছিল না। কিন্তু মুসলমান শাসনকালে ভারতীয় সংস্কৃতি ও ধর্মের এই উদারতা লোপ পাইয়াছিল। নবচেতনার সহিত সামঞ্জস্য রাখিবার জন্য যুগধর্মের সহিত তাল রাখিয়া ধর্মের ক্ষেত্রেও যুক্তিযুক্ত পরিবর্ধন ও পরিবর্তন প্রভৃতির প্রয়োজনীয়তা রামমোহন রায় যেমন উপলব্ধি করিয়াছিলেন, তেমনি করিয়াছিলেন দয়ানন্দ ও রামকৃষ্ণ পরমহংস। অবশ্য ইঁহাদের মূল উদ্দেশ্যের মধ্যে সামঞ্জস্য থাকিলেও পন্থার পার্থক্য ছিল। ভারতের জাতীয় জীবনের অপরাপর স্তরে নব-চেতনার প্রাথমিক প্রকাশ দেখিতে পাওয়া যায় ধর্মনৈতিক সংস্কারসাধন এবং কুসংস্কার হইতে মুক্ত হইবার আগ্রহে। মিসেস এ্যানি ব্যাসান্ত এই কারণে বলিয়াছিলেন যে, ভারতে কোন সংস্কারকে যদি প্রকৃত সংস্কারে পরিণত করিতে হয়, তাহা হইলে উহাকে ধর্মাশ্রয়ী করা একান্ত প্রয়োজন। ভারতের নব জাগরণের ক্ষেত্রেও একথার সত্যতা পরিলক্ষিত হয়। সুতরাং নবজাগরণের উন্মেষ, পূর্ণবিকাশ ও পরিণতির আলোচনায় সর্বাগ্রেই ধর্মনৈতিক চেতনার আলোচনা করা প্রয়োজন।

ভারতের আন্দোলন মাত্রেই ধর্মাশ্রয়ী ও নৈতিকতা ভিত্তিক

এ্যানি ব্যাসান্ত এর উক্তি

**ব্রাহ্মসমাজ (Brahmo Samaj)ঃ** রাজা রামমোহন রায়ের বিপ্লবী মন হিন্দুধর্মের অসার আনুষ্ঠানিক দিকটাকে বর্জন করিয়া বেদান্ত ও উপনিষদের ভিত্তিতে উহাকে একেশ্বরবাদী ও কুসংস্কারমুক্ত করিয়া তুলিতে চাহিয়াছিল। রামমোহন কর্তৃক প্রতিষ্ঠিত 'আত্মীয় সভা'-ই পরবর্তী কালের ব্রাহ্মসমাজের পূর্বাভাস বলিয়া বিবেচিত হইয়া থাকে। সর্বজনীনত্বই ছিল রামমোহন রায়ের ধর্মমতের মূলকথা। কিন্তু তাঁহার প্রচারিত ধর্মমত হিন্দুধর্ম হইতে পৃথক, একথা মনে করা ভুল হইবে। বস্তুতঃ মনীষী ব্রজেন্দ্রনাথের মতে তিনি ছিলেন 'Brahmin of the

ব্রাহ্মসমাজের প্রতিষ্ঠাঃ রামমোহনের ধর্মমতের সর্বজনীনত্ব

Brahmins'. তিনি জীবনের শেষমুহূর্ত পর্যন্ত উপবীত ধারণ করিয়াছিলেন। তাঁহার ধর্মমতে হিন্দু, বৌদ্ধ, জৈন, ইসলাম ও খ্রীষ্টধর্মের মূলগত একেশ্বরবাদেরই প্রকাশ দেখিতে পাওয়া যায়। পরবর্তী কালে অবশ্য ব্রাহ্মধর্ম যে রূপ লাভ করিয়াছিল, উহা রামমোহন রায়ের প্রবর্তিত ধর্মমত হইতে পৃথক, একথা নিঃসংশয়ে বলা যাইতে পারে। যাহা হউক, রামমোহনের আরব্ধ কার্য পরবর্তী কালে কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের পিতা দেবেন্দ্রনাথ ও কেশবচন্দ্র সেন সম্পন্ন করিবার দায়িত্ব গ্রহণ করিয়াছিলেন। ব্রাহ্মসমাজ শাসনতান্ত্রিক উপায়ে সামাজিক সংস্কার-সাধনের পক্ষপাতী ছিল। পর্দাপ্রথা, বাল্য-বিবাহ ও বহুবিবাহপ্রথা প্রভৃতি পরিত্যাগ এবং বিধবা-বিবাহ, স্ত্রীজাতির উচ্চশিক্ষা প্রভৃতি নানাবিধ প্রগতিশীল সংস্কারের জন্য সাধারণ ব্রাহ্মসমাজ দাবি উত্থাপন করিয়াছিল। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর কর্তৃক হিন্দু বিধবা-বিবাহ আইনের সমর্থনে ব্রাহ্ম সমাজ কর্তৃক তদানীন্তন হিন্দুসমাজের উপর প্রভাব বিস্তৃতির পরিচয় পাওয়া যায় বলা বাহুল্য, উপরি-উক্ত সংস্কারগুলির সব কয়টিই হিন্দুসমাজে ক্রমে ক্রমে গৃহীত হইয়াছে। জাতিভেদ-প্রথার ক্ষেত্রেও একথা বলা যায়। জাতি বিসর্জন না দিয়াও অপর জাতির লোকের সহিত বসিয়া খাওয়া-দাওয়া, সমুদ্রযাত্রা প্রভৃতি যে করা যায় এই রীতি হিন্দুসমাজেও আজ প্রায় সর্বজনসম্মত হইয়া উঠিয়াছে। এই সকল দিক দিয়া নবযুগের সৃষ্টিতে ব্রাহ্মসমাজের দান যথেষ্ট রহিয়াছে। অবশ্য একেশ্বর-বাদ-প্রচারে ব্রাহ্মসমাজ অকৃতকার্য হইয়াছে স্বীকার করিতে হইবে।

*ব্রাহ্মসমাজ আন্দোলনের অবদান*

**প্রার্থনাসমাজ ( Prarthana Samaj ) :** ব্রাহ্মসমাজের আন্দোলন বাংলা-দেশের সীমা অতিক্রম করিয়া ভারতের অপরাপর অংশেও বিস্তারলাভ করিয়াছিল। কিন্তু মহারাষ্ট্রে ইহার প্রভাব ছিল সর্বাধিক। কেশবচন্দ্র সেনের বাগ্মিতা ও আকর্ষণী ব্যক্তিত্বের প্রভাবে ১৮৬৭ খ্রীষ্টাব্দে মহারাষ্ট্রে 'প্রার্থনাসমাজ' নামে একটি সংগঠন সৃষ্টি হয়। ব্রাহ্মসমাজ হইতে ইহার পার্থক্য ছিল এই যে, ইহা হিন্দুধর্মেরই অবিচ্ছেদ্য অঙ্গহিসাবে গড়িয়া উঠিয়াছিল। রামদেব, তুকারাম, রামদাস প্রভৃতি মহারাষ্ট্রীয় ধর্মবীরদের মূলনীতি গ্রহণ করিয়া 'প্রার্থনাসমাজ' হিন্দুধর্মের আভ্যন্তরীণ একটি সংগঠন হিসাবে সামাজিক সংস্কারের পক্ষপাতী ছিল। অস্পৃশ্যতা-বর্জন, জাতিভেদ দূরীকরণ, অসবর্ণ বিবাহ, বিধবা-বিবাহ, সমাজের নিম্নস্তরের লোকের উন্নয়ন প্রভৃতি ছিল প্রার্থনাসমাজের কর্মসূচী। মাধবগোবিন্দ রাণাডে ছিলেন প্রার্থনাসমাজের প্রাণস্বরূপ। রানাডের

*'প্রার্থনাসমাজ' হিন্দুধর্মের অবিচ্ছেদ্য অংশ*

*রাণাডে*

প্রভাবেই তদানীন্তন সংস্কার-নীতি অধিকতর মানবধর্মী হইয়া উঠিয়াছিল। গোবিন্দ রাণাডে ছিলেন বোম্বাই বিচারালয়ের একজন বিচারপতি। তাঁহার সংস্কার-নীতি স্বভাবতই পাশ্চাত্ত্য ভাবধারার প্রভাবে প্রভাবিত ছিল। এদিক দিয়া রামমোহন রায়ের সহিত তাঁহার কতক সামঞ্জস্য পরিলক্ষিত হয়।

**আর্যসমাজ ( Arya Samaj ):** ব্রাহ্মসমাজ ও প্রার্থনাসমাজ ছিল পাশ্চাত্ত্য শিক্ষা ও সংস্কৃতির প্রভাবে প্রভাবিত আন্দোলন। কিন্তু সম্পূর্ণ ভারতীয় ঐতিহ্য, ধর্ম ও সংস্কৃতিকে ভিত্তি করিয়া আরও দুইটি ধর্ম ও সমাজ-সংস্কার আন্দোলন ঊনবিংশ শতাব্দীর দ্বিতীয় ভাগে ভারতবাসীর মনের উপর এক গভীর প্রভাব বিস্তার করিয়াছিল। এই দুইয়ের একটি ছিল 'আর্যসমাজ', অপরটি 'রামকৃষ্ণ মিশন'। আর্যসমাজ আন্দোলনের জনক ছিলেন স্বামী দয়ানন্দ সরস্বতী (১৮২৪-১৮৮৩)। সংস্কৃত সাহিত্যে তাঁহার অসাধারণ পাণ্ডিত্য ছিল, কিন্তু পাশ্চাত্ত্য শিক্ষা তিনি মোটেই গ্রহণ করেন নাই। দয়ানন্দ রামমোহন রায়ের মতোই একেশ্বরবাদে বিশ্বাসী ছিলেন। ইহা ভিন্ন তিনি তদানীন্তন হিন্দুধর্মকে কুসংস্কারমুক্ত করিয়া বৈদিক ধর্মের পুনঃপ্রবর্তন করিতে চাহিয়াছিলেন। জাতিভেদ-প্রথা, বাল্যবিবাহ প্রভৃতি সামাজিক কুসংস্কার হইতে মুক্তি ছিল তাঁহার আর্যসমাজ আন্দোলনের অন্যতম উদ্দেশ্য। ইহা ভিন্ন সমুদ্রযাত্রা, স্ত্রী-শিক্ষা, বিধবা-বিবাহ প্রভৃতিতেও তিনি উৎসাহ দান করিতেন। দয়ানন্দ-প্রবর্তিত আর্যসমাজ আন্দোলনের সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ ও উল্লেখযোগ্য দিক হইল 'শুদ্ধি'। অহিন্দুগণ হিন্দুধর্ম গ্রহণেচ্ছু হইলেই তাহাদের 'শুদ্ধি' অনুষ্ঠানের দ্বারা হিন্দুধর্মে ধর্মান্তরিত করিবার উদার পন্থা স্বামী দয়ানন্দই সর্বপ্রথম প্রবর্তন করেন। তাঁহার সংস্কার মুক্ত ও দেশাত্মবোধে উদ্বুদ্ধ মন ভারতবাসীকে এক ধর্ম, এক জাতি ও একই সমাজে ঐক্যবদ্ধ এক গভীর জাতীয়তাবোধে উদ্বুদ্ধ করিতে চাহিয়াছিল। তিনিই সর্বপ্রথম জনসাধারণকে তাঁহার এই আন্দোলনে যুক্ত করিয়াছিলেন। রামমোহন রায় বা রাণাডের আন্দোলন কেবলমাত্র শিক্ষিত সমাজের এক ক্ষুদ্রসংখ্যক ব্যক্তিকে দলভুক্ত করিয়াছিল, কিন্তু দয়ানন্দ জনসাধারণের নিকট আবেদন জানাইয়া ভবিষ্যতে রাজনৈতিক বা সামাজিক যে-কোন সংস্কারের পশ্চাতে ভারতের বিশাল জনসাধারণের সমর্থন একান্ত প্রয়োজন, এই সত্যতা প্রমাণিত

আর্যসমাজ আন্দোলনের সূচনা—স্বামী দয়ানন্দ সরস্বতী

জাতিভেদ-প্রথা, বাল্যবিবাহ দূরীকরণ, সমুদ্রযাত্রা, স্ত্রী-শিক্ষা, বিধবা-বিবাহে উৎসাহ-দান

'শুদ্ধি আন্দোলন'

করিয়াছিলেন। আর্যসমাজের সামাজিক, ধর্মনৈতিক ও সাংস্কৃতিক সংস্কার কার্যাদি অদ্যাপি ভারতের উল্লেখযোগ্য উন্নয়নমূলক প্রভাব হিসাবে বিদ্যমান। দয়ানন্দ সরস্বতীর মৃত্যুর পর লালা হন্‌সরাজ, পণ্ডিত গুরুদত্ত, লালা লাজপৎ রায় ও স্বামী শ্রদ্ধানন্দ এই আন্দোলনকে অধিকতর শক্তিসঞ্চয়ে সাহায্য করিয়াছিলেন।

আর্যসমাজ আন্দোলনের আবেদনের সর্বজনীনতা

**রামকৃষ্ণ ও রামকৃষ্ণ মিশন (Ramkrishna and Ramkrishna Mission) :** ঊনবিংশ শতাব্দীর প্রথমার্ধে যেমন রাজা রামমোহন রায় প্রাচ্য ও পাশ্চাত্ত্য শিক্ষা ও সংস্কৃতির এক অভূতপূর্ব সমন্বয়ের মূর্ত প্রতীকরূপে আবির্ভূত হইয়াছিলেন, তেমনি সেই শতাব্দীরই দ্বিতীয় ভাগে অপর এক মহাপুরুষ আবির্ভূত হইয়া ধর্ম ও সমাজক্ষেত্রে প্রাচ্য পাশ্চাত্ত্যের ভাবধারার এক অভূতপূর্ব সমন্বয় সাধন করিতে সমর্থ হইয়াছিলেন। ইনি হইলেন দক্ষিণেশ্বরের মহাপুরুষ শ্রীরামকৃষ্ণ পরমহংস (১৮৩৫—৮৬)। রামকৃষ্ণ অতি সাধারণ পুরোহিত ছিলেন। প্রাচ্য বা পাশ্চাত্ত্য শিক্ষা বলিতে সাধারণতঃ যাহা বুঝায়, সেইরূপ কোন শিক্ষাই তাঁহার ছিল না। কিন্তু তিনি ছিলেন ঐশ্বরিক শক্তির প্রতীকস্বরূপ। শিক্ষিতদের শিক্ষা দিবার ক্ষমতা তাঁহার অন্তরে জাগিয়াছিল। তাঁহার শ্রীমুখনিঃসৃত চরম সত্য অপর কোন মনীষীর মুখ হইতে এতটা সহজভাবে এবং সহজ ভাষায় বাহির হইয়াছিল কিনা সন্দেহ। ম্যাক্স্‌মূলার (Max-Muller) বলিয়াছিলেন : "'অশিক্ষিত' রামকৃষ্ণের সহিত তুলনা করিলে দেখা যাইবে যে, ইওরোপের শিক্ষিত শ্রেষ্ঠ মনীষিগণ এখনও অন্ধকারে হাতড়াইয়া মরিতেছেন।"

রামকৃষ্ণ (১৮৩৫-৮৬)

রামমোহন রায় প্রতিষ্ঠিত ব্রাহ্মসমাজ পরবর্তী কালে অন্য রূপ পরিগ্রহ করিয়া হিন্দুধর্মের গণ্ডি ত্যাগ করিয়াছিল। হিন্দুধর্মকে সংস্কারমুক্ত করিতে গিয়া ব্রাহ্ম-সমাজ শেষে এক নূতন ধর্মস্বরূপ হইয়া দাঁড়াইয়াছিল। প্রার্থনাসমাজ ও আর্য-সমাজ অবশ্য হিন্দুধর্মের অভ্যন্তরে থাকিয়াই উহার সংস্কারের জন্য সচেষ্ট ছিল। কিন্তু হিন্দুধর্মের মূল উৎস বেদ-এর উপর নির্ভর করিয়া মানুষের আধ্যাত্মিক উন্নতি-সাধন এবং মূর্তিপূজার মাধ্যমেও চরম অধ্যাত্ম জ্ঞানলাভের পন্থা প্রদর্শন করিয়া রামকৃষ্ণ হিন্দুধর্মের শক্তির পুনঃপ্রকাশ করিয়াছিলেন। হিন্দুধর্মের বাহ্যিক আচার-অনুষ্ঠানের উপর অধিকতর জোর দিয়া হিন্দুধর্মের মূলনীতি তদানীন্তন হিন্দুসমাজ বিস্মৃত হইয়াছিল। রামকৃষ্ণ সেই কারণে বাহ্যিক আচার-অনুষ্ঠানের সংকীর্ণ গণ্ডির মধ্যে হিন্দুধর্মকে

হিন্দুধর্মের মূলনীতি ও শক্তির পুনর্বিকাশ

আবদ্ধ না রাখিয়া উহার মূল উদারতা ও ব্যাপকতা সকলের নিকট উদ্ঘাটিত করিলেন। তাঁহার ধর্মমতের মূল আবেদন ছিল মানবতার আবেদন। শ্রীরামকৃষ্ণ সাধারণ মানুষ হিসাবেই জন্মিয়াছিলেন। জীবনে অধিকাংশ ভারতবাসীর ন্যায়ই পাশ্চাত্ত্য বা প্রাচ্য শিক্ষা গ্রহণের তাঁহার কোন সুযোগ ছিল না। তাই তাঁহার ভাষা ছিল অন্তরের ভাষা। কৃত্রিমতার স্থান সেখানে ছিল না। তাঁহার কথায় মানুষ বৃহত্তর মানবগোষ্ঠীর অন্তরের কথাই যেন শুনিতে পাইয়াছিল। কিন্তু আশ্চর্যের বিষয়, এই সাদাসিধা মানুষটির অন্তরে হিন্দু, মুসলমান, খ্রীষ্টান সকল ধর্মের সমন্বয়ের, সকল ধর্মের প্রতি প্রগাঢ় শ্রদ্ধার পরিচয় বিকাশ লাভ করিয়াছিল। ভিন্ন ভিন্ন ভাষাভাষীর নিকট জলের নাম যেমন ভিন্ন ভিন্ন, তেমনি একই ভগবানেরই ভিন্ন ভিন্ন নাম হইল খোদা, খৃষ্ট, হরি বা কৃষ্ণ—এরূপ সহজভাবে ধর্মকে প্রকাশ করিবার শক্তি আর কাহারো ছিল কিনা সন্দেহ। বাহ্যিক অনুষ্ঠান, খাদ্যাখাদ্য প্রভৃতির উপর ধর্ম নির্ভরশীল একথা রামকৃষ্ণ মনে করিতেন না। আধুনিকতার প্রতি শ্রদ্ধা এবং হিন্দুধর্মের প্রতি অবিশ্বাস যখন বাংলার শিক্ষিত সম্প্রদায়ের মনে এক অনিশ্চয়তার সৃষ্টি করিয়াছিল, তখন রামকৃষ্ণের বাণী হিন্দুধর্মের অন্তর্নিহিত শক্তি পুনরায় সর্বজনসম্মুখে প্রকাশিত করিল। তাঁহার সুযোগ্য শিষ্য নরেন্দ্রনাথ দত্ত তাঁহার বাণীকে বিশ্বের দরবারে পৌঁছাইলেন। চিকাগোর সর্বধর্মসম্মেলন ( Parliament of Religions ) অনুষ্ঠানে নরেন্দ্রনাথ হিন্দুধর্মের মূল স্বরূপ সম্পর্কে শ্রীরামকৃষ্ণের বাণী প্রচার করিলেন। হিন্দুধর্ম নরেন্দ্রনাথের প্রচারের ফলে এক জগদধর্মে পরিণত হইল। আমেরিকাবাসীদের মধ্যে হিন্দুধর্মের প্রচার ইহার প্রমাণস্বরূপ। নরেন্দ্রনাথ দত্ত স্বামী বিবেকানন্দ নামেই সমধিক প্রসিদ্ধ। রামকৃষ্ণের ধর্মমতে সমাজসেবাই ধর্মের অন্যতম প্রধান অঙ্গ।

রামকৃষ্ণের মানবতা

তাঁহার উদারতা

স্বামী বিবেকানন্দ

পূর্বেই একথা উল্লেখ করা হইয়াছে যে, নৈতিকতা ধর্মকে ত্যাগ করিয়া কোন আন্দোলনই ভারতের বুকে সাফল্য লাভ করিতে পারে নাই। ভারতের প্রাচীন সংস্কৃতি ধর্মাশ্রয়ী সংস্কৃতি। রামকৃষ্ণ হিন্দুধর্মকে পুনরুজ্জীবিত করিয়া ভারতের প্রাচীন সংস্কৃতিকে পুনরায় জাগাইয়াছিলেন। ধর্মের ক্ষেত্রে এইভাবে বাঙালী জাতির চিন্তাধারা যখন আত্ম-বিস্মৃতির পথ ত্যাগ করিয়া আত্মদর্শনের দিকে ধাবিত হইল, তখন উহা একটি বিশাল শক্তি হিসাবে জাতীয় জীবনের প্রতি স্তরে সৃষ্টি করিল এক নবজাগরণ। বাংলা

রামকৃষ্ণের দান

তথা ভারতীয় নবজাগরণে শ্রীরামকৃষ্ণ এবং তাঁহার সুযোগ্য শিষ্য বিবেকানন্দের অবদান শ্রদ্ধার সহিত স্মরণীয়।

**বাংলার নবজাগরণের পরিণতি ( Flowering of the New Awakening in Bengal ) ঃ** ইওরোপের নবজাগরণের প্রকাশ যেমন রাজনীতি, সাহিত্য, সমাজ ও সংস্কৃতি কোন দিকই বাদ দেয় নাই বাংলার নবজাগরণও তদ্রূপ এই সকল বিভিন্ন ক্ষেত্রে প্রকাশ পাইয়াছিল। বাংলার নবজাগরণের ভাবধারা প্রভাবিত অন্যতম শ্রেষ্ঠ হিউম্যানিস্ট্ বা 'মানবিক' ছিলেন পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর।

ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর (১৮২০-৯১)

রামমোহন যুগের প্রাচ্য ও পাশ্চাত্ত্য সংস্কৃতির শ্রেষ্ঠ প্রভাবগুলির সংমিশ্রণে নবযুগের যে সূচনা হইয়াছিল তাহার দৃষ্টান্ত হিসাবে বিদ্যাসাগরের নাম উল্লেখ করা যায়। খাঁটি হিন্দু পণ্ডিত হিসাবে শিক্ষা-দীক্ষা গ্রহণ করিলেও বিদ্যাসাগর পাশ্চাত্ত্য শিক্ষাকে অবহেলা করেন নাই। তাঁহার মধ্যে প্রাচ্য ও পাশ্চাত্ত্য শিক্ষা ও সংস্কৃতির এক অভূতপূর্ব সংমিশ্রণ ঘটিয়াছিল। সমাজ-সংস্কার, কুসংস্কার হইতে মুক্তি, বিধবা-বিবাহ, সমাজের লাঞ্ছিত ও নিপীড়িত-দের মুক্তিসাধন প্রভৃতি রামমোহনী প্রভাব যেমন তাঁহার চরিত্রের একদিক জুড়িয়া রহিয়াছিল, অপরদিকে খাঁটি হিন্দু-ধর্মের প্রতি শ্রদ্ধা, ব্রাহ্মণ্য ধর্মপালন প্রভৃতিতে এবং বিশেষভাবে সংস্কৃত সাহিত্যের উন্নয়নের মাধ্যমে ভারতের প্রাচীন সংস্কৃতির পুনরুজ্জীবন প্রভৃতিতে ঈশ্বরচন্দ্রের প্রভাব পরিলক্ষিত হয়।

প্রাচ্য ও পাশ্চাত্ত্য সংস্কৃতির সংমিশ্রণের প্রতীক

স্ত্রী-শিক্ষা, বাংলা ভাষা, সংস্কৃত সাহিত্য প্রভৃতির ক্ষেত্রে বিদ্যাসাগরের দান অবিস্মরণীয়। তাঁহার উদার ও সংস্কারকামী মন বাল্যবিবাহ নিরোধ, বিধবা-বিবাহের প্রচলন প্রভৃতির প্রয়োজনীয় সংস্কারের জন্য ব্যাকুল হইয়া উঠিয়াছিল। বিধবা-বিবাহ আইন প্রণয়নের পশ্চাতে বিদ্যাসাগরের চেষ্টাই ছিল সর্বাধিক। তাঁহার ব্যক্তিগত ও জাতীয় মর্যাদাবোধ, ইংরাজদের প্রতি তাঁহার স্বাধীনতা-ব্যঞ্জক ব্যবহার হইতেই প্রমাণিত হয়। সাধারণ লোকের প্রতি সহানুভূতি, ব্যক্তিগত জীবন ও চরিত্র তাঁহাকে ভারতীয় সংস্কৃতির এক অতি সুন্দর প্রতীকস্বরূপ করিয়া তুলিয়াছিল।

সমাজ-সংস্কার, বাংলা সাহিত্যে জাতীয়তা-বোধ

ঊনবিংশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে বাংলার রেনেসাঁস বা নবজাগরণের পরিস্ফুটন

সাহিত্যের ক্ষেত্রে দেখা দিল বিদ্যাসাগর, অক্ষয়কুমার দত্ত, মাইকেল মধুসূদন দত্ত এবং বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের বাংলা রচনায়। ইওরোপের রেনেসাঁসের অন্যতম প্রকাশ পরিলক্ষিত হইয়াছিল দেশীয় ভাষার উন্নতিতে। বস্তুতঃ, নবজাগরণের স্বাভাবিক ও সাবলীল প্রকাশ মাতৃভাষায়-ই সম্ভব। বাংলাদেশেও নিজস্ব ভাষার মাধ্যমে আত্মপ্রকাশের চেষ্টা দেখা গেল।

বাংলা সাহিত্যের পরিস্ফুটন

মধুসূদনের 'শর্মিষ্ঠা নাটক' ও 'মেঘনাদবধ কাব্য' বাংলার সাহিত্য-জগতে এক গভীর আলোড়নের সৃষ্টি করিল। মধুসূদন অমিত্রাক্ষর ছন্দ ব্যবহার করিয়া বাংলা সাহিত্যে এক বিপ্লব আনিলেন। দীনবন্ধু মিত্রের 'নীলদর্পণ' তদানীন্তন ইঙ্গ-বণিকদের অত্যাচারী স্বার্থান্বেষী নীতির বিরুদ্ধে এক তীব্র প্রতিবাদ জানাইল। নীলকর সাহেবদের অমানুষিক অত্যাচারে বাংলার কৃষক-সম্প্রদায়ের শোচনীয় দুর্দশার চিত্র সর্বসমক্ষে স্থাপিত হইল।

মাইকেল মধুসূদন (১৮২৪-১৮৭৩)

দীনবন্ধু মিত্র (১৮২৮-১৮৭৩)

কিন্তু বাংলা ভাষাকে প্রকৃত সাহিত্যের ভাষায় রূপান্তরিত করিলেন বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়। ১৮৬৫ খ্রীষ্টাব্দে তাঁহার 'দুর্গেশনন্দিনী', ১৮৭৩ খ্রীষ্টাব্দে 'বিষবৃক্ষ' প্রকাশিত হইল। প্রায় সেই সময়েই (১৮৭২) বঙ্কিমচন্দ্র 'বঙ্গদর্শন' নামে বাংলা সাংস্কৃতিক পত্রিকার প্রকাশন শুরু করিলেন। বাংলা সাহিত্য-জগতে বঙ্কিম তাঁহার নব-সৃজনী শক্তিদ্বারা এক নবচেতনা জাগাইয়া তুলিলেন। 'কমলাকান্তের দপ্তর' এ (১৮৭৫) বঙ্কিমচন্দ্রের নিজ মানবিকতা ও জাতীয়তাবোধের প্রকাশ দেখিতে পাওয়া গেল। তারপর আসিল তাঁহার জাতীয়তাবোধের চরম অভিব্যক্তি। 'আনন্দমঠ' গ্রন্থে বঙ্কিমচন্দ্র স্বাদেশিকতার যে মন্ত্র ভারতবাসীকে দিয়া গিয়াছেন, সমগ্র ভারতবর্ষ এবং সকল ভারতবাসীকে উহার সম্মোহিনী শক্তি এক গভীর দেশাত্মবোধে উদ্বুদ্ধ করিয়াছিল। 'বন্দেমাতরম্' মন্ত্র ভারতীয় জাতীয়তা ও স্বাদেশিকতার বীজমন্ত্রস্বরূপ হইয়া উঠিয়াছিল।

বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় (১৮৩৮-১৮৯৪)

জাতীয়তাবোধের চরম অভিব্যক্তি— 'বন্দেমাতরম্'

সেই যুগে কালীপ্রসন্ন সিংহ, রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়, হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়, নবীনচন্দ্র সেন, বিহারীলাল চক্রবর্তী, দ্বারকানাথ বিদ্যাভূষণ, রাজেন্দ্রলাল মিত্র প্রভৃতি মনীষিগণও তাঁহাদের সাহিত্য-সেবা দ্বারা বাংলার রেনেসাঁস বা নবজাগরণের সম্পূর্ণতা আনয়নে সাহায্য করিয়াছিলেন। ডক্টর মহেন্দ্রলাল সরকার বৈজ্ঞানিক গবেষণার সূত্রপাত করিয়াছিলেন। তাঁহারই

অপরাপর মনীষিগণ

চেষ্টায় Indian Association for the Cultivation of Scientific Research প্রতিষ্ঠানটি স্থাপিত হইয়াছিল।

বাংলাদেশ ভারতের জাগরণের অগ্রদূত

বাংলাদেশে যে নবজাগরণের সূচনা হইয়াছিল উহা ক্রমে ভারতবর্ষের অন্যান্য অংশেও ছড়াইয়া পড়িয়াছিল। ফলে, সমগ্র ভারতব্যাপী এক জাগরণের সৃষ্টি হইয়াছিল। এই নবজাগরণের সূত্র ধরিয়া সমগ্র ভারতে এক শক্তিশালী জাতীয় আন্দোলনের সৃষ্টি হইয়াছিল।

**ভারতের জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠা পর্যন্ত (১৮৮৫) জাতীয়তা-বাদী আন্দোলন (National Movement till the Birth of the Indian National Congress):** শক্তিশালী ব্রিটিশ সাম্রাজ্যবাদ যখন ভারতবর্ষকে কুক্ষিগত করিয়া নিজ স্বার্থসিদ্ধিসাধনে ব্যস্ত, সেই সময়ে লোকচক্ষুর অন্তরালে ভারতীয়দের ভাবজগতে এক বিরাট পরিবর্তন ঘটিতেছিল। প্রাচ্য ও পাশ্চাত্ত্য শিক্ষা ও সংস্কৃতির সংঘর্ষ ও সমন্বয়ের মাধ্যমে ভারতবর্ষের অন্তঃস্তলে এক জাতীয়তা-বোধের সৃষ্টি হইতেছিল।

প্রাচ্য ও পাশ্চাত্ত্য শিক্ষা ও সংস্কৃতির সংমিশ্রণের ফল

ইংরাজী ভাষা ও সাহিত্য আলোচনার মাধ্যমে ভারতীয় শিক্ষিত সমাজের মধ্যে ইওরোপীয় রাজনীতি ও অর্থনীতি, ইওরোপীয় জাতীয়তা ও দেশাত্মবোধের জ্ঞান বিস্তার লাভ করিতে লাগিল। গণতন্ত্র ও জাতীয়তাবাদ শিক্ষিত ভারতীয়-দের মনে গভীর রেখাপাত করিল। ক্রমে এই দুইটি ধারা ভারতীয়দের জাতীয় আদর্শস্বরূপ হইয়া দাঁড়াইল। অষ্টাদশ শতাব্দীর শেষভাগে ফরাসী বিপ্লব, আমেরিকার স্বাধীনতা যুদ্ধ প্রভৃতি গণতান্ত্রিক ও জাতীয়তাবাদী আন্দোলন শিক্ষিত ভারতবাসীকে উদ্বুদ্ধ করিয়া তুলিয়াছিল। উদারপন্থী ব্রিটিশ রাজনীতিকদের প্রচারিত আদর্শ এবং ভারতীয়দের উদার ও জাতীয়তাবাদী আশা-আকাঙ্ক্ষায় তাঁহাদের সহানুভূতি স্বভাবতই এই সকল ভাবধারার বিস্তৃতিতে সাহায্য করিয়াছিল। মিল, বেন্থাম প্রভৃতি মনীষীদের রচনা ভারতে শিক্ষিত সম্প্রদায়ের মধ্যে এক নূতন চেতনার সৃষ্টি করিয়াছিল। ভারতের প্রাচীন ঐতিহ্য সম্পর্কে আলোচনা এবং প্রাচীন সংস্কৃত ও সাহিত্য সম্পর্কে গবেষণার ফলে পাশ্চাত্ত্য শিক্ষায় শিক্ষিত ভারতবাসীর

পাশ্চাত্ত্য জগতের রাজনৈতিক আন্দোলনের প্রভাব

পাশ্চাত্ত্য মনীষীদের রচনার প্রভাব—গণতন্ত্র ও জাতীয়তাবাদ

মধ্যে ভারতবর্ষের সব কিছুই অবহেলার যোগ্য এই ধারণা দূরীভূত হইয়াছিল। 'এশিয়াটিক সোসাইটি অব বেঙ্গল' ( Asiatic Society of Bengal )-এর দান এবিষয়ে উল্লেখযোগ্য। সর্বোপরি ব্রিটিশ শাসনাধীনে ঐক্যবদ্ধ ভারতে একই প্রকার আইন-কানুন প্রভৃতি প্রচলিত হওয়ায় সর্বত্র একই প্রকার সুযোগ-সুবিধা ও অভাব-অভিযোগের সৃষ্টি হইল। ইহার ফলেও ব্রিটিশের বিরুদ্ধে ঐক্যবদ্ধ হওয়ায় মনোবৃত্তি গড়িয়া উঠিবার পথ পরিষ্কার হইয়াছিল, বলা বাহুল্য।

১৮১৩ এবং ১৮৩৩ খ্রীষ্টাব্দের চার্টার এ্যাক্ট্-এ ভারতীয় শাসনব্যবস্থাকে অধিকতর জনকল্যাণকর করিয়া তুলিবার নির্দেশ বিধিবদ্ধ হইয়াছিল। ১৮৫৭ খ্রীষ্টাব্দের বিদ্রোহের পর মহারাণী ভিক্টোরিয়ার ঘোষণার ( ১৮৫৮ ) ভারতবাসীকে ব্রিটিশ প্রজাবর্গের সম-পর্যায়ভুক্ত বলিয়া স্বীকার করা হইয়াছিল। কিন্তু ভারত-বাসীদের নিকট ক্রমেই একথা পরিষ্কার হইল যে, ব্রিটিশ সরকার এই নীতি মানিয়া চলিতে ইচ্ছুক নহেন। ভারতবাসীকে মুখে বড় বড় আশার কথা শুনাইয়া কার্যতঃ সেই সকল বিষয় এড়াইয়া যাইবার মনোবৃত্তি ব্রিটিশ সরকারের প্রতি শিক্ষিত ভারতবাসীদের মধ্যে বিরুদ্ধ মনোভাবের সৃষ্টি করিয়াছিল, বলা বাহুল্য। ভারতবর্ষের শাসনব্যবস্থায় অধিক সংখ্যক ভারতীয়দের নিয়োগ, শাসনব্যবস্থার ভারতীয়-করণের প্রথম এবং অপরিপহার্য পদক্ষেপ বিবেচনা করিয়া শিক্ষিত সম্প্রদায়ের মধ্যে অধিক সংখ্যক আই. সি.এস.-পদে নিযুক্ত হইবার চেষ্টা চলিল। অপর পক্ষে ব্রিটিশ সরকার এক অন্যায্য এবং বৈষম্যমূলক নীতি অনুসরণ করিয়া চলিলেন। সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় বিলাতে আই. সি. এস. পরীক্ষায় কৃতকার্য হওয়া সত্ত্বেও তাঁহাকে আই. সি. এস.-পদে নিযুক্ত না করিবার চেষ্টা চলিলে একমাত্র ব্রিটিশ বিচারালয়ের নিকট আবেদন করিয়া এই অন্যায়ের প্রতিকার করা সম্ভব হইয়াছিল। ব্রিটিশ শাসনব্যবস্থায় অংশগ্রহণের সুযোগ হইতে বঞ্চিত হইবার ফলে-ই সুরেন্দ্রনাথ দেশমাতৃকার সেবার সুবিশাল ক্ষেত্রে অবতীর্ণ হইতে পারিয়া-ছিলেন। ১৮৭৬ খ্রীষ্টাব্দে তাঁহার-ই চেষ্টায় 'ইণ্ডিয়ান এসোসিয়েশন' ( Indian Association ) স্থাপিত হইল। সমগ্র ভারতকে একই জাতীয়তাবোধে উদ্বুদ্ধ করিয়া ঐক্যবদ্ধভাবে ভারতবাসীর স্বার্থরক্ষা করাই ছিল এই প্রতিষ্ঠানের মূল উদ্দেশ্য।

ব্রিটিশ সরকারের বৈষম্যমূলক ব্যবহার

ইণ্ডিয়ান এসোসিয়েশন

পরবৎসর ( ১৮৭৭ ) ব্রিটিশ গবর্ণমেণ্টের আদেশে আই. সি. এস. পরীক্ষার্থীদের

বয়স উনিশ বৎসরের অনধিক হইতে হইবে একথা ঘোষণা করা হইলে সমগ্র ভারতবর্ষে এক গভীর অসন্তোষের সৃষ্টি হইল। কলিকাতায় এই আদেশের প্রতিবাদে সভা-সমিতি আহূত হইল। সুরেন্দ্রনাথ সমগ্র ভারতবর্ষে এই ব্যাপার লইয়া আন্দোলন সৃষ্টির উদ্দেশ্যে লাহোর, অমৃতসর, আগ্রা, মীরাট, এলাহাবাদ, দিল্লী, আলিগড়, লক্ষ্ণৌ, কানপুর, বাণারস প্রভৃতি স্থানে বিরাট বিরাট সভায় বক্তৃতা দান করিলেন।

আই. সি. এস পরীক্ষা-সংক্রান্ত আন্দোলন

আপাতদৃষ্টিতে এই আন্দোলনের উদ্দেশ্য ছিল আই. সি. এস. পরীক্ষায় প্রতিযোগীদের বয়সের সীমাবৃদ্ধি, অবাধ প্রতিযোগিতা-মূলক পরীক্ষার ভিত্তিতে আই. সি. এস.-পদে লোকনিয়োগ, একই সময়ে ইংলণ্ডে ও ভারতবর্ষে পরীক্ষা গ্রহণ প্রভৃতি দাবি ব্রিটিশ সরকার হইতে আদায় করা। কিন্তু ইহার মূল উদ্দেশ্য ছিল সমগ্র ভারতবর্ষে এক রাজনৈতিক তথা জাতীয় ঐক্যবোধের সৃষ্টি করা। উপরি-উক্ত দাবিসম্বলিত এক স্মারকলিপি ব্রিটিশ কমন্স সভায় পেশ করিবার উদ্দেশ্যে লালমোহন ঘোষ নামে এক বিখ্যাত বাঙালী ব্যারিষ্টারকে প্রেরণ করা হইল। লণ্ডনে এক বিরাট সভায় লালমোহন ঘোষের অনন্যসাধারণ বাগ্মিতা ইংলণ্ডে এক গভীর প্রভাব বিস্তার করিল। তাঁহার বক্তৃতার চব্বিশ ঘণ্টার মধ্যে আই. সি. এস. নিয়োগ-সংক্রান্ত নিয়ম-কানুনের পরিবর্তনের প্রস্তাব কমন্স সভায় উত্থাপিত হইল।

জাতীয়তাবোধের বৃদ্ধি

লালমোহন ঘোষের সাফল্য

আই. সি. এস. নিয়োগ-সংক্রান্ত আন্দোলনের সাফল্য ভারতবাসীর মধ্যে এক ব্যাপক উৎসাহ-উদ্দীপনার সৃষ্টি করিয়াছিল। লর্ড লিটনের Arms Act ও Vernacular Press Act-এর বিরুদ্ধেও অনুরূপ প্রতিবাদ জানাইতে ভারতবাসী বিলম্ব করিল না। সরকার কর্তৃক প্রবর্তিত ভারতীয়দের স্বার্থ-বিরোধী আইন-কানুন-এর প্রতিবাদ জানাইতে ভারতবাসী বিলম্ব করিল না। সরকার কর্তৃক প্রবর্তিত ভারতীয়দের স্বার্থ-বিরোধী আইন-কানুন-এর প্রতিবাদ করিবার উদ্দেশ্য লইয়া মূলতঃ ভারতের জাতীয়তাবাদী আন্দোলনের সূচনা হইলেও ক্রমেই উহার আদর্শ ও উদ্দেশ্যের প্রসার ঘটিল। শাসনব্যবস্থায় মাত্র চাকরি গ্রহণ করিবার সুযোগ লাভ করিয়াই ভারতবাসী আর সন্তুষ্ট রহিল না। ক্রমে স্বায়ত্তশাসনের জন্য তাহারা আন্দোলন শুরু করিল। ভারতবাসীদের মধ্যে জাতীয়তাবোধ যখন এক

ভারতের জাতীয় আন্দোলনের শক্তি বৃদ্ধি

শক্তিশালী প্রভাব হিসাবে জাগিয়া উঠিয়াছে, সেই সময়ে ইল্‌বার্ট বিল লইয়া এক প্রবল আন্দোলনের সুযোগ উপস্থিত হইল। তদানীন্তন আইনসচিব ( Law Member ) মিঃ ইল্‌বার্ট ( Ilbert ) ইওরোপীয় ও ভারতীয় বিচারপতিদের বিচার-ক্ষমতার সমতা স্থাপনের উদ্দেশ্যে একটি বিল প্রস্তুত করিয়াছিলেন। ইহা ইতিহাসে 'ইল্‌বার্ট বিল' নামে খ্যাত। ইতিপূর্বে কেবলমাত্র ইংরাজ বিচারপতিগণই ইওরোপীয়দের বিচার করিতে পারিতেন। ইল্‌বার্ট বিলে এই বৈষম্যমূলক ব্যবস্থার অবসান করিবার প্রস্তাব করা হইয়াছিল। এই সূত্রে ইংরাজগণ নিজেদের অধিকার রক্ষার্থে এই বিলের বিরুদ্ধে এক তীব্র আন্দোলন শুরু করিলেন। শেষ পর্যন্ত অবশ্য ইল্‌বার্ট বিলের পরিবর্তন করিয়া ইওরোপীয় প্রজাবর্গের জুরি দ্বারা বিচার দাবি করিবার অধিকার স্বীকার করিয়া লওয়া হইয়াছিল। এই বিল-সংক্রান্ত আন্দোলন ইওরোপীয় ভারতীয় প্রজাবর্গের প্রতি বৈষম্যমূলক আচরণের অবসান ঘটাইতে পারিল না বটে, কিন্তু এই আন্দোলনের ফলে ভারতীয়দের জাতীয় ঐক্য বহুগুণে বৃদ্ধি পাইয়াছিল।

ইল্‌বার্ট বিল-সংক্রান্ত আন্দোলন—জাতীয়তাবাদের গভীরতা বৃদ্ধি

১৮৮৩ খ্রীষ্টাব্দে সুরেন্দ্রনাথ কলিকাতায় 'ইণ্ডিয়ান ন্যাশন্যাল কন্‌ফারেন্স' নামে এক জাতীয় মহাসভার আহ্বান করিলেন। ভারতের বিভিন্ন অংশ হইতে প্রতিনিধিগণ এই কন্‌ফারেন্সে যোগদান করিলেন। এইভাবে ভারতের জাতীয় আন্দোলন যখন একটি স্থায়ী সংগঠনের উপর ভিত্তি করিয়া অধিকতর শক্তিসঞ্চয়ের জন্য সচেষ্ট, তখন মিঃ এলান অক্‌টাভিয়ান হিউম ( Allan Octavian Hume ) নামে জনৈক অবসরপ্রাপ্ত ইংরাজ আই. সি. এস. কলিকাতা বিশ্ববিদ্যালয়ের গ্র্যাজুয়েট গণকে উদ্দেশ করিয়া ভারতের মানসিক, নৈতিক, সামাজিক ও রাজনৈতিক উন্নতিবিধানকল্পে একটি স্থায়ী সংগঠনের উপদেশ-সম্বলিত এক খোলাচিঠি প্রকাশ করিলেন। তদানীন্তন ব্রিটিশ গবর্ণর-জেনারেল লর্ড ডাফ্‌রিন (Lord Dufferin)-ও এইরূপ একটি প্রতিষ্ঠানের প্রয়োজনীয়তা সম্পর্কে একমত ছিলেন। কারণ, শাসন-পরিচালনা ব্যাপারে ভারতীয়দের মনোভাব এবং মতামত জানিবার প্রয়োজনীয়তা একমাত্র এইরূপ প্রতিষ্ঠান হইতেই মিটিতে পারিবে এই ছিল তাঁহার ধারণা। মিঃ হিউমের এবং তদানীন্তন ভারতের শিক্ষিত এবং গণ্যমান্য সম্প্রদায়ের চেষ্টায় ১৮৮৫ খ্রীষ্টাব্দে বোম্বাই শহরে ভারতের জাতীয় কংগ্রেসের সর্বপ্রথম অধিবেশন

'ইণ্ডিয়ান ন্যাশন্যাল কন্‌ফারেন্স' (১৮৮৩)

মিঃ হিউমের প্রস্তাব

লর্ড ডাফ্‌রিনের সহানুভূতি

বসিল। বাঙালী ব্যারিস্টার মিঃ ডব্লিউ. সি. ব্যানার্জী (Mr. W. C. Bonerjee) এই অধিবেশনের সভাপতিত্ব করিলেন। ঠিক সেই সময়ে কলিকাতার ইণ্ডিয়ান ন্যাশন্যাল কন্‌ফারেন্সের দ্বিতীয় অধিবেশন অনুষ্ঠিত হইল। ন্যাশন্যাল কংগ্রেস ও ন্যাশন্যাল কন্‌ফারেন্সের আদর্শ ও পন্থা একই ছিল। সুতরাং এই দুইটি প্রতিষ্ঠান পৃথক-ভাবে থাকিবার কোন সার্থকতা নাই, ইহা উপলব্ধি করিয়া ন্যাশন্যাল কন্‌ফারেন্স ন্যাশন্যাল কংগ্রেসের সহিত মিলিত হইল। ১৮৮৫ খ্রীষ্টাব্দের পর হইতে অদ্যাবধি জাতীয় কংগ্রেসের বাৎসরিক অধিবেশন ভারতের বিভিন্ন স্থানে অনুষ্ঠিত হইতেছে।

জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠা—বোম্বাই শহরে প্রথম অধিবেশন (১৮৮৫)—সভাপতি ডব্লিউ. সি ব্যানার্জী

**জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠা: জাতীয় আন্দোলনের অগ্রগতি—১৮৮৫-১৯১৯: (Birth of the National Congress: Progress of the National Movement):** ১৮৮৫ খ্রীষ্টাব্দে ভারতের জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠা ভারত-ইতিহাসের এক চিরস্মরণীয় ঘটনা। সেই সময় হইতে অদ্যাবধি ভারতের জাতীয় জীবন এই জাতীয় প্রতিষ্ঠানটিকে আশ্রয় করিয়া অগ্রগতির পথে অগ্রসর হইতেছে। কংগ্রেস-প্রতিষ্ঠার ইতিহাস ইতিপূর্বে বর্ণনা করা হইয়াছে। ১৮৮৫ খ্রীষ্টাব্দে প্রতিষ্ঠার পর হইতে উনবিংশ শতাব্দীর অবশিষ্ট কয়েক বৎসর কংগ্রেসের কার্যকলাপ দুইটি প্রধান নীতির উপর নির্ভরশীল ছিল, যথা: (১) সরকারী কার্যকলাপ ও নীতির সমালোচনা করা এবং (২) সংস্কার দাবি করা। কোনপ্রকার প্রত্যক্ষ আন্দোলনে অবতীর্ণ না হইয়া কংগ্রেসের সভায় প্রস্তাব পাস করিয়া সরকারের দৃষ্টি আকর্ষণ করাই ছিল সে-যুগে কংগ্রেসের পন্থা। দেশবাসীর দারিদ্র্য, অস্ত্র-আইন (Arms Act), আবগারী শুল্ক ও লবণ-কর প্রভৃতি বিষয়ে সরকারী নীতির সমালোচনা করিয়া কংগ্রেস সংস্কার দাবি করিতে লাগিল। স্বায়ত্তশাসন এবং নির্বাচনের মাধ্যমে কেন্দ্রীয় ও প্রাদেশিক আইনসভা গঠন, সাধারণ ও যান্ত্রিক শিক্ষা-প্রবর্তন, ভারতীয়দের সামরিক শিক্ষাদান, সামরিক খাতে কার্যনির্বাহক (Executive) ও বিচার-কার্য পৃথকীকরণ, ব্যয়হ্রাস, ভারতবর্ষ ও ইংলণ্ডে একই সঙ্গে পরীক্ষাদ্বারা আই. সি. এস.-পদে লোক-নিয়োগ, শাসন-ব্যবস্থায় ভারতবাসীকে উচ্চপদস্থ কর্মচারিপদে নিয়োগ প্রভৃতি দাবি কংগ্রেস

কংগ্রেসের প্রতিষ্ঠা জাতীয় জীবনের চিরস্মরণীয় ঘটনা

সমালোচনা ও সংস্কার দাবি

কংগ্রেসী সংস্কার-দাবির প্রকৃতি

উত্থাপন করিল। কিন্তু এই সকল দাবি অথবা সরকারী কার্যকলাপের সমালোচনায় কংগ্রেস মর্যাদাপূর্ণ ব্যবহার এবং সংযত ভাষা ব্যবহার করিতে কখনও অন্যথা করিল না। ভারতীয়দের দাবির যৌক্তিকতা সম্পর্কে ব্রিটিশ কর্তৃপক্ষ ও ব্রিটিশ জাতির নেতৃবৃন্দকে সচেতন করিয়া তোলাই ছিল সেই সময়ের কংগ্রেসী আন্দোলনের উদ্দেশ্য। সরকার কংগ্রেসী আন্দোলনের প্রতি প্রথম দিকে সহানুভূতিসম্পন্ন ছিলেন। কিন্তু ক্রমে কংগ্রেসী আন্দোলন যখন ব্যাপক এবং শক্তিশালী হইয়া উঠিতে লাগিল, তখন সরকারের মনোভাব সম্পূর্ণভাবে পরিবর্তিত হইয়া গেল। ভারতবর্ষের জনসংখ্যার মুষ্টিমেয় শিক্ষিত ব্যক্তি লইয়া গঠিত কংগ্রেসের দাবি জনগণের দাবি বলিয়া ব্রিটিশ সরকার গ্রহণ করিতে রাজী হইলেন না। এদিকে কংগ্রেস অশিক্ষিত ও দরিদ্র অগণিত ভারতবাসীর মুখপাত্র এবং প্রতিনিধি হিসাবেই ঐ সকল দাবি উত্থাপন করিতেছে, এই কথা জোর করিয়া সরকারকে জানাইতে ত্রুটি করিল না। কিন্তু সরকার কংগ্রেসের দাবি এড়াইয়া চলিলেন।

মর্যাদাপূর্ণ সংযত আন্দোলন

সরকারী সহানুভূতি

সরকারী মনোভাবের পরিবর্তন—কংগ্রেসের প্রতি বিরুদ্ধ ভাব

প্রাথমিক চেষ্টা ফলপ্রসূ হইল না দেখিয়া কংগ্রেস ভারতবর্ষ এবং ইংলণ্ড উভয় স্থানেই কংগ্রেসী দাবির সমর্থনে জনমত-গঠনে সচেষ্ট হইল। এজন্য ইংলণ্ডে 'ইণ্ডিয়া' নামে একখানা পত্রিকা প্রকাশের ব্যবস্থা করা হইল। সভা ও বক্তৃতার আয়োজনও করা হইল। ইংলণ্ডে এই আন্দোলন ফলপ্রসূ হইল। ১৮৯২ খ্রীষ্টাব্দের কাউন্সিলস্ এ্যাক্ট্ কংগ্রেসী দাবির এক অতি ক্ষুদ্র অংশ মানিয়া লইল। ইহার ফলে কংগ্রেসী আন্দোলনের উপশম হইল না। ক্রমেই কংগ্রেসের অভ্যন্তরে সরকার-বিরোধী মনোভাব বৃদ্ধি পাইতে লাগিল। বালগঙ্গাধর তিলক-প্রমুখ নেতৃবর্গ ব্রিটিশ সরকারের নিকট 'আবেদন-নিবেদন' নীতি ত্যাগ করিয়া কার্যতঃ সরকারের বিরোধিতার প্রস্তাব করিলেন। ভারতবাসীদের মধ্যে আত্মনির্ভরতা, জাতীয়তাবোধ এবং ভারতীয় ঐতিহ্যের প্রতি শ্রদ্ধা জাগাইয়া তুলিবার উদ্দেশ্যে তিলক 'কেশরী' নামক পত্রিকা প্রকাশ করিলেন। এইভাবে কংগ্রেসের অভ্যন্তরে যখন ব্রিটিশের বিরুদ্ধে সক্রিয় আন্দোলনের দাবি উত্থিত হইতেছিল, সেই সময়ে ভারতবাসীদের মধ্যে জাতীয়তাবাদী চেতনা জাগাইয়া

কংগ্রেস কর্তৃক ভারতবর্ষ ও ইংলণ্ডে জনমত-গঠনের চেষ্টা—১৮৯২ খ্রীষ্টাব্দের কাউন্সিলস্ এ্যাক্ট

বালগঙ্গাধর তিলকের প্রস্তাব

তুলিবার ব্যবস্থারও কোন ত্রুটি হইল না। বলা বাহুল্য প্রথমে কংগ্রেসী আন্দোলন সকল শ্রেণী বা সম্প্রদায়ের লোকের নিকট সমভাবে আকর্ষণীয় হয় নাই। মুসলমান সম্প্রদায়ের নেতৃবৃন্দের কেহ কেহ কংগ্রেসের অধিবেশনে যোগদান এবং সভাপতিত্ব করিয়াছিলেন বটে, কিন্তু প্রথম হইতেই মুসলমান সম্প্রদায়ের অধিকাংশই কংগ্রেসী আন্দোলনের বিরোধিতা করিতে লাগিলেন। মুসলমান সম্প্রদায়ের এই আচরণের পশ্চাতে তাহাদের পাশ্চাত্ত্য শিক্ষাগ্রহণে পশ্চাদ্‌পদতা প্রধান কারণ বলিয়া উল্লেখ করা যাইতে পারে। মুসলমান সম্প্রদায়ের কংগ্রেসী আন্দোলন হইতে নির্লিপ্ত থাকিবার এমন কি উহার বিরোধিতা করিবার মনোবৃত্তি সাম্রাজ্যবাদী ব্রিটিশ সরকারের দৃষ্টি এড়াইল না। সাম্রাজ্যবাদের চিরন্তন অস্ত্র 'Divide and Rule' নীতি-প্রয়োগে তাঁহারা বিলম্ব করিলেন না। যে ব্রিটিশ জাতি মুসলমান শাসকবর্গের হাত হইতে ভারতের বিভিন্ন অংশের অধিকার কাড়িয়া লইয়াছিল, সেই ব্রিটিশেরই পক্ষ অবলম্বন করিয়া মুসলমান সম্প্রদায়ের অধিকাংশই জাতীয় আন্দোলনের বিরোধিতা করিতে দ্বিধাবোধ করিল না। সার্ সৈয়দ আহম্মদ এজন্য যথেষ্ট দায়ী ছিলেন, ইহা অনস্বীকার্য। তিনি স্বদেশবিদ্বেষী ছিলেন একথা বলা অন্যায় হইবে বটে, কিন্তু অনুন্নত এবং পাশ্চাত্ত্য শিক্ষায় অনগ্রসর মুসলমান সম্প্রদায় পাশ্চাত্ত্য শিক্ষায় শিক্ষিত হিন্দু সম্প্রদায়ের সহিত প্রতিযোগিতায় কৃতকার্য হইতে পারিবে না বিবেচনা করিয়া তিনি একদিকে যেমন মুসলমান সম্প্রদায়কে পাশ্চাত্ত্য শিক্ষাদানের চেষ্টা করিতে লাগিলেন, অপর দিকে তেমনি কংগ্রেসী আন্দোলন হইতে মুসলমান সম্প্রদায়কে বিচ্ছিন্ন রাখিবার নীতিও অবলম্বন করিলেন। কিন্তু ইহার পূর্বে সার্ সৈয়দ আহম্মদ তাঁহার দেশাত্মবোধের উন্নততর পরিচয় দিয়াছিলেন। ইল্‌বার্ট বিলের বিরোধিতা করিতে গিয়া তিনি বলিয়াছিলেন, "হিন্দু ও মুসলমান ভারতবর্ষের দুইটি চক্ষু বিশেষ। এই দুয়ের একটিকে আঘাত করিলে অপরটি স্বভাবতই আঘাতপ্রাপ্ত হইবে।" কিন্তু ইহা আশ্চর্যের বিষয় বলিয়া মনে হইতে পারে যে, তিনিই প্রথম হইতে কংগ্রেসী আন্দোলনের বিরোধিতা করিতে শুরু করিয়াছিলেন। ১৮৮৬ খ্রীষ্টাব্দে তিনি কংগ্রেসের প্রতিযোগী প্রতিষ্ঠান হিসাবে 'এডুকেশন্যাল কংগ্রেস' নামে একটি সংঘ স্থাপন করিয়াছিলেন। তাঁহার প্রতিষ্ঠিত আলিগড়ের এ্যাংলো-অরিয়েন্টাল কলেজ (Aligarh Anglo-Oriental

ব্রিটিশের বিরুদ্ধে সক্রিয় আন্দোলনের ও জাতীয়তাবোধ বৃদ্ধির চেষ্টা

ব্রিটিশ কর্তৃক Divide and Rule—নীতির প্রয়োগ

সার্ সৈয়দ আহম্মদ—সাম্প্রদায়িকতার সৃষ্টি

College )-এর ইংরাজ অধ্যক্ষ এই কলেজটি সংকীর্ণ সাম্প্রদায়িকতার কেন্দ্রে পরিণত করিতে চেষ্টার ত্রুটি করেন নাই। সার্ সৈয়দ আহম্মদ মনে করিতেন যে, গণতান্ত্রিক শাসনব্যবস্থায় সংখ্যালঘু মুসলমান সম্প্রদায়ের স্বার্থ রক্ষা পাইবে না। এইভাবে ভারতবাসীকে ধর্মের ভিত্তিতে বিভক্ত করিয়া হিন্দু ও মুসলমানের স্বার্থ এক নহে এই মনোভাবের সূচনা সার্ সৈয়দ আহম্মদই করিয়া গিয়াছেন, ইহা অস্বীকার করিবার উপায় নাই। সেই সময় হইতেই ভারতবর্ষে সাম্প্রদায়িকতার বিষবৃক্ষ ক্রমেই বাড়িতে লাগিল। ক্রমে উহা মুসলমান সম্প্রদায়ের জন্য নির্বাচনের স্থলে মনোনয়নের ব্যবস্থা, পৃথক নির্বাচন এবং সবশেষে পাকিস্তান দাবি প্রভৃতি ফল দান করিল।

সার্ সৈয়দ আহম্মদের কংগ্রেস বিরোধিতা

সাম্প্রদায়িকতার বিষবৃক্ষ ফলপ্রসূ

সাম্প্রদায়িক বিদ্বেষ ও বিভেদ সৃষ্টি করিয়া ব্রিটিশ সরকার কংগ্রেসী আন্দোলনকে দুর্বল করিতে চাহিয়াছিলেন, কিন্তু ইহা দাবাগ্নির ন্যায় ক্রমেই বিস্তারলাভ করিতে লাগিল। মহারাষ্ট্রের চিৎপাবন ব্রাহ্মণ এবং পেশওয়া-বংশসম্ভূত দেশপ্রেমিক বালগঙ্গাধর তিলক তাঁহার 'কেশরী' পত্রিকার মাধ্যমে জাতীয়তাবাদের আগুন ছড়াইতে লাগিলেন। এই সময়ে সমগ্র এশিয়ায় এক নবজাগরণের সূত্রপাত হওয়ায় ভারতের জাতীয় আন্দোলন অধিকতর শক্তি সঞ্চয় করিল। জাপানের জাগরণ এবং রাশিয়ার বিরুদ্ধে যুদ্ধে জয়লাভ (১৯০৪-৫) সমগ্র এশিয়ায় এক নবচেতনার সৃষ্টি করিল। চীন, পারস্য, ভারতবর্ষ, জাপান সর্বত্রই বৈদেশিক প্রভাব ও অধীনতা হইতে মুক্তির এক তীব্র আগ্রহ দেখা দিল। দক্ষিণ-আফ্রিকায় সেই সময়ে ভারতীয়দের প্রতি শ্বেতাঙ্গদের বর্বরোচিত ব্যবহার ভারতে ব্রিটিশ কর্তৃপক্ষের প্রতি তিক্ততা বৃদ্ধি করিল।

বালগঙ্গাধর তিলকের অবদান

সমসাময়িক এশিয়া মহাদেশের নবজাগরণের প্রভাব—দক্ষিণ-আফ্রিকার ভারতীয়দের প্রতি শ্বেতাঙ্গদের বর্বরোচিত আচরণ

**লর্ড কার্জন : বঙ্গ-ভঙ্গ আন্দোলন : ( Lord Curzon : Bengal Partition Movement ) :** এই পরিস্থিতির পরিপ্রেক্ষিতে লর্ড কার্জন কর্তৃক স্বৈরাচারী শাসননীতি-অনুসরণ, জনমত সম্পূর্ণভাবে উপেক্ষা করিয়া স্বীয় ইচ্ছানুসারে কোন ব্যবস্থা অবলম্বন এবং সর্বোপরি তাঁহার ঔদ্ধত্যপূর্ণ উক্তি জাতীয় আন্দোলনকে অধিকতর শক্তিসঞ্চয়ের সুযোগ দান করিল। 'সরকারী গোপনীয়তার আইন' ( Official Secret Bill ), বিশ্ববিদ্যালয়গুলিকে সরকারী নিয়ন্ত্রণাধীনে আনয়ন, কলিকাতা কর্পোরেশন

লর্ড কার্জনের স্বৈরাচার

সরকারী নিয়ন্ত্রণ-বৃদ্ধি এবং সর্বোপরি ভারতীয়দের সততা সম্পর্কে তাঁহার কটূক্তি এক দারুণ বিক্ষোভের সৃষ্টি করিয়াছিল। এমন সময়ে কার্জন শাসনকার্যের সুবিধার অজুহাতে বাংলাদেশের একাংশ বিচ্ছিন্ন করিয়া 'ইষ্টার্ণ-বেঙ্গল ও আসাম' নামক প্রদেশটি গঠন করিলে এক প্রবল আন্দোলনের সূচনা হইল। রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের নেতৃত্বে বাংলার সর্বত্র বঙ্গ-ভঙ্গের বিরুদ্ধে আন্দোলনের সৃষ্টি হইল। ব্রিটিশ সামগ্রী বয়কট করা হইল। স্কুল-কলেজের ছাত্রবৃন্দ এই আন্দোলনে যোগদান করিল। বিদেশী সামগ্রী বিক্রয়-নিবারণ এবং বিলাতী সামগ্রী একত্রিত করিয়া উহাতে অগ্নিসংযোগ করিবার কার্যে তদানীন্তন ছাত্রসমাজ অগ্রণী হইল। স্বদেশী জিনিসপত্র ক্রয় করা এবং বিলাতী বয়কট করা সেই যুগের জাতীয় আন্দোলনের অন্যতম নীতি। 'স্বদেশী আন্দোলন' জাতীয় মর্যাদা, জাতীয় শিল্পদ্রব্যের প্রতি শ্রদ্ধাবোধ এবং আত্মনির্ভরতা বৃদ্ধি করিয়া জাতীয় আন্দোলনকে শক্তিশালী করিয়া তুলিল। ঋষি বঙ্কিমচন্দ্রের 'বন্দেমাতরম্' সঙ্গীত দেশমাতৃকার প্রতি শ্রদ্ধা নিবেদনের মহামন্ত্রস্বরূপ হইয়া উঠিল। এই মহামন্ত্রের প্রভাবে একদিকে যেমন সমগ্র বাঙালী জাতি এবং ক্রমে সমগ্র ভারতবর্ষ এক নব-শক্তিলাভ করিল, তেমনি অন্যদিকে ব্রিটিশ কর্তৃপক্ষের মনে উহা বিষক্রিয়ার সৃষ্টি করিল। প্রকাশ্য স্থানে 'বন্দেমাতরম্' ধ্বনি করা নিষিদ্ধ হইল। ফলে এই মহামন্ত্রের শক্তি বহুগুণে বৃদ্ধি পাইল।

বঙ্গ ভঙ্গ আন্দোলন

রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ

স্বদেশী আন্দোলন

'বন্দেমাতরম্' মহামন্ত্র

১৯০৫ খ্রীষ্টাব্দে বঙ্গ-ভঙ্গ আন্দোলন সমগ্র ভারতে এক প্রবল আন্দোলনের সৃষ্টি করিল। বঙ্গ-ভঙ্গ আন্দোলনের আপাত উদ্দেশ্য ছিল বাংলাদেশের ব্যবচ্ছেদ রোধ করা, কিন্তু ইহার মূল এবং আভ্যন্তরীণ উদ্দেশ্য ছিল শতগুণে ব্যাপক। ভারতবাসীদের অন্তরের পুঞ্জীভূত ব্রিটিশ বিরোধিতা এবং তাহাদের গভীর জাতীয়তাবোধ এই আন্দোলনের সূত্র ধরিয়া প্রকাশলাভ করিয়াছিল। এই আন্দোলন এক অভূতপূর্ব নবচেতনায় সমগ্র ভারতবাসীকে উদ্বুদ্ধ করিয়া তুলিয়াছিল। সমগ্র দেশে জাতীয়তা-বাদী সঙ্গীত মুখে মুখে গীত হইতে লাগিল। রবীন্দ্রনাথ ঠাকুর, রজনীকান্ত সেন এবং আরও অনেক কবির রচিত গান বিশেষভাবে বাংলা-দেশের শহর, নগর ও গ্রামাঞ্চলে ছড়াইয়া পড়িল। বিপিনচন্দ্র পালের জ্বালাময়ী বক্তৃতা বাঙালীর অন্তরে বিদ্রোহ-বহ্নি জ্বালাইয়া তুলিতে লাগিল।

অভূতপূর্ব জাতীয় চেতনা

স্বদেশী সঙ্গীত

পাশ্চাত্ত্য শিক্ষায় শিক্ষিত, পাশ্চাত্ত্য পোশাক-পরিচ্ছদধারী ব্যক্তিবর্গ বিদেশী পোশাক পরিত্যাগ করিয়া, বাংলার স্ত্রীজাতি গৃহস্থালীর কাজ ফেলিয়া, ছাত্রবৃন্দ স্কুল-কলেজ পরিত্যাগ করিয়া, এমন কি বহুসংখ্যক জমিদার ও ব্যবসায়ী তাঁহাদের আর্থিক নিরাপত্তার কথা ভুলিয়া গিয়া এই আন্দোলনে ঝাঁপাইয়া পড়িলেন। সম্ভ্রান্ত মুসলমান সম্প্রদায়ের মধ্যে আব্দুল রসুল, লিয়াকৎ হুসেন, গজ্‌নভি প্রভৃতিও এই আন্দোলনে যোগদান করিলেন। স্বদেশী আন্দোলনের উদ্দীপনায় দেশীয় কাপড়ের কল, ব্যাঙ্ক, ইন্সিওরেন্স কোম্পানী, সাবানের কারখানা, ঔষধের কারখানা প্রভৃতি স্থাপিত হইল। শিবনাথ শাস্ত্রী, সুবোধ মল্লিক, আনন্দমোহন বসু, আচার্য প্রফুল্লচন্দ্র রায়, সুন্দরীমোহন দাস, অশ্বিনীকুমার দত্ত, কৃষ্ণকুমার মিত্র প্রভৃতি বাংলার চিরস্মরণীয় মনীষিগণ এই আন্দোলনে অংশ গ্রহণ করিলেন। জাতীয় শিক্ষাদানের ব্যবস্থারও ত্রুটি হইল না। 'ন্যাশন্যাল কাউন্সিল অব এডুকেশন' ( National Council of Education ) নামে একটি সংস্থা স্থাপন করিয়া উহার উপর শিক্ষা-প্রসারের ভার অর্পণ করা হইল। ন্যাশন্যাল মেডিকেল কলেজ, যাদবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ, ফেডারেশন হল, বেঙ্গল কেমিক্যাল প্রভৃতি প্রতিষ্ঠান এই আন্দোলনের অঙ্গ হিসাবেই গড়িয়া উঠিল। মুকুন্দদাস তাঁহার দেশাত্মবোধক গানে বাংলা বিশেষভাবে পূর্ববঙ্গের শহর ও গ্রামের জনগণকে মাতাইয়া তুলিলেন।

আন্দোলনের ব্যাপকতা—সম্ভ্রান্ত মুসলমানদের যোগদান

স্বদেশী শিক্ষার ব্যবস্থা

ব্রিটিশ সরকার এই আন্দোলন দমন করিবার চেষ্টায় যথেষ্ট অত্যাচার করিতে ত্রুটি করিলেন না। কিন্তু ইহার ফল হইল বিপরীত। তিলক, বিপিন পাল, লাজপৎ রায় ও অরবিন্দ ঘোষ কংগ্রেসের নরমপন্থীদের প্রতিপক্ষ হিসাবে দণ্ডায়মান হইলেন। তাঁহারা চরমপন্থীদল হিসাবে পরিচিতি লাভ করিলেন। আবেদন-নিবেদন নীতি পরিত্যাগ করিয়া তাঁহারা ব্রিটিশের বিরুদ্ধে কার্যকরী প্রতিদ্বন্দ্বিতায় অবতীর্ণ হইতে চাহিলেন। ১৯০৬ খ্রীষ্টাব্দে কংগ্রেসের কলিকাতা অধিবেশনে নরমপন্থী ও চরমপন্থীদের মধ্যে প্রকাশ্য বিরোধ দেখা দিল। চরমপন্থিগণ স্বরাজ ( Self-Govt. ) লাভ কংগ্রেসের আদর্শ বলিয়া গ্রহণ করিলেন। প্রেসিডেন্ট দাদাভাই নৌরোজীর ব্যক্তিগত চেষ্টায় চরমপন্থীদের প্রকাশ্য বিরোধের উপশম ঘটিল এবং 'স্বরাজ'-লাভ কংগ্রেসের আদর্শ হিসাবে গৃহীত হইল। পরবৎসর

চরমপন্থীদের প্রভাব—'স্বরাজ' কংগ্রেসের আদর্শ বলিয়া স্বীকৃত

সুরাট অধিবেশনে নরম ও চরমপন্থীদের বিরোধিতা চরমে পৌঁছিলে নরমপন্থিগণ-ই প্রাধান্য লাভ করিলেন, কিন্তু চরমপন্থিগণ ইহাতেই পরাজয় স্বীকার করিলেন না। ব্রহ্মবান্ধব উপাধ্যায়েব 'সন্ধ্যা' পত্রিকা, বিপিন পালের 'বন্দেমাতরম্' (শ্রীঅরবিন্দ এই পত্রিকার সম্পাদনার ভার লইয়াছিলেন), মনোরঞ্জন গুহঠাকুরতার 'নবশক্তি' এবং ভূপেন্দ্রনাথ দত্তের 'যুগান্তর' চবমপন্থীদের ভাবধারায় সমগ্র বাংলা তথা ভারতের যুবকসম্প্রদায়কে উদ্বুদ্ধ করিয়া তুলিল। সেই সময়ে 'অনুশীলন সমিতি' নামে প্রতিষ্ঠানটিও স্থাপিত হইয়াছিল।

সুরাট কংগ্রেস (১৯০৭), চরমপন্থিগণের প্রাধান্য নাশ

১৯০৭-৮ খ্রীষ্টাব্দে চবমপন্থীদেব উপব সরকারের কোপদৃষ্টি পতিত হওযায় এই দলের নেতৃবর্গের অনেককেই কারাদণ্ড ভোগ করিতে হইয়াছিল। বিপিন পাল, ভূপেন্দ্রনাথ দত্ত, ব্রহ্মবান্ধব উপাধ্যায় প্রভৃতিকে কাবাদণ্ডে দণ্ডিত করা হইল। অরবিন্দ ঘোষ অবশ্য বিচারে খালাস পাইলেন। সবকাব-বিবোধী সভা-সমিতি নিষিদ্ধ-করণ, স্বদেশী আন্দোলনের সমর্থকদের উপর পাইকারী জরিমানা, চবমপন্থীদেব দ্বারা পবিচালিত পত্রিকাগুলিকে নানা অজুহাতে দমন কবা প্রভৃতি যাবতীয় ব্যবস্থা অবলম্বনে সরকার ত্রুটি করিলেন না।

চরমপন্থী মতবাদের প্রচাব

চবমপন্থীদের উপর সরকারী আক্রেশ

সরকারী দমন-নীতি যতই কঠোর হইযা উঠিতে লাগিল বাঙালী যুবসম্প্রদায়ের ব্রিটিশ-বিবোধিতাও ততই প্রবলতর ও দৃঢতব হইতে লাগিল। কঠোর দমন-নীতিতে অতিষ্ঠ হইয়া বাঙালী যুবসম্প্রদায় সন্ত্রাসবাদের আশ্রয় গ্রহণ করিল। স্বদেশী আন্দোলনকারীদের বিচারে ব্রিটিশ বিচারপতিদের কঠোরতর শাস্তিস্বরূপ তাহাদের উপর আক্রমণ শুরু হইল। ১৯০৯ খ্রীষ্টাব্দের ৩০শে এপ্রিল ইংরাজ বিচারপতি কিংসফোর্ডকে হত্যা করিতে গিয়া ক্ষুদিরাম বসু মুজফ্‌ফরপুরে ভুলক্রমে অপর দুইজন ইংরাজ মহিলার গাড়িতে বোমা নিক্ষেপ করিয়া তাঁহাদের হত্যা করিলেন। বিচারে ক্ষুদিরামের ফাঁসি হইল। ক্ষুদিরামের কর্মপন্থা যে সেই যুগের বাঙালী সমাজ সমর্থন করিয়াছিল, তাহার প্রমাণ ক্ষুদিরামের ফাঁসির উপর রচিত বহু লোকগাথা হইতে পাওয়া যায়। ব্যক্তিগতভাবে কোন ইংরাজের প্রাণনাশের নির্মমতার কথা উপলব্ধি করিলেও ব্রিটিশ অত্যাচারের বিরুদ্ধে নিরস্ত্র ভারতবাসীর প্রতিবাদের প্রতীক হিসাবেই সন্ত্রাসবাদী কার্যকলাপ তখন সাধারণ্যে

ব্রিটিশ দমন-নীতি—সন্ত্রাসবাদের উদ্ভব

ক্ষুদিরাম বসু

সমর্থন লাভ করিয়াছিল। ঐ বৎসরই জুন মাসে (২রা জুন, ১৯০৮) কলিকাতার মাণিকতলা অঞ্চলে একটি বোমা প্রস্তুতের কারখানা আবিষ্কৃত হয়। অরবিন্দ ঘোষ এই ব্যাপারে পুলিস কর্তৃক গ্রেপ্তার হইলেন। মোট ৪৭ জন চরমপন্থী এই সূত্রে ধরা পড়িলেন। আলিপুর বিচারালয়ে অরবিন্দের বিচার চলিল। অরবিন্দের ভ্রাতা বারীন ঘোষ, উল্লাসকর দত্ত, কানাইলাল প্রভৃতি এই মামলায় আসামী ছিলেন। এই সকল দেশপ্রেমিক যুব-সম্প্রদায়ের নির্ভীকতা ও আদর্শ যে-কোন জাতির পক্ষেই শ্লাঘার বিষয় সন্দেহ নাই। ইঁহাদের চরিত্রের দৃঢ়তা ও দেশাত্মবোধে ইংরাজ বিচারকও স্তম্ভিত হইয়াছিলেন। তিলক তাঁহার "কেশরী" পত্রিকায় এই বিচার সম্পর্কে মন্তব্য করিতে গিয়া ব্রিটিশ শাসনের তীব্র নিন্দাবাদ করিলেন। তাঁহাকে গ্রেপ্তার করিয়া ছয় বৎসর নির্বাসন দণ্ডে দণ্ডিত করা হইল। এদিকে আলিপুর বোমার মামলার শুনানী চলিল। সুপ্রসিদ্ধ ব্যারিস্টার চিত্তরঞ্জন দাশ—পরবর্তী কালে দেশবন্ধু চিত্তরঞ্জন, অরবিন্দের পক্ষ সমর্থন করিয়া বিনা পারিশ্রমিকে চারি বৎসর ধরিয়া মোকদ্দমা চালাইলেন। অবশেষে অরবিন্দ খালাস পাইলেন। নরেন্দ্র গোঁসাই রাজসাক্ষী হইবার দুঃসাহস করিয়াছিল বলিয়া কানাইলাল ও সত্যেন আলিপুর জেলখানার অভ্যন্তরেই নরেন্দ্রকে গুলি করিয়া হত্যা করিয়াছিল। কানাইলাল ও সত্যেনের এজন্য ফাঁসি হইয়াছিল। বারীন ঘোষ ও উল্লাসকর দত্ত যাবজ্জীবন দ্বীপান্তর-দণ্ডে দণ্ডিত হইলেন। কিন্তু সন্ত্রাসবাদের ইহাতেই অবসান ঘটে নাই। ইতিমধ্যেই বাংলার গবর্ণর এণ্ড্রু ফেজার সাহেবকে হত্যার চেষ্টা, পুলিশ সাব্-ইনস্পেক্টার নন্দলাল বন্দ্যোপাধ্যায়ের হত্যা, ১৯০৯ খ্রীষ্টাব্দে সরকারী উকীল আশুতোষ বিশ্বাসের হত্যা প্রভৃতি সন্ত্রাসযুগের উল্লেখযোগ্য ঘটনা।

আলিপুর বোমার মামলা: আসামীদের অসীম সাহসিকতা ও দেশাত্মবোধ

অরবিন্দের মুক্তি—বারীন ও উল্লাসকরের দ্বীপান্তর

সন্ত্রাসবাদ সরকারী দমন-নীতির কঠোরতা ও অত্যাচার আরও বৃদ্ধি করিয়া দিল। সংবাদপত্রের স্বাধীনতানাশ এবং সভা-সমিতি প্রভৃতি নিষিদ্ধ করিবার উদ্দেশ্যে প্রয়োজনীয় আইন-কানুন পাশ করা হইল।

সরকারী দমন-নীতি

এদিকে বঙ্গ-ভঙ্গ আন্দোলনে কয়েকজন সম্ভ্রান্ত দেশপ্রেমিক মুসলমান যোগদান করিলেও তাঁহাদের পশ্চাতে মুসলমান সমাজের সমর্থন ছিল না। উপরন্তু অনেকেই বাংলা-ব্যবচ্ছেদের সমর্থন করিয়া ঢাকা শহরে এক সম্মেলনে প্রস্তাব গ্রহণ করিল।

১৯০৬ খ্রীষ্টাব্দের ১লা অক্টোবর আগা খাঁ তদানীন্তন ভাইসরয় লর্ড মিণ্টোর সহিত সাক্ষাৎ করিয়া মুসলমান সম্প্রদায়ের জন্য পৃথক নির্বাচন দাবি করিলেন। লর্ড মিণ্টো আগা খাঁর এই দাবি সহানুভূতির সহিত বিবেচনা করিবেন বলিয়া প্রতিশ্রুত হইলেন। এই সাফল্যে অনুপ্রাণিত হইয়া ঢাকার নবাব সলিম-উল্লাহ্ ‘মুস্লিম লীগ’ নামে একটি প্রতিষ্ঠান স্থাপন করিলেন। ইংরাজদের প্রতি আনুগত্যপূর্ণ ব্যবহার দ্বারা রাজনৈতিক ও অপরাপর অধিকার আদায় করা-ই ছিল এই প্রতিষ্ঠানের উদ্দেশ্য। স্বভাবতঃই ব্রিটিশ সরকারের পক্ষে ভারতীয় রাজনীতিক্ষেত্রে বিভেদ সৃষ্টি করিবার সুযোগ বৃদ্ধি পাইল। লর্ড মোর্‌লি (Morley)-এর ভাষায় ‘মুস্লিম লীগ কংগ্রেস-বিরোধী, দেশীয় প্রতিষ্ঠান হিসাবে গড়িয়া উঠিয়াছিল।’

আগা খাঁ ও মিণ্টোর সাম্প্রদায়িক বাঁটোয়ারার প্রতিশ্রুতি, মুস্লিম লীগের নীতি

শিক্ষা অথবা সম্পত্তির ভিত্তিতে ভোটদানের অধিকার দেওয়া হইলে মুসলমান সম্প্রদায় হিন্দুদের সহিত আঁটিয়া উঠিতে পারিবে না বিবেচনা করিয়া আগা খাঁ মুসলমানদের জন্য পৃথক নির্বাচন দাবি করিয়াছিলেন। এই-ভাবে যে সাম্প্রদায়িকতার বিষ ছড়ান হইয়াছিল, তাহার কু-ফল ১৯০৭ খ্রীষ্টাব্দে ইতস্ততঃ বিক্ষিপ্তভাবে হিন্দু ও মুসলমান-দের মধ্যে সংঘর্ষে পরিলক্ষিত হয়। যাহা হউক, কংগ্রেসী আন্দোলনের তীব্রতা এবং সন্ত্রাসবাদের আতঙ্কে ব্রিটিশ সরকার ১৯০৯ খ্রীষ্টাব্দে ‘মোর্‌লি-মিণ্টো সংস্কার’ (Morley-Minto Reforms) প্রবর্তন করিলেন। মোর্‌লি ছিলেন তদানীন্তন ভারতের সেক্রেটারী অব স্টেট্ আর মিণ্টো ছিলেন গবর্ণর-জেনারেল।

মোর্‌লি-মিণ্টো সংস্কার (১৯০৯) সাম্প্রদায়িক নির্বাচন

১৯০৯ খ্রীষ্টাব্দের শাসনতান্ত্রিক সংস্কার ভারতীয়দের দাবি মিটাইতে পারিল না শাসন-সংক্রান্ত প্রকৃত ক্ষমতা তখনও ইংলণ্ডের কর্তৃপক্ষের হস্তে রহিয়া গেল। কিন্তু ইহাতে পূর্বেকার অবস্থার যে সামান্য পরিবর্তন ঘটিয়াছিল, সে বিষয়ে সন্দেহ নাই।

১৯০৯ খ্রীষ্টাব্দের সংস্কার ভারতবাসীদের দাবির তুলনায় অকিঞ্চিৎকর

প্রথম বিশ্বযুদ্ধের কালে সংস্কার দাবি পুনরায় ব্যাপকভাবে দেখা দিল। কংগ্রেস এবং মুস্লিম লীগ যুগ্মভাবে সংস্কার দাবি করিয়া এক প্রস্তাব-পত্র সরকারের নিকট পেশ করিল। গোখেল স্বয়ং একখানা প্রস্তাব-পত্র পেশ করিলেন। যুদ্ধের শেষভাগে ভারতবাসীর দাবি চলিবে না বিবেচনা করিয়া তদানীন্তন সেক্রেটারী অব স্টেট্ মিঃ

প্রথম মহাযুদ্ধ: ভারতে ব্যাপক সংস্কার দাবি

মণ্টাগু ( Mr. Montague ) ১৯১৭ খ্রীষ্টাব্দের আগস্ট মাসে ২০ তারিখে কমন্স সভায় ঘোষণা করিলেন যে, "ব্রিটিশ সাম্রাজ্যের অন্তর্ভুক্ত থাকিয়া ভারতবাসী যাহাতে দায়িত্বমূলক স্বায়ত্তশাসনের অধিকার লাভ করিতে সক্ষম হয়, সেই উদ্দেশ্যে ক্রমেই অধিক হইতে অধিকতর সংখ্যক ভারতবাসীকে শাসনব্যবস্থার বিভিন্ন বিভাগে অংশ-গ্রহণের সুযোগ দেওয়ার নীতি ব্রিটিশ সরকাব গ্রহণ করিয়াছেন।" ঐ বৎসরই ডিসেম্বর মাসে কংগ্রেসেব কলিকাতা অধিবেশনে চরমপন্থীদল প্রাধান্য লাভ করিল। দেশবন্ধু চিত্তরঞ্জনের নেতৃত্বে কংগ্রেস পূর্ণ স্বরাজের পথে অগ্রসর হইতে লাগিল।

১৯১৭ খ্রীষ্টাব্দের ঘোষণা

সেক্রেটারী মণ্টাগু ঐ বৎসরেরই শেষভাগে ভারতবর্ষের জনমত সম্পর্কে এক সুস্পষ্ট ধারণা লাভের উদ্দেশ্যে এদেশে আসিলেন। ভারতবর্ষের শাসনতান্ত্রিক সংস্কাবেব সুপারিশ করিয়া তিনি যে রিপোর্ট পেশ কবিয়াছিলেন, উহা মণ্টাগু-চেম্‌সফোর্ড বিপোর্ট নামে পরিচিত ( ১৯১৮ )। এই বিপোর্টের উপর ভিত্তি করিয়া ১৯১৯ খ্রাষ্টাব্দেব শাসনতান্ত্রিক সংস্কার আইন পাস করা হইল। এই সংস্কার আইন ১৯৩১ খ্রীষ্টাব্দ হইতে কার্যকরী করা হয়।

মণ্টাগু-চেম্‌সফোর্ড রিপোর্ট ( ১৯১৮ )

১৯১৯ খ্রীষ্টাব্দের সংস্কার কেন্দ্রীয় সবকার ও প্রাদেশিক সরকারের দায়িত্ব মোটামুটিভাবে বণ্টন করিয়া দিল। দেশরক্ষা, পররাষ্ট্র-বিভাগ, পরিবহণ, ডাক-বিভাগ প্রভৃতি সর্বভারতীয় বিষয়গুলি কেন্দ্রীয় সরকারের অধীনে রহিল। প্রাদেশিক সরকার বিচার, জেল, শিক্ষা, স্বাস্থ্য, সেচ, বনবিভাগ, রাজস্ব, স্থানীয় স্বায়ত্তশাসন প্রভৃতির দায়িত্ব প্রাপ্ত হইল। কেন্দ্রীয় এবং প্রাদেশিক সরকারের আয়ও দায়িত্বের অনুপাতে বণ্টন করিয়া দেওয়া হইল। কেন্দ্রীয় সরকার সম্পূর্ণভাবে ভাইসরয় ও তাঁহার কার্য-নির্বাহক সভার ( Executive Ccuncil ) অধীন রহিল। কেন্দ্রীয় আইনসভার নিকট ভাইসরয় বা তাঁহার কার্যনির্বাহক সভা দায়ী ছিলেন না। তাঁহারা সেক্রেটারী অব স্টেটের মাধ্যমে ব্রিটিশ পার্লামেন্টের নিকট দায়ী ছিলেন। প্রাদেশিক শাসন-ব্যবস্থায় এক দ্বৈত শাসনের ( Diarchy ) প্রচলন করা হইয়াছিল। গবর্ণর ও তাঁহার কার্য-নির্বাহক সভা শান্তি-শৃঙ্খলা প্রভৃতি গুরুত্বপূর্ণ বিষয় সম্পর্কে গবর্ণর-জেনারেল ও

১৯১৯ খ্রীষ্টাব্দের সংস্কার

প্রাদেশিক দ্বৈত শাসন প্রবর্তন

তাঁহার কার্যনির্বাহক সভার নিকট দায়ী ছিলেন। শিক্ষা, স্বাস্থ্য স্থানীয় স্বায়ত্তশাসন প্রভৃতি বিষয়গুলি যাহা ভারতীয় মন্ত্রিবর্গের হস্তে থাকিলেও ব্রিটিশ স্বার্থে কোন ইতরবিশেষ হইত না সেগুলির ভার নির্বাচিত সদস্যদের মধ্য হইতে নিযুক্ত মন্ত্রীদের হস্তে দেওয়া হইয়াছিল। এগুলিকে *Transferred Subjects* বলা হইত। অপরাপর বিষয়গুলি *Reserved Subjects* নামে অভিহিত হইত।

'Transferred Subjects' & 'Reserved Subjects'

কেন্দ্রীয় আইনসভার 'কাউন্সিল অব স্টেট্' এবং 'লেজিস্লেটিভ এ্যাসেম্বলী' দুইটি পরিষদ ছিল। উভয় কক্ষেই যাহাতে নির্বাচিত সদস্যের সংখ্যা অধিক হয় সেই ব্যবস্থা করা হইয়াছিল। কেন্দ্রীয় আইনসভা সমগ্র ভারতবর্ষের জন্য আইন প্রণয়ন করিতে পারিত। কিন্তু কোন কোন বিষয়ে আইনের প্রস্তাব উত্থাপনের পূর্বে গবর্ণর-জেনারেলের অনুমতি গ্রহণ করা প্রয়োজন হইত। গবর্ণর-জেনারেল নিজ ক্ষমতা প্রয়োগ করিয়া আইনসভা কর্তৃক অগ্রাহ্য বিল আইনে পরিণত করিতে বা আইনসভা কর্তৃক অনুমোদিত বিল নাকচ করিতে পারিতেন।

দুই-কক্ষযুক্ত কেন্দ্রীয় আইনসভা

প্রদেশগুলিতে ( ব্রহ্মদেশসহ মোট দশটি ) এক-কক্ষযুক্ত আইনসভা স্থাপন করা হইয়াছিল। এগুলিকে 'লেজিসলেটিভ্ কাউন্সিল' ( Legislative Council ) নাম দেওয়া হইয়াছিল। *Transferred Subjects* সম্পর্কে এই সকল আইনসভার অর্থমঞ্জুর করা-না-করার যথেষ্ট ক্ষমতা ছিল। কিন্তু *Reserved Subjects* সম্পর্কে সেইরূপ স্বাধীনতা ছিল না। বলা বাহুল্য এই আইন ভারতবাসীর স্বায়ত্তশাসন দাবির অতি নগণ্য অংশও মিটাইতে পারিল না। প্রকৃত ক্ষমতা সব কিছুই গবর্ণর ও তাঁহার কার্যনির্বাহক সভা এবং গবর্ণর-জেনারেল ও তাঁহার কার্যনির্বাহক সভার হস্তে ন্যস্ত ছিল। জাতীয় দাবি ইহাতে মিটিল না, ফলে শাসনতান্ত্রিক সংস্কারের দাবি তীব্র আকারে দেখা দিল। এই শাসন-ব্যবস্থায় কার্য-নির্বাহক অর্থাৎ Executive বিভাগ আইনসভাকে সম্পূর্ণভাবে উপেক্ষা করিয়া চলিতে পারিত। ১৯১৯ খ্রীষ্টাব্দের এই আইন প্রাদেশিক কার্যকে Reserved ও Transferred—এই দুই ভাগে বিভক্ত করিয়া এক পক্ষে দায়িত্বহীন ক্ষমতা অপর পক্ষে ক্ষমতাহীন দায়িত্ব অর্পণ করিয়া শাসনকার্যের ক্ষমতা নাশ করিয়াছিল। কিন্তু নির্বাচনমূলক নীতির ভিত্তিতে আইনসভা গঠন করিয়া গণতান্ত্রিকতার সামান্য অগ্রগতি সাধন করা হইয়াছিল ইহা অনস্বীকার্য।

এক-কক্ষযুক্ত প্রাদেশিক আইনসভা

জাতীয় দাবি উপেক্ষিত

## Model Questions

1. Write an essay on the effects of the contacts between the Indian and European cultures

   ইওরোপীয় ও ভারতীয় সাংস্কৃতিক যোগাযোগের ফলাফল আলোচনা কর।

2. Estimate the contributions of Raja Rammohan Roy to the rise of Modern India.

   ভারতের আধুনিক যুগের স্রষ্টা হিসাবে রাজা রামমোহন রায়ের অবদান কি, সেবিষয়ে আলোচনা কর।

3. Write a short account of the flowering of Bengal Renaissance.

   বাংলার নবজাগরণের পরিণতি সম্পর্কে আলোচনা কর।

4. Give a brief but connected narrative of the Indian National movement up to the foundation of the Indian National Congress ( 1885 ).

   ভারতীয় জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠা পর্যন্ত ( ১৮৮৫ ) জাতীয় আন্দোলনের একটি সংক্ষিপ্ত ধারাবাহিক বিবরণ দাও।

5. Briefly describe the history of the Indian National movement from 1885 to 1919.

   ১৮৮৫ হইতে ১৯১৯ খ্রীষ্টাব্দ পর্যন্ত ভারতের জাতীয় আন্দোলনের সংক্ষিপ্ত ইতিহাস দাও।

6. Write notes on :

   (a) Partition of Bengal, 1905.

   (b) Constitutional Reforms of 1919.

   টীকা লিখ :

   (ক) বঙ্গভঙ্গ, ১৯০৫।

   (খ) ১৯১৯ খ্রীষ্টাব্দের শাসনতান্ত্রিক সংস্কার।

## UNIT (XIX) : স্বাধীনতার পথে ভারত : স্বাধীনতা লাভ

### ( On the Road to Freedom : Attainment of Independence )

**১৯১৯ খ্রীষ্টাব্দ হইতে স্বাধীনতা লাভ পর্যন্ত জাতীয় আন্দোলন ( National Movement From 1919 Till Independence ) :** প্রথম মহাযুদ্ধের পর ভারতবাসী যখন ব্রিটিশ কর্তৃপক্ষের নিকট হইতে উদার শাসন-সংস্কার প্রত্যাশা করিতেছিল, সেই সময়ে ভারত সরকারের অত্যাচারী নীতি এক দারুণ হতাশা ও ব্রিটিশ-বিদ্বেষের সৃষ্টি করিল। ভারতীয় জাতীয়তাবাদ দমনের উদ্দেশ্যে ব্রিটিশ কর্তৃপক্ষ রাওলাট আইন পাস করিলেন। ভারতের জাতীয় দাবির প্রতি এইরূপ উপেক্ষা প্রদর্শনে মহাত্মা গান্ধী ক্ষুব্ধ হইলেন। তিনি ভারতবাসীকে শান্ত এবং নিরস্ত্রভাবে এই আইন অমান্য করিতে আহ্বান জানাইলেন। এই আহ্বানের সঙ্গে সঙ্গে ভারতের জাতীয় আন্দোলন এক নূতন পথে, এক নূতন শক্তি লইয়া অগ্রসর হইতে লাগিল। ব্রিটিশ শক্তির সহিত সংগ্রামে নিরস্ত্র ভারতবাসীর হস্তে মহাত্মা গান্ধী এক অমোঘ অস্ত্র দান করিলেন। প্রতিবাদ, অনুনয়-বিনয় ও আবেদন-নিবেদনের পালা শেষ হইয়া কার্যকরিভাবে ব্রিটিশশক্তির বিরুদ্ধে দ্বন্দ্বে অবতীর্ণ হইবার এক নূতন পথের সন্ধান পাইয়া মহাত্মা গান্ধীর 'সত্যাগ্রহ' আন্দোলনে অগণিত ভারতবাসী ঝাঁপাইয়া পড়িল। শান্ত, নিরস্ত্র এবং অহিংসভাবে আন্দোলন করাই ছিল গান্ধীজীর অভিপ্রায়। কিন্তু জাতীয়তার ভাবাবেগে এই গণ্ডি ছাড়াইয়া কোন কোন স্থানের জনগণ সহিংস আন্দোলন শুরু করিল। পাঞ্জাবের অমৃতসর, গুর্জানওয়ালা এবং দিল্লীতে আন্দোলন কতক পরিমাণে সহিংস হইয়া উঠিলে সরকার পক্ষ গুলিবারুদের ব্যবহার করিয়া উহা দমনের চেষ্টা করিলেন। প্রতিবাদ করিতে গিয়া অমৃতসরের জালিয়ানওয়ালাবাগে সমবেত নরনারীর প্রায় দুই হাজার হতাহত হইল। জেনারেল ডায়ার নিরস্ত্র জনতার উপর সামরিক বাহিনীকে গুলিবর্ষণের আদেশ দিতে কুণ্ঠাবোধ করিলেন না। চারিশত লোক গুলিবর্ষণের ফলে সে স্থানেই প্রাণ হারাইল। প্রায় দেড় হাজার জখম হইল। ইংরাজের এই বর্বরতায় সমগ্র

সত্যাগ্রহ আন্দোলন (১৯১৯)

'জালিয়ান-ওয়ালাবাগ'-এর হত্যাকাণ্ড

ভারতবর্ষব্যাপী এক দারুণ উত্তেজনার সৃষ্টি হইল। কবিগুরু রবীন্দ্রনাথ ভারতবাসীর উপর এই অত্যাচারের প্রতিবাদস্বরূপ ব্রিটিশ সরকার-প্রদত্ত 'সার্' (Knight-hood) উপাধি পরিত্যাগ করিলেন। ঐতিহাসিক প্রয়োজনেই হয়ত জালিয়ানওয়ালাবাগের রক্তস্নান ঘটিয়াছিল। ঠিক সেই সময়ে প্রথম মহাযুদ্ধে পরাজিত তুরস্কের প্রতি মিত্রপক্ষের (The Allies i. e. British, France and their Allies) ব্যবহার মুসলমান দেশমাত্রেরই বিরক্তির সৃষ্টি করিয়াছিল। ইস্‌লাম ধর্মের অধিকর্তা তুরস্কের খলিফার সাম্রাজ্য-ব্যবচ্ছেদ ভারতবর্ষের মুসলমান সম্প্রদায়ের মনেও গভীর রেখাপাত করিল। আলি ভ্রাতৃদ্বয়—সৌকৎ আলি ও মহম্মদ আলি খলিফার প্রতি ব্রিটিশ সরকারের অন্যায় আচরণের প্রতিবাদকল্পে খিলাফৎ আন্দোলন শুরু করিলেন। এদিকে মহাত্মা গান্ধী আইন অমান্য আন্দোলন শুরু করিয়াছিলেন। তিনি কংগ্রেসকে খিলাফৎ আন্দোলনে যোগদান করিয়া সরকারকে অচল করিতে নির্দেশ দিলেন। খিলাফৎ আন্দোলনে যোগদানকারী মুসলমান সম্প্রদায় এবং কংগ্রেসী দল যুগ্মভাবে সরকারের সহিত অসহযোগিতা শুরু করিল। উকীল ও ব্যারিস্টারগণ বিচারালয়ে উপস্থিতি বন্ধ করিলেন, ছাত্রগণ স্কুল-কলেজ পরিত্যাগ করিল। দেশের সর্বত্র ধর্মঘট এবং বিলাতী কাপড় ও অপরাপর সামগ্রী বর্জনের এক দারুণ উন্মাদনার সৃষ্টি হইল। 'বন্দেমাতরম্' ও 'আল্লাহ্-হো আকবর' ধ্বনিতে আকাশ-বাতাস প্রকম্পিত হইয়া উঠিল। স্থানে স্থানে স্তূপীকৃত বিলাতী কাপড়ে আগুন ধরান হইল। মহাত্মা গান্ধী জনসাধারণের মনে যে নির্ভীক জাতীয়তাবাদের বীজ বপন করিয়াছিলেন, তাহার ফলে ব্রিটিশ পুলিশের লাঠি, বন্দুকের গুলি, কারাবাস কোন কিছুই তাহাদের ভীতি প্রদর্শন করিতে পারিল না। শক্তিশালী ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে নিরস্ত্র ভারতবাসীর এক অভূতপূর্ব সংগ্রাম সম্পূর্ণ অহিংসভাবে চালানই ছিল মহাত্মা গান্ধীর প্রতিজ্ঞা। সত্যাগ্রহীদের মধ্যেও এই আদর্শ তিনিই প্রচার করিয়াছিলেন। কিন্তু উত্তেজনার বশে গোরক্ষপুরের চৌরিচৌরা নামক স্থানের পুলিশ-থানা অগ্নিসংযোগে ভস্মীভূত হইল। সেইসঙ্গে ২২ জন পুলিশের মৃত্যু ঘটিল। মহাত্মা গান্ধী এই হিংসাপরায়ণতায় অত্যন্ত মর্মাহত হইয়া অসহযোগ আন্দোলন বন্ধ করিয়া দিলেন। অসহযোগ আন্দোলন থামিয়া গেলে

কবিগুরু রবীন্দ্রনাথ কর্তৃক 'সার্' উপাধি ত্যাগ

কংগ্রেস-খিলাফৎ আন্দোলন

ব্রিটিশ সরকারের সহিত অসহযোগিতা

সত্যাগ্রহীদের কারা-বরণ ও অকথ্য অত্যাচার সহন

চৌরিচৌরা থানায় অগ্নিসংযোগ—অসহযোগ আন্দোলন স্থগিত

আইনসভায় যোগদান হইতে বিরত থাকিবার কোন যুক্তি নাই দেখিয়া দেশবন্ধু চিত্তরঞ্জন দাশ, মতিলাল নেহরু প্রমুখ নেতৃবৃন্দ 'স্বরাজ্য পার্টি' নামে একটি রাজনৈতিক দল গঠন করিয়া ১৯১৯ খ্রীষ্টাব্দের সংস্কার আইন অনুসারে গঠিত আইনসভায় প্রবেশ করিয়া সরকারের বিরোধিতা করিতে মনস্থ করিলেন। নূতন যে নির্বাচন হইল তাহাতে 'স্বরাজ্য পার্টি' বাংলাদেশ ও মধ্যপ্রদেশে আশাতীতভাবে সাফল্য লাভ করিল। 'স্বরাজ্য পার্টি'র বিরোধিতায় ইংরাজ কর্তৃপক্ষ কিছুকাল তটস্থ হইয়া উঠিয়াছিলেন। এইভাবে ক্রমেই আইনসভার অভ্যন্তরে এবং জনসাধারণের মধ্যে যখন ব্রিটিশ শাসনের প্রতি এক প্রবল বিরুদ্ধভাব জাগিয়া উঠিয়াছে, সেই সময়ে তদানীন্তন গবর্ণর-জেনারেল লর্ড রীডিং-এর কার্যকাল উত্তীর্ণ হইল। তাঁহার স্থলে লর্ড আরুউইন গবর্ণর-জেনারেল ও ভাইস্‌রয় নিযুক্ত হইলেন। সেই সময়ে ভারতের রাজনৈতিক অবস্থা ক্রমেই মন্দের দিকে ধাবিত হইতেছিল। ১৯১৭ খ্রীষ্টাব্দের রুশ বিপ্লবের প্রভাবও ভারতবর্ষের শ্রমিকশ্রেণীর মধ্যে বিস্তার লাভ করিতেছিল।

'স্বরাজ্যপার্টি'র আইনসভায় যোগদান

লর্ড আরুউইনের নিয়োগ

লর্ড আরুউইন্ শাসনভার গ্রহণ করিয়াই বুঝিতে পারিলেন যে, ১৯১৯ খ্রীষ্টাব্দের সংস্কার (ইহা মণ্ট্‌ফোর্ড সংস্কার নামেও পরিচিত) অনুযায়ী শাসনকার্য পরিচালনা করা আর সম্ভব হইবে না। শাসন-ব্যবস্থার পরিবর্তনের একান্ত প্রয়োজন, এই কথা উপলব্ধি করিয়া ব্রিটিশ সরকার ১৯২৭ খ্রীষ্টাব্দে সার জন সাইমনের সভাপতিত্বে একটি কমিশন নিয়োগ করিলেন। ১৯১৯ খ্রীষ্টাব্দের শাসন-সংস্কার কিভাবে কতদূর কার্যকরী হইয়াছে সে বিষয়ে রিপোর্ট করাই ছিল এই তদন্ত-কমিশনের দায়িত্ব। সাইমন কমিশনে কোন ভারতবাসীকে সদস্য হিসাবে গ্রহণ করা হয় নাই। ইহাতে ভারতবাসীদের মনে স্বভাবতঃই ব্রিটিশ সরকারের সদিচ্ছা সম্পর্কে সন্দেহের সৃষ্টি হইল। ভারতবাসী এই কমিশন সম্পূর্ণভাবে বর্জন করিল। সেই বৎসরই মাদ্রাজ অধিবেশনে পূর্ণ স্বাধীনতা কংগ্রেসের আদর্শ বলিয়া গৃহীত হইল। কিন্তু ১৯২৯ খ্রীষ্টাব্দের পূর্বে ব্রিটিশ সরকার ভারতবর্ষকে ডোমিনিয়ন-পর্যায়ে উন্নীত করিলে কংগ্রেস তাহা গ্রহণে রাজী হইবে বলিয়া ঘোষণা করিল (১৯১৮)। অবশ্য সুভাষচন্দ্র বসু ও জওহরলাল নেহরু ইহার তীব্র বিরোধিতা করিয়াছিলেন। ১৯২৯ খ্রীষ্টাব্দের মধ্যে এই দাবি স্বীকৃত না হইলে কংগ্রেস পুনরায় সংগ্রামে অবতীর্ণ

সাইমন কমিশন (১৯২৭)

সাইমন কমিশন বর্জন

ডোমিনিয়ন স্টেটাস্ দাবি

হইবে এবং করদান বন্ধ করিবে এইরূপ ঘোষণাও করা হইল। বলা বাহুল্য ১৯২৯ খ্রীষ্টাব্দের মধ্যে ব্রিটিশ সরকার ভারতবর্ষকে ডোমিনিয়ন স্টেটাস দিলেন না। ১৯২৮ খ্রীষ্টাব্দের কংগ্রেস অধিবেশনে গৃহীত প্রস্তাব অনুসারে ১৯৩০ খ্রীষ্টাব্দের ৬ই এপ্রিল মহাত্মা গান্ধী তাঁহার বিখ্যাত 'ডাণ্ডি অভিযান' শুরু করিলেন। ঐ তারিখে তিনি তাঁহার ৭৮ জন অনুচরসহ লবণ আইন অমান্য করিতে অগ্রসর হইলেন। তাঁহাকে কারাগারে নিক্ষেপ করা হইল। এই আইন অমান্য আন্দোলনে ভারতের সর্বত্র এক দারুণ উত্তেজনার সৃষ্টি হইল। বিলাতী জিনিসপত্র-বর্জন, স্কুল-কলেজে ধর্মঘট, আপিসে পিকেটিং প্রভৃতিতে সর্বভারতে এক আন্দোলন সৃষ্টি হইল। খান্ আবদুল গফুর খাঁ উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশে তাঁহার লালকুর্তাধারী অনুচরবৃন্দকে লইয়া আইন অমান্য শুরু করিলেন। সরকারী দমননীতি উপেক্ষা করিয়া মোট প্রায় ষাট হাজার সত্যাগ্রহী কারাবরণ করিল। ভারতের স্বাধীনতা-সংগ্রামে এই সময়েই নারীজাতিও অংশ গ্রহণ করিলেন।

১৯২৮ খ্রীষ্টাব্দের মধ্যে দাবি স্বীকৃত না হইলে আন্দোলন চালাইবার সংকল্প (১৯২৮)

১৯৩০ খ্রীষ্টাব্দের আইন অমান্য আন্দোলন

নারীজাতির আন্দোলনে যোগদান

সার্ জন সাইমন তাঁহার রিপোর্টে (মে, ১৯৩০) ভারতবর্ষে দায়িত্বমূলক শাসন-ব্যবস্থা স্থাপন, ভোটাধিকার বৃদ্ধি এবং সরকারী মনোনয়নের দ্বারা আইন-সভার সদস্য-নিয়োগ প্রথা বাতিল করিবার সুপারিশ করিয়াছিলেন। সাইমন কমিশনের রিপোর্ট পেশ করা হইলে পর (১৯৩০), লণ্ডনে ভারতের রাজনৈতিক দলগুলির মধ্যে গোলটেবিল বৈঠক আহূত হইল। কংগ্রেস এই বৈঠকে যোগদান করিল না। কংগ্রেসের প্রতিনিধিদের অনুপস্থিতিতে গোল-টেবিল বৈঠকে তেমন সুবিধা হইল না। একপ্রকার বাধ্য হইয়া মহাত্মা গান্ধীকে বিনা শর্তে মুক্তি দিতে হইল। কারাগার হইতে মুক্তিলাভ করিয়াই গান্ধিজী আর্উইনের সহিত একটি চুক্তি স্বাক্ষর করিলেন। ইহা গান্ধী-আর্উইন্ চুক্তি (Gandhi-Irwin Pact) নামে পরিচিত। ইহার শর্তানুসারে গান্ধিজী আইন অমান্য আন্দোলন বন্ধ করিলেন। আর্উইন্ বিনা শর্তে সত্যাগ্রহীদের মুক্তি দিলেন এবং অত্যাচারমূলক আইন ও অর্ডিন্যান্স নাকচ করিলেন। গান্ধিজীও গোলটেবিল বৈঠকে যোগদান করিবেন বলিয়া স্বীকৃত হইলেন। গোলটেবিল বৈঠকের দ্বিতীয় অধিবেশনে মহাত্মা গান্ধী কংগ্রেসের একমাত্র প্রতিনিধি হিসাবে ইংলণ্ডে উপস্থিত

গোলটেবিল বৈঠক

গান্ধিজীর মুক্তিলাভ—গান্ধী-আর্উইন্ চুক্তি

গোলটেবিল বৈঠকের দ্বিতীয় অধিবেশন

হইলেন। এই অধিবেশনে মুসলমান প্রতিনিধিবর্গ রক্ষণশীল দলের ক্রীড়নকে পরিণত হইলেন এবং সাম্প্রদায়িক প্রশ্ন তুলিয়া কোনপ্রকার সমাধানে উপনীত হওয়ার পথ রুদ্ধ করিলেন। মহাত্মা গান্ধীর শত চেষ্টায়ও কোন ফল হইল না। গোলটেবিল বৈঠকের তৃতীয় অধিবেশনও (১৯৩২) বসিল। ইহাতে মহাত্মা গান্ধী বা কংগ্রেসের কোন প্রতিনিধি উপস্থিত ছিলেন না। একপ্রকার ভাঙ্গা হাটের ন্যায়ই সামান্য কয়েকজন প্রতিনিধি লইয়া ইহা গঠিত হইয়াছিল।

গোলটেবিলের দ্বিতীয় অধিবেশনের বিফলতা

যাহা হউক, গোলটেবিলের দ্বিতীয় অধিবেশনের (১৯৩১) পর মহাত্মা গান্ধী ভারতবর্ষে ফিরিয়া আসিলেন। তিনি তদানীন্তন গবর্ণর-জেনারেলের সহিত সাক্ষাৎ করিবার চেষ্টা করিয়া অকৃতকার্য হইলেন। পুনরায় আন্দোলন করা ভিন্ন কংগ্রেসের কোন গত্যন্তর ছিল না। আইন অমান্য আন্দোলন পুনরায় শুরু হইল। সরকার অত্যাচার ও বর্বরতার নিম্নতম সীমাও ছাড়াইয়া গেল। গান্ধিজীকে কারারুদ্ধ করা হইল, কিন্তু তাহাতে আন্দোলনের উপশম হইল না। লাঠিচালনা, গুলিবর্ষণ, পাইকারী জরিমানা প্রভৃতি যাবতীয় অস্ত্রব্যবহারে সরকার ত্রুটি করিলেন না।

আইন অমান্য আন্দোলন—সরকারী অত্যাচার

এদিকে ব্রিটিশ গবর্ণমেণ্ট স্যার্ জন সাইমনের রিপোর্টের এবং গোলটেবিল বৈঠকের আলোচনার ভিত্তিতে ভারতীয় শাসনতন্ত্রের সংস্কারের জন্য একটি খসড়া প্রস্তুত করিলেন। ইহা ভিন্ন ব্রিটিশ প্রধান-মন্ত্রী 'সাম্প্রদায়িক বাঁটোয়ারা' (Communal Award) প্রবর্তন করিয়া মুসলমান সম্প্রদায়ের জন্য পৃথক নির্বাচনের ব্যবস্থা ত করিলেনই, তদুপরি হিন্দু সমাজের অনুন্নত সংখ্যালঘু সম্প্রদায়ের 'Depressed Class' নামকরণ করিয়া তাহাদিগকেও পৃথক নির্বাচনের অধিকার দান করিলেন। কারারুদ্ধ মহাত্মা গান্ধী ইহার প্রতিবাদে আমরণ অনশন শুরু করিলেন। তাঁহার অবস্থা আশঙ্কাজনক হইয়া উঠিলে তাঁহাকে বিনা শর্তে মুক্তি দেওয়া হইল। Depressed Class-এর নেতা ডাঃ আম্বেদকার অনুন্নত সম্প্রদায়ের জন্য সদস্যসংখ্যা ন্যায্যতঃ যাহা পাওয়া যাইতে পারিত উহার দ্বিগুণ প্রাপ্তির বিনিময়ে পৃথক নির্বাচন অধিকার ত্যাগ করিলেন। এই সকল শর্তসম্বলিত চুক্তি 'পুণা চুক্তি' নামে পরিচিত। এইভাবে মহাত্মা গান্ধী হিন্দু জাতির ব্যবচ্ছেদ বন্ধ করিলেন।

সাম্প্রদায়িক বাঁটোয়ারা (১৯৩২)

মহাত্মা গান্ধীর আমরণ অনশন—পুণা চুক্তি

**১৯৩৫ খ্রীষ্টাব্দের ভারত-আইন** ( India Act, 1935 ) : সাইমন কমিশন ও গোলটেবিল বৈঠকের আলোচনার ভিত্তিতে যে খসড়া প্রস্তুত করা হইয়াছিল উহার নীতির উপর নির্ভর করিয়া ১৯৩৫ খ্রীষ্টাব্দে ভারত-আইন ( Government of India Act ) পাস করা হইল। এই আইন অনুসারে ভারতবর্ষে একটি যুক্তরাষ্ট্রীয় শাসন-ব্যবস্থা স্থাপন করা হইল। প্রদেশগুলিকে স্বায়ত্তশাসন দেওয়া হইল। দেশীয় রাজ্যগুলির যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থায় যোগদান করা ইচ্ছাধীন ছিল। ১৯৩৫ খ্রীষ্টাব্দে আইন পাস করা হইলেও প্রধানতঃ কংগ্রেসের আপত্তির জন্য এই সংস্কার কার্যকরী করা সম্ভব হইল না। কংগ্রেসের আপত্তির প্রধান কারণ ছিল এই যে, ইহাতে গবর্ণর-জেনারেল ও গবর্ণরদিগকে আইনসভার এবং মন্ত্রিসভার কার্যাদি নিয়ন্ত্রণ করিবার এবং নাকচ করিবার অধিকার দেওয়া হইয়াছিল। লর্ড লিন্‌লিথ্‌গাও ( Lord Linlinthgow) আইনসভা অথবা মন্ত্রিসভার দৈনন্দিন কার্যকলাপে হস্তক্ষেপ করিবেন না প্রতিশ্রুতি দিবার পর কংগ্রেস কেবলমাত্র প্রাদেশিক স্বায়ত্তশাসন অংশটি কার্যকরী করিতে অগ্রসর হইল। ১৯৩৭ খ্রীষ্টাব্দে যে সাধারণ নির্বাচন হইল তাহাতে কংগ্রেস সাতটি প্রদেশে সম্পূর্ণ সংখ্যাগরিষ্ঠতা লাভ করিল। সিন্ধু ও আসাম প্রদেশে সম্পূর্ণ সংখ্যাগরিষ্ঠ না হইলেও কংগ্রেস দলই অপরাপর দল অপেক্ষা অধিক সংখ্যক সদস্যপদ লাভ করিল। ফলে, এই দুই প্রদেশেও কংগ্রেস মন্ত্রিসভা গঠিত হইল। মোট এগারটি প্রদেশের মধ্যে কেবলমাত্র বাংলা ও পাঞ্জাবে মুস্লিম লীগের সদস্যসংখ্যা বেশী হইল। এই সময় বাংলাদেশে কংগ্রেস কোয়ালিশন ( Coalition ) মন্ত্রিসভা গঠনের প্রস্তাব হইয়াছিল। কিন্তু কংগ্রেস কর্তৃপক্ষের অনুমতি না পাওয়ায় উহা কার্যকরী হইল না। মুস্লিম লীগনেতা মোহম্মদ আলি জিন্না আশা করিয়াছিলেন যে, ভারতের সর্বত্র কংগ্রেস-মুস্লিম লীগ মন্ত্রিসভা গঠন করা সম্ভব হইবে। কিন্তু মুস্লিম লীগ কংগ্রেসী আদর্শ গ্রহণ করিলেই কংগ্রেস যুগ্ম-মন্ত্রীত্বে রাজী আছে—এই প্রস্তাবে জিন্না অসম্মত হইলেন। তিনি অতঃপর কংগ্রেসী মন্ত্রিসভার নিন্দাবাদ ও সাম্প্রদায়িক উত্তেজনা-সৃষ্টিতেই মনোনিবেশ করিলেন।

ভারত-আইন (১৯৩৫)

১৯৩৭ খ্রীষ্টাব্দের নির্বাচনে কংগ্রেসের সাফল্য

মোহম্মদ আলি জিন্নায় কংগ্রেস শাসনের নিন্দাবাদ

কংগ্রেসী শাসনক্ষমতায় কংগ্রেসের প্রতি জনসাধারণের শ্রদ্ধা বহুগুণে বৃদ্ধি পাইল। মোট পঞ্চাশ লক্ষ লোক এই জাতীয় প্রতিষ্ঠানের সভ্য তালিকাভুক্ত-

হইয়াছিল। কিন্তু অল্পকালের মধ্যেই কংগ্রেসের অভ্যন্তরে এক 'বামপন্থী' দলের উদ্ভব ঘটিল। ইহার নেতা ছিলেন সুভাষচন্দ্র বসু। ত্রিপুরী কংগ্রেস অধিবেশনে বামপন্থী দলের সহিত গান্ধী-প্যাটেল-রাজাজী দলের মতানৈক্য ঘটিল। সুভাষচন্দ্র কংগ্রেস ত্যাগ করিয়া 'ফরওয়ার্ড ব্লক' নামে একটি নূতন রাজনৈতিক দল গঠন করিলে ১৯৩৯) ঐ বৎসরই দ্বিতীয় মহাযুদ্ধ শুরু হইল (সেপ্টেম্বর, ১৯৩৯)। কংগ্রেস-মন্ত্রিসভার মতামতের অপেক্ষা না করিয়াই ভারত-সরকার ভারতবর্ষকেও যুদ্ধে জড়াইলেন।

ত্রিপুরী কংগ্রেসে (১৯৩৯) সুভাষচন্দ্রের সহিত দক্ষিণ পন্থীদের মতানৈক্য—সুভাষচন্দ্রের কংগ্রেস ত্যাগ—'ফরওয়ার্ড ব্লক' গঠন

তখন কংগ্রেস ব্রিটিশ সবকারকে ঐ যুদ্ধের আদর্শ কি তাহা প্রকাশ করিতে বলিলেন। ভারতের স্বাধীনতা এবং সাম্রাজ্যবাদের অবসান সেই আদর্শের অন্তর্ভুক্ত কিনা সেবিষয়ে কংগ্রেস স্পষ্টভাবে জানিতে চাহিলে সরকার পক্ষ উহাব উত্তব এড়াইযা গেলেন। ফলে, কংগ্রেস মন্ত্রিসভাগুলি পদত্যাগ কবিল। এই পদত্যাগ কংগ্রেসী আদর্শের দিক হইতে সমর্থনযোগ্য হইলেও কার্যক্ষেত্রে অদূরদর্শিতাব পবিচাযক হইয়াছিল, কারণ সেই সুযোগে মুস্লিম লীগ বিভিন্ন প্রদেশের শাসনভার হস্তগত করিয়া সাম্প্রদায়িকতার বিষবৃক্ষকে বলবন্ত করিয়া তুলিয়াছিল।

ব্রিটিশ কর্তৃক ভাবতীয় মন্ত্রিসভার মতামত না লইয়া যুদ্ধে অংশ গ্রহণ—যুদ্ধের আদর্শ ঘোষণায় ব্রিটিশ কর্তৃপক্ষের অসম্মতি—কংগ্রেস কর্তৃক মন্ত্রিত্ব ত্যাগ

দ্বিতীয় বিশ্বযুদ্ধের প্রথমভাগে (১৯৪০) জার্মানি যখন মিত্রপক্ষকে (ইংলণ্ড, ফ্রান্স প্রভৃতি) শোচনীয়ভাবে পরাজিত করিয়া চলিয়াছে, তখন ভারতবর্ষের জনসাধারণের ধৈর্যের সীমা প্রায় শেষ হইয়া আসিয়াছিল। কিন্তু একমাত্র মহাত্মা গান্ধীর ব্যক্তিত্বের প্রভাবে ভারতবাসী শান্ত রহিল। এমন সময়ে লর্ড লিনলিথগাও ঘোষণা কবিলেন (৮ই আগষ্ট, ১৯৪০) যে, ভারতবাসীর স্বার্থেব কথা ?) বিবেচনা করিয়া ব্রিটিশ সরকার কোন একটি দলের নিকট শাসনক্ষমতা হস্তান্তরিত করিবেন না।

দ্বিতীয় বিশ্বযুদ্ধ ও ভারতবর্ষ

অর্থাৎ ভারতের প্রায় সকল প্রদেশে সংখ্যাগরিষ্ঠ কংগ্রেস আইন-সভা ও মন্ত্রিসভার হস্তে ভারতের শাসনভার ত্যাগ করিতে সরকার রাজী হইলেন না। যুদ্ধাবসানে ভারতবাসীদের প্রতিনিধি লইয়া একটি সংবিধান সভা (Constituent Assembly) আহ্বান করা হইবে এই প্রতিশ্রুতি অবশ্য তাঁহার আগস্ট ঘোষণায়

লিন্‌লিথগাও-এর 'আগস্ট ঘোষণা' (August Offer)

তিনি দান করিলেন। লিন্‌লিথগাওএর এই ঘোষণা সাম্প্রদায়িকতার অগ্নিতে ইন্ধন যোগাইল। মুস্লিম লীগ নেতা মোহম্মদ আলি জিন্না ব্রিটিশ সরকারের ঘোষণায় উৎসাহিত হইয়া আকস্মিকভাবে আবিষ্কার করিলেন যে, ভারতের হিন্দু ও মুসলমান দুইটি পৃথক জাতি ( nation ) এবং ১৯৪০ খ্রীষ্টাব্দে লাহোর অধিবেশনে মুস্লিম লীগ মুসলমানদের জন্য 'পাকিস্তান' নামে পৃথক রাষ্ট্র দাবি করিলেন। মিঃ জিন্নার এই উদ্ভট 'দুই জাতি' ( Two nation ) মতবাদ প্রগতিশীল মুসলমানগণও সমর্থন করিলেন না। জিন্না জমায়েৎ-উল-উলেমা, অহরর দল প্রভৃতি জাতীয়তাবাদী মুসলমান রাজনৈতিক দলের অস্তিত্ব স্বীকার না করিয়া মুস্লিম লীগ তথা নিজেকে ভারতীয় মুসলমানদের একমাত্র মুখপাত্র বলিয়া দাবি করিলেন। মুস্লিম লীগ সেই সময়ে ভারতবর্ষের কয়েকটি প্রদেশে কংগ্রেসের অবর্তমানে মন্ত্রিত্ব করিতেছিল। স্বভাবতই জিন্নার এই উদ্ভট দাবির সপক্ষে লীগের অনুচরবর্গকে উন্মত্ত করিয়া তুলিবার সুযোগের অভাব হইল না। মহাত্মা গান্ধী ঘোষণা করিলেন যে, হিন্দু-মুসলমান সমস্যা ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের স্বেচ্ছারোপিত বিষবৃক্ষ। ব্রিটিশরা ভারতবর্ষ পরিত্যাগ করিলে সেই বিষবৃক্ষ আপনা হইতেই মরিয়া যাইবে। কিন্তু সাম্রাজ্যবাদী ব্রিটিশদের ভারতবর্ষ ত্যাগ করিবার কোন ইচ্ছা ছিল না, সুতরাং সাম্প্রদায়িক সমস্যার অজুহাতে এদেশে টিকিয়া থাকিবার চেষ্টা তাহারা শুরু করিয়াছিল, ইহাতে আশ্চর্য হইবার কিছুই নাই। মহাত্মা গান্ধী ব্রিটিশের এই মনোবৃত্তির প্রতিবাদকল্পে ব্যক্তিগত আইন অমান্য আন্দোলন শুরু করিলেন।

জিন্না কর্তৃক পাকিস্তান দাবি (লাহোর অধিবেশন ১৯৪০)

ব্রিটিশ সাম্রাজ্যবাদের সাম্প্রদায়িক অনৈক্যের সুযোগ গ্রহণ

**জাপানী আক্রমণ : ক্রীপস্‌ মিশন, ১৯৪২ ( Japanese Attack : Cripps' Mission, 1942 ) :** এদিকে জাপান জার্মান-ইতালির মিত্র হিসাবে বিশ্বযুদ্ধে যোগদান করিলে এক নূতন পরিস্থিতির সৃষ্টি হইল। সিঙ্গাপুর ব্রিটিশের অন্যতম শ্রেষ্ঠ সামরিক ঘাঁটি ছিল। কিন্তু জাপানী সৈন্য অনায়াসে সিঙ্গাপুর ও ব্রহ্মদেশ অধিকার করিয়া লইলে ব্রিটিশ সরকারের পক্ষে ভারতের নিরাপত্তার প্রশ্ন জটিলতর হইয়া উঠিল। ভারতীয় জনমতের সমর্থন এবং ভারতের জাতীয় নেতৃবর্গের সহায়তা ভারতরক্ষার পক্ষে একান্ত প্রয়োজন বিবেচন করিয়া ব্রিটিশ প্রধানমন্ত্রী উইন্‌স্টন চার্চিল স্ট্যাফোর্ড ক্রীপস্‌কে আলাপ-আলোচনার জন্য ( ১৯৪২ ) ভারতবর্ষে প্রেরণ করিলেন।

জাপান কর্তৃক সিঙ্গাপুর ও ব্রহ্মদেশ অধিকার

ক্রীপ্‌স্‌ মিশন (১৯৪২)

সার্ স্ট্যাফোর্ড ক্রীপ্‌স্ ব্রিটিশ সরকারের পক্ষে যে শাসনতান্ত্রিক প্রস্তাব করিয়াছিলেন, উহার প্রধান বৈশিষ্ট্য ছিল নিম্নলিখিতরূপ : যুদ্ধাবসানে নির্বাচিত ভারতীয় প্রতিনিধিবর্গ লইয়া গঠিত সংবিধান সভার উপর ভারতের শাসনতন্ত্র-গঠনের দায়িত্ব অর্পণ করা হইবে। সংবিধান সভা কর্তৃক গৃহীত শাসনতন্ত্র ব্রিটিশ সরকার সঙ্গে সঙ্গে চালু করিবেন। নূতন শাসনতন্ত্র গঠনের পূর্বাবধি ব্রিটিশ সরকার ভারতের নিরাপত্তার জন্য দায়ী থাকিবেন।

ক্রীপস্ প্রস্তাব

সার্ স্ট্যাফোর্ড ক্রীপ্‌স্-এর প্রস্তাবে শাসনতান্ত্রিক পরিবর্তনে প্রতিশ্রুতি দেওয়া হইয়াছিল, কিন্তু ভারতের শাসনতন্ত্রের আসন্ন পরিবর্তনের কোন প্রশ্নই ইহাতে ছিল না। মহাত্মা গান্ধী ক্রীপ্‌স্-এর প্রস্তাব পাঠ করিয়া মন্তব্য করিয়াছিলেন, "It is a post-dated cheque on a crashing bank" জওহরলাল ক্রীপ্‌স্ প্রস্তাব সম্পর্কে বলিয়াছিলেন, "উহা ভাইসরয়ের স্বৈরাচারী শাসন-ব্যবস্থা চালু রাখিয়া ভারতীয়দের তাঁহার অনুগত ভৃত্য হিসাবে তাঁহার ক্যান্টিন প্রভৃতির তত্ত্বাবধানের দায়িত্ব দিতে চায়।" কংগ্রেস স্বভাবতই ক্রীপ্‌স্ প্রস্তাব ঘৃণাভরে অগ্রাহ্য করিল। মুস্লিম লীগও পাকিস্তান দাবি এই প্রস্তাবে গৃহীত হয় নাই বলিয়া উহা অগ্রাহ্য করিল।

ক্রীপ্‌স্ প্রস্তাব —Post-dated cheque'—কংগ্রেস কর্তৃক প্রত্যাখ্যান

মুস্লিম লীগের ক্রীপ্‌স্ প্রস্তাব প্রত্যাখ্যান

**'ভারত-ছাড়' আন্দোলন, আগষ্ট, ১৯৪২ ( Quit India Movement, August, 1942 ) :** জাপানী সৈন্য যখন ভারত সীমান্তে উপস্থিত, সেই সময়ে সার্ স্ট্যাফোর্ড ক্রীপ্‌স্ তাঁহার মিশনে অকৃতকার্য হইয়া ইংলণ্ডে ফিরিয়া গেলেন। ভারতের সর্বত্র এক তীব্র হতাশা দেখা দিল। ব্রিটিশ কর্তৃপক্ষের অদূরদর্শিতায় কংগ্রেসের নেতৃবৃন্দ বিস্মিত হইলেন। মহাত্মা গান্ধী তাঁহার 'হরিজন' পত্রিকায় ব্রিটিশদের ভারত ত্যাগ করিয়া যাইতে বলিলেন। সমগ্র ভারতবর্ষে ব্রিটিশের বিরুদ্ধে 'ভারত-ছাড়' ধ্বনি উত্থিত হইল। মহাত্মা গান্ধী স্পষ্টভাবে এই কথা-ই ব্রিটিশদের জানাইলেন যে, ভারতে ব্রিটিশ শাসন বজায় থাকিলেই জাপান ভারতবর্ষ আক্রমণ করিবে, কিন্তু তাহারা ভারত ছাড়িয়া গেলে সেই প্রশ্ন আর থাকিবে না। এইজন্য ভারতবাসীকে বিদেশী আক্রমণ হইতে রক্ষা করিবার তথাকথিত 'দায়িত্ববোধ' ভুলিয়া গিয়া এবং ভারতবাসীদের মধ্যে ব্রিটিশ শাসনের অবসান ঘটিলে যে এক দারুণ অরাজকতা দেখা দিবে সেই সম্ভাব্য দুর্দিনের জন্য বিচলিত না হইয়া তিনি ব্রিটিশ কর্তৃপক্ষকে ভারত ছাড়িয়া চলিয়া যাইতে অনুরোধ জানাইলেন।

'ভারত-ছাড়' দাবি

ব্রিটিশ শাসনে যে অরাজকতা তখন বিদ্যমান ছিল তাহার কথা স্মরণ করাইয়া দিয়া মহাত্মা গান্ধী ব্রিটিশ কর্তৃপক্ষকে ভারতবাসীর জন্য কুম্ভীরাশ্রু ত্যাগ করিতে বিরত হইতে বলিলেন। ৮ই আগস্ট (১৯৪২) বোম্বাই-এ কংগ্রেস কমিটির অধিবেশনে 'ভারত-ছাড়' প্রস্তাবটি অনুমোদিত হইল। পরদিন প্রাতঃকালে মহাত্মা গান্ধী এবং অপরাপর বহু কংগ্রেস নেতাকে গ্রেপ্তার করা হইল। সরকারের ধারণা ছিল যে, কংগ্রেসের নেতৃবৃন্দকে কারারুদ্ধ করিলেই আন্দোলন থামিয়া যাইবে। এই উদ্দেশ্যে তাঁহারা নিখিল ভারত কংগ্রেস কমিটি এবং প্রাদেশিক কমিটিগুলি বে-আইনী বলিয়া ঘোষণা করিলেন। কিন্তু নেতৃহীন ভারতবাসী সেদিন ব্রিটিশ অত্যাচারের বিরুদ্ধে রুখিয়া দাঁড়াইতে দ্বিধা করে নাই।

৮ই আগস্ট, ১৯৪২— 'ভারত ছাড়' আন্দোলনের প্রস্তাব নিখিল ভারত কংগ্রেস কমিটি কর্তৃক গৃহীত— সরকারী অত্যাচার

সরকারী প্রতিষ্ঠান, সরকারী সম্পত্তি প্রভৃতি বিনাশ করিয়া ব্রিটিশের অত্যাচারী শাসনের বিরুদ্ধে জনসাধারণ বিক্ষোভ প্রদর্শন করিল। সর্বভারতে এই বিদ্রোহ-বহ্নি প্রজ্বলিত হইল। সরকারী কর্মচারী, পুলিশ প্রভৃতি কয়েকজন বিদ্রোহী জনতার হাতে প্রাণ হারাইয়াছিল বটে, কিন্তু জনসাধারণের মধ্যে নয় শতেরও অধিক সংখ্যক লোক প্রাণ হারাইয়াছিল।

গণ-বিদ্রোহ

মহাত্মা গান্ধী এই হিংসাত্মক কার্যের জন্য গণ-আন্দোলনের দায়িত্ব গ্রহণ করিলেন না। ব্রিটিশ সরকার কংগ্রেসী নেতৃবৃন্দকে কারারুদ্ধ করিয়াছিলেন বলিয়া-ই নেতৃহীন জনতা এইরূপ বিদ্রোহী হইয়া উঠিয়াছিল, এই ছিল মহাত্মা গান্ধীর বক্তব্য। যাহা হউক, মহাত্মা গান্ধী হিংসাত্মক কার্যাবলীর বিরুদ্ধে নৈতিক প্রতিবাদ হিসাবে-ই দীর্ঘ তিন সপ্তাহ অনশনব্রতী হইলেন। সমগ্র দেশবাসীর ঐকান্তিক প্রার্থনায় মহাত্মা গান্ধী দীর্ঘ তিন সপ্তাহের কঠোর অনশন-পরীক্ষায় উত্তীর্ণ হইলেন।

মহাত্মা গান্ধীর অনশন

ঠিক সেই সময়ে (১৯৪৩) মুস্লিম লীগ মন্ত্রিসভার অকর্মণ্যতায় বাংলাদেশে এক ভীষণ দুর্ভিক্ষ দেখা দিল। সরকারী অনুগ্রহপুষ্ট ব্যবসায়ীদের কয়েকজন এই সময়ে মানুষের জীবনের বিনিময়ে প্রচুর অর্থ উপার্জন করিয়া লইতে কুণ্ঠাবোধ করিল না। কলিকাতা মহানগরীর পথে পথে দীর্ঘ অনশনে অস্থিচর্মসার জীবন্ত কঙ্কালের ন্যায় অসংখ্য লোক খাদ্যাভাবে প্রাণ হারাইল। জগতের আধুনিক ইতিহাসে মানুষের স্বার্থ-লোলুপতা এবং শাসনকার্যে অকর্মণ্যতার ফলে এইরূপ নিদারুণ দুর্ভিক্ষ কোথাও

বাংলার দুর্ভিক্ষ (১৯৪৩)

সর্দার বল্লভভাই প্যাটেল

নেতাজী সুভাষ

দেশবন্ধু চিত্তরঞ্জন

মৌলানা আজাদ

ঘটে নাই। আর এত বিশাল সংখ্যক লোক ও প্রাণ হারায় নাই। ১৭৭০ খ্রীষ্টাব্দ, বাংলা সন ১১৭৬-এর পর এইরূপ দুর্ভিক্ষ ভারতের কোন স্থানে দেখা দেয় নাই।

**আজাদ্ হিন্দ্ ফৌজ ( Azad Hind Fouj or Indian National Army ) :** ঐ বৎসর ( ১৯৪৩ ) নেতাজী সুভাষচন্দ্র বসু মালয় ও ব্রহ্মদেশস্থ ভারতীয়দের এবং জ পানের হস্তে বন্দী ভারতীয় সৈন্যদের লইয়া তাঁহার বিখ্যাত 'আজাদ্ হিন্দ্ ফৌজ' ( In ian National Army ) গঠন কবিয়া ভারতবর্ষে প্রবেশ করিতে মনস্থ করেন। তিনি সিঙ্গাপুরে 'আজাদ্ হিন্দ্ সবকাব' নামে স্বাধীন ভারত সবকারও স্থাপন করিলেন। হিন্দু-মুসলমান-নির্বিশেষে সকলকে লইয়া গঠিত তাঁহাব স্বাধীন ভারত সরকার ও আজাদ্ হিন্দ্ ফৌজ জিন্নাব ভারতের হিন্দু মুসলমানগণ দুইটি ভিন্ন জাতি এই মতবাদেব ( Two Nation Theory ) অসারতা প্রমাণ করিল। আজাদ্ হিন্দ্ ফৌজ আসামেব কোহিমা, বিষেণপুর ( কাছাড জেলার শিলচর হইতে অনতিদূরে ) পর্যন্ত অগ্রসব হইল। কিন্তু শেষ পর্যন্ত প্রাকৃতিক দুর্যোগ এবং আসামেব ঘন অরণ্যের মধ্য দিয়া খাদ্যসরবরাহের অসুবিধাহেতু আজাদ্ হিন্দ্ ফৌজের অগ্রগতি ব্যাহত হইল। অবশেষে এই সেনাবাহিনী ইংরাজদেব হস্তে আত্মসমর্পণে বাধ্য হইল। কিন্তু নেতাজী সুভাষচন্দ্র বসু এবং তাঁহার আজাদ্ হিন্দ্ বাহিনী মাতৃভূমির মুক্তিব জন্য ভারতীয়গণ কি পরিমাণ আত্মত্যাগ, কতদূর দুঃখ-কষ্ট স্বীকার করিতে প্রস্তুত, পৃথিবীর সম্মুখে তাহা প্রমাণ করিলেন। ব্রিটিশ শক্তি এই সেনাবাহিনার হস্তে পরাজিত হইল না সত্য, কিন্তু নৈতিকতার দিক দিয়া ইহা তাহাদের একপ্রকার পরাজয়ের সামিল হইয়াছিল সন্দেহ নাই। ভারতীয় সেনাবাহিনীর স্বাধীন সংগঠনী-শক্তি, তাহাদেব দেশপ্রেমবোধ, তাহাদের আন্তরিক ঐক্যবোধ, ব্রিটিশ নির্যাতনের বিরুদ্ধে কিভাবে তাহারা প্রতিবাদ করিতে সক্ষম, সেই সমস্ত পরিচয় ব্রিটিশ সরকার পাইলেন।

নেতাজী সুভাষ—আজাদ হিন্দ্ ফৌজ

আজাদ হিন্দ্ ফৌজের ভারতের একাংশে প্রবেশ

আজাদ্ হিন্দ্ ফৌজের আত্মসমর্পণ —আজাদ্ হিন্দ্ ফৌজের গুরুত্ব

ব্রিটিশ সরকার ভারতীয় জনসাধারণের সম্মুখে আজাদ্ হিন্দ্ ফৌজের নেতৃবর্গের প্রকাশ্য বিচার করিয়া তাঁহাদের শাস্তিদানের মাধ্যমে ভারতবাসীকে ভীতি প্রদর্শন করিতে চাহিয়াছিলেন। ১৯৪৫-৪৬ খ্রীষ্টাব্দে দিল্লীর লালকেল্লায় তাঁহাদের বিচার হইল। কংগ্রেস তাঁহাদের

আই এন. এ-র বিচার

পক্ষ সমর্থনের দায়িত্ব গ্রহণ করিল। বিচারে মেজর জেনারেল শাহনওয়াজ, কর্ণেল ধিলন প্রভৃতির মুক্তিলাভ ভারত-ইতিহাসের এক অবিস্মরণীয় ঘটনা। আজাদ্ হিন্দ্ ফৌজের সংগঠক নেতাজী সুভাষচন্দ্র বসু ১৯৪৫ খ্রীষ্টাব্দের ২৩শে আগস্ট তারিখে এক বিমান দুর্ঘটনায় মৃত্যুমুখে পতিত হইয়াছেন বলিয়া সরকারীভাবে ঘোষিত হইয়াছে। কিন্তু এই বিষয়ে এযাবৎ কোন সর্বজনগ্রাহ্য সিদ্ধান্তে পৌঁছান সম্ভব হয় নাই।

**সি আর. সূত্র (১৯৪৪): ওয়াভেল পরিকল্পনা (১৯৪৫) (C. R. Formula: Wavell Plan):** মোহম্মদ আলি জিন্না ইতিমধ্যে সাম্প্রদায়িক ভিত্তিতে দেশবিভাগ করিবার জন্য উঠিয়া পড়িয়া লাগিয়া গেলেন। তাঁহার সাম্প্রদায়িকতার যূপকাষ্ঠে ভারতের ঐক্য বলি দেওয়া অপেক্ষা তাঁহার দাবি মূলতঃ স্বীকার করিয়া লইয়া ভারতবর্ষকে ঐক্যবদ্ধ রাখাই উচিত হইবে মনে করিয়া চক্রবর্তী রাজাগোপাল আচারী (C R.) একটি সূত্র বা Formula রচনা করিলেন। কারামুক্তির পর (৬ই মে, ১৯৪৪) প্রথমেই মহাত্মা গান্ধী এ বিষয়ে মিঃ জিন্নার সহিত আলাপ-আলোচনা করিতে চাহিলেন। জিন্না অবশ্য এই সকল শর্ত মানিলেন না। সি. আর. সূত্রটি বিফল হইল।

**জিন্নার বিরোধিতা**

তদানীন্তন গবর্ণর-জেনারেল লর্ড ওয়াভেল (১৯৪৩-৪৭, মার্চ) ভারতের রাজনৈতিক অচল অবস্থা দূরীকরণের জন্য সচেষ্ট হইলেন। তিনি ভারত-উপমহাদেশের ভৌগোলিক পরিস্থিতি এবং মৌলিক ঐক্যের উপর ভিত্তি করিয়া ভারতের শাসনতান্ত্রিক উন্নতি বিধানের প্রয়োজনীয়তা স্বীকার করিলেন। কিন্তু জিন্না ভারতবর্ষ-ব্যবচ্ছেদের দাবি ত্যাগ করিতে স্বীকৃত হইলেন না। এ বিষয়ে মহাত্মা গান্ধীর যাবতীয় চেষ্টা বিফল হইল। ১৯৪৫ খ্রীষ্টাব্দে লর্ড ওয়াভেল ইংলণ্ডস্থ কর্তৃপক্ষের সহিত পরামর্শক্রমে ভারতের নূতন শাসনতন্ত্র প্রস্তুতির পূর্বাবধি ভারতীয় নেতৃবর্গ লইয়া গবর্ণর-জেনারেলের কাউন্সিল গঠনের প্রস্তাব করিলেন। এ কথাও বলা হইল যে, হিন্দু ও মুসলমান উভয় সম্প্রদায় হইতে সমান সংখ্যক সদস্য গ্রহণ করা হইবে। এ বিষয়ে সিমলায় এক কন্ফারেন্স আহূত হইল। কিন্তু জিন্নার আপত্তিতে এই কন্ফারেন্সও বানচাল হইয়া গেল। পৃথক রাষ্ট্রের 'সুলতানি' ভিন্ন অপর কোন যুক্তি বা প্রস্তাবই তাঁহার নিকট গ্রহণযোগ্য মনে হইল না।

**জিন্নার ভারত-ব্যবচ্ছেদের প্রতিজ্ঞা**

**সিমলা কন্ফারেন্স (জুন, ১৯৪৫) জিন্নার আপত্তিতে বানচাল**

**দ্বিতীয় মহাযুদ্ধের অবসান : সাধারণ নির্বাচন, ১৯৪৫-৪৬ ( End of the Second World War : General Election, 1945-46 ) :** দ্বিতীয় মহাযুদ্ধের পরবর্তী ঘটনাসমূহ অতি দ্রুতগতিতে চলিল। আন্তর্জাতিক চাপে ব্রিটিশ সরকার ভারতের প্রতি তাঁহাদের নীতি পরিবর্তনে বাধ্য হইলেন। অপরদিকে কংগ্রেস আই. এন. এ.-র সামরিক কর্মচারিবর্গকে সর্বতোভাবে সাহায্য দান করিয়া দেশবাসীর অধিকতর শ্রদ্ধা অর্জন করিল। ১৯৪৫ খ্রীষ্টাব্দের আগস্ট মাসে ইংলণ্ডে সাধারণ নির্বাচনে রক্ষণশীল প্রধান মন্ত্রী চার্চিলের পতন ঘটিল। সেই স্থলে Labour Party'র নেতা মিঃ ক্লিমেণ্ট এট্‌লী প্রধানমন্ত্রী হইলেন। সঙ্গে সঙ্গে ভারতের সমস্যা-সমাধানে নব-গঠিত ব্রিটিশ মন্ত্রিসভা মনোনিবেশ করিলেন। সেই বৎসরই ( ১৯৪৫ ) সেপ্টেম্বর মাসে লর্ড ওয়াভেল ঘোষণা করিলেন যে, ঐ বৎসরের শেষ দিকে যে সাধারণ নির্বাচন হইবে উহাতে নির্বাচিত সদস্যবর্গ লইয়া সংবিধান সভা গঠিত হইবে এবং গবর্ণর-জেনারেলের এক্‌জিকিউটিভ সভা ভারতের প্রধান রাজনৈতিক দলগুলির প্রতিনিধিদের লইয়া গঠন করা হইবে। সাধারণ নির্বাচনে কংগ্রেস প্রার্থিগণ ভারতের প্রায় সকল প্রদেশের যাবতীয় অ-মুসলমান আসনগুলিতে নির্বাচিত হইলেন। এমন কি উত্তর-পশ্চিম-সীমান্ত প্রদেশের অধিকাংশ মুসলমান সদস্য-পদেও কংগ্রেস প্রার্থিগণ জয়যুক্ত হইলেন। আসাম, মধ্যপ্রদেশ ও যুক্তপ্রদেশেও কংগ্রেস কয়েকটি মুসলমান সদস্যপদ অধিকার করিল। বাংলাদেশ ও সিন্ধু প্রদেশ ভিন্ন অপরাপর সকল প্রদেশেই কংগ্রেসী মন্ত্রিসভা গঠিত হইল। পাঞ্জাবে অবশ্য কোয়ালিশন ( Coalition ) মন্ত্রিসভা গঠিত হইল।

কংগ্রেসের জনপ্রিয়তা

১৯৪৫ খ্রীষ্টাব্দে সাধারণ নির্বাচন

**নৌসেনা বিদ্রোহ : ক্যাবিনেট মিশন ( Revolt of the British Indian Navy : Cabinet Mission ) :** ব্রিটিশ সরকারের আর ভ্রম রহিল না যে, কংগ্রেসই ভারতীয় জনসাধারণের মুখপাত্র। ইতিপূর্বে আই.এন.এ -র বিচার করিতে গিয়া ব্রিটিশ সরকার ভারতীয়দের মনে ভীতির সঞ্চার করা দূরের কথা, ঘৃণাই অর্জন করিয়াছিলেন। এই সময়ে আর একটি গুরুত্বপূর্ণ ঘটনা ঘটিল। ১৯৪৬ খ্রীষ্টাব্দে ১৮ই ফেব্রুয়ারী বোম্বাইতে 'রয়্যাল ইণ্ডিয়ান নেভি' ( Royal Indian Navy )-এর ভারতীয় কর্মচারিগণ বিদ্রোহ ঘোষণা করিল। ব্রিটিশ সরকার উপলব্ধি করিলেন যে,

ব্রিটিশ-ভারতীয় নীতির পরিবর্তন

ভারতবর্ষে আর বিদেশী শাসন টিকাইয়া রাখা চলিবে না। ১৯৪৬ খ্রীষ্টাব্দের ১৯শে ফেব্রুয়ারী, অর্থাৎ আর. আই. এন. ( R.I.N. )-এর বিদ্রোহের পরদিন ব্রিটিশ প্রধানমন্ত্রী মিঃ এট্‌লী কমন্স সভায় ঘোষণা করিলেন যে, ব্রিটিশ ক্যাবিনেট মন্ত্রিবর্গের তিনজনকে—লর্ড পেথিক্ লরেন্স ( Lord Pethick Lawrence ), স্যর্ স্ট্যাফোর্ড ক্রীপস্ ( Sir Stafford Cripps ) এবং মিঃ এ. ভি. আলেকজাণ্ডার ( Mr A. V. Alexander )-কে ভারতবর্ষে সংবিধান সভা গঠন এবং গভর্ণর-জেনারেলের এক্‌জিকিউটিভ কাউন্সিলে ভারতের রাজনৈতিক দলগুলি হইতে প্রতিনিধি নির্বাচন সম্পর্কে আলাপ-আলোচনার জন্য প্রেরণ করা হইবে। এই কমিশন 'ক্যাবিনেট মিশন' ( Cabinet Mission ) নামে পরিচিত।

নৌসেনা বিদ্রোহ (R. I. N. Mutiny)

ক্যাবিনেট মিশন ( ১৯৪৬ )

১৯৪৬ খ্রীষ্টাব্দে ২৩শে মার্চ, ক্যাবিনেট মিশন ভারতবর্ষে উপস্থিত হইলেন দীর্ঘ একমাস ধরিয়া তাঁহারা বিভিন্ন রাজনৈতিক দলের নেতৃবর্গের সহিত আলাপ-আলোচনা করিলেন। মুস্লিম লীগ নেতা জিন্না তাঁহার পাকিস্তান দাবি ত্যাগ করিলেন না। ফলে কোন সর্বদল-সমর্থিত সিদ্ধান্তে উপনীত হওয়া সম্ভব হইল না। যাহা হউক, মে মাসের ১৬ই তারিখের ঘোষণায় ক্যাবিনেট মিশন মুস্লিম লীগের পাকিস্তান দাবি অগ্রাহ্য করিলেন এবং সংখ্যালঘু সম্প্রদায়ের স্বার্থের দিক হইতে বিচারে পাকিস্তান দাবি অযৌক্তিক একথাও বলিলেন। পরিবহণ, পোস্ট, টেলিগ্রাফ, রেলপথ প্রভৃতিকে বিভক্ত করিলে ভারতবর্ষের অগ্রগতি ব্যাহত হইবে; সমরবাহিনীকে সাম্প্রদায়িক ভিত্তিতে দুই ভাগে বিভক্ত করিলে সমূহ বিপদ দেখা দিবে এবং পরস্পর-বিচ্ছিন্ন অংশ লইয়া গঠিত পাকিস্তান শান্তি বা যুদ্ধের কালে অসুবিধাগ্রস্ত হইবে। এই সব যুক্তির উপর নির্ভর করিয়া তাঁহারা পাকিস্তান দাবি অগ্রাহ্য করিলেন এবং সঙ্গে সঙ্গে তাঁহাদের এক পরিকল্পনা পেশ করিলেন। এই পরিকল্পনা অনুযায়ী (১) সর্ব-ভারতীয় একটি যুক্তরাষ্ট্র গঠন করা হইবে এবং প্রদেশগুলি স্বায়ত্তশাসন ভোগ করিবে বলা হইল। (২) ভারতীয় প্রদেশগুলি ক, খ ও গ—এই তিন ভাগে বিভক্ত হইবে। 'ক' ভাগে থাকিবে হিন্দুপ্রধান মাদ্রাজ, বোম্বাই, মধ্যপ্রদেশ, যুক্তপ্রদেশ ( বর্তমান উত্তরপ্রদেশ ), বিহার ও উড়িষ্যা। 'খ' ভাগে থাকিবে মুসলমানপ্রধান পাঞ্জাব, উত্তর-পশ্চিম

পাকিস্তানের দাবি অগ্রাহ্য

যুক্তরাষ্ট্রীয় শাসন-ব্যবস্থার প্রস্তাব

সীমান্ত প্রদেশ, সিন্ধু ও বেলুচিস্তান। 'গ' ভাগে থাকিবে বাংলাদেশ ও আসাম। (৩) একটি সংবিধান সভা নির্বাচনের প্রস্তাবও করা হইল, কিন্তু উহার সদস্য নির্বাচনের জন্য এক অতি জটিল পদ্ধতির উদ্ভাবন করা হইল। (৪) ভারতীয় প্রধান রাজনৈতিক দলগুলির প্রতিনিধি লইয়া অন্তর্বর্তী সরকার গঠন করা স্থির হইল।

কংগ্রেস অন্তর্বর্তী সরকার-গঠনের প্রস্তাবে রাজী হইল না, তথাপি সংবিধান রচনার উদ্দেশ্যে সংবিধান পরিষদে যোগদান করিতে স্বীকৃত হইল। মুস্লিম লীগ উপরি-উক্ত পরিকল্পনায় পাকিস্তান একপ্রকার স্বীকৃত হইয়াছে দেখিয়া উহা গ্রহণ করিল এবং কংগ্রেসী প্রতিনিধিকে বাদ দিয়াই অন্তর্বর্তী সরকার গঠনের জন্য গবর্ণর-জেনারেলকে চাপ দিতে লাগিল। লর্ড ওয়াভেল কংগ্রেসী প্রতিনিধিবর্গের অসম্মতিতে অন্তর্বর্তী সরকার গঠনে রাজী হইলেন না। মুস্লিম লীগ ইহাতে হতাশ হইয়া ক্যাবিনেট মিশন পরিকল্পনা গ্রহণ করিবে না বলিয়া জানাইল। এমন কি প্রত্যক্ষভাবে আন্দোলন (Direct Action) করিবে বলিয়াও ভীতি-প্রদর্শন করিল। ১৯৪৬ খ্রীষ্টাব্দে ১৬ই আগস্ট শহীদ সুরাবর্দীর কুখ্যাত মন্ত্রিসভার প্ররোচনায় কলিকাতায় মুস্লিম লীগ কর্তৃক Direct Action-এর নামে এক বীভৎস দাঙ্গা ও গুণ্ডাবাজী অনুষ্ঠিত হইল। দীর্ঘ চারিদিন ধরিয়া এই নারকীয় হত্যালীলা কলিকাতা মহানগরীতে চলিতে লাগিল। নগরের পথে পথে মৃতের দেহ ও রক্তের লোভে শৃগাল না আসিলেও শকুনি-দল নামিয়া আসিয়াছিল। এই চারিদিনে প্রায় পাঁচ হাজার লোকের প্রাণনাশ এবং প্রায় পনর হাজার লোক আহত হইয়াছিল। ব্রিটিশ গবর্ণর ও ভাইসরয় সেই চারিদিন তাঁহাদের দায়িত্ব ভুলিয়া থাকিয়া ব্রিটিশ নামে কলঙ্ক লেপন করিয়াছিলেন। এই সাম্প্রদায়িক বর্বরতার সূত্র ধরিয়া নোয়াখালি, ত্রিপুরা প্রভৃতি মুসলমানপ্রধান অঞ্চলসমূহে নির্দোষ হিন্দু নরনারীর হত্যা, বলপূর্বক ইসলাম ধর্মে ধর্মান্তর, স্ত্রী-জাতির উপর অত্যাচার প্রভৃতি অমানুষিক বর্বরতা শুরু হইল। বিহারে ইহার প্রতিক্রিয়া দেখা দিলে হিন্দুদের উপর গুলিবর্ষণ করিতেও দ্বিধাবোধ না করিয়া অবস্থা অল্পসময়ের মধ্যে আয়ত্তাধীনে আনা সম্ভব হইল। এমতাবস্থায় মুসলমানপ্রধান অঞ্চল—বাংলাদেশের পূর্বাংশ ও

মুস্লিম লীগ কর্তৃক প্রত্যক্ষ আন্দোলন (Direct Action)-এর হুমকী

১৬ই আগস্ট ১৯৪৬ খ্রীষ্টাব্দে সুরাবর্দী মন্ত্রিসভার প্ররোচনায় কলিকাতায় নারকীয় হত্যাকাণ্ড

ব্রিটিশ গবর্ণর ও ভাইসরয়ের নির্লিপ্ত ভাব—ব্রিটিশ নামে কলঙ্ক লেপন

বাংলাদেশ ও পাঞ্জাব ব্যবচ্ছেদের প্রয়োজনীয়তা

পাঞ্জাবের পশ্চিমাংশ— পৃথক করিয়া সাম্প্রদায়িকতার অবসান ঘটান ভিন্ন কোন গত্যন্তর রহিল না। কারণ, মুস্লিম লীগের শাসনাধীনে অ-মুসলমানদের ধন-মান-প্রাণ কিছুই নিরাপদ নহে, এই ধারণাই সকলেব মনে সুস্পষ্ট হইয়া উঠিয়াছিল। ইতিমধ্যে (২রা সেপ্টেম্বর, ১৯৪৬) জওহরলাল নেহরু অন্তর্বর্তী সরকার গঠন করিয়াছিলেন। জিন্না অবশ্য এই সরকারের সহিত সহযোগিতা করিলেন না। যাহা হউক, লর্ড ওয়াভেল মুস্লিম লীগকে শেষ পর্যন্ত অন্তর্বর্তী সবকার-গঠনে রাজী করাইলেন। এইসূত্রে লর্ড ওয়াভেলের আচরণে মুস্লিম লীগের প্রতি তাঁহার পক্ষপাতিত্ব জওহরলাল-প্রমুখ কংগ্রেসী নেতৃবৃন্দের মনে সন্দেহের উদ্রেক করিল। ১৯৪৭ খ্রীষ্টাব্দের ২০শে ফেব্রুয়ারী ব্রিটিশ প্রধানমন্ত্রী এট্‌লী এইরূপ সমস্যাসঙ্কুল অবস্থার অবসানকল্পে ঘোষণা করিলেন যে, ১৯৪৮ খ্রীষ্টাব্দের জুন মাসের মধ্যেই ব্রিটিশ সরকার দায়িত্ব-বোধ-সম্পন্ন ভারতীয় নেতৃবর্গের হস্তে ক্ষমতা হস্তান্তরিত করিয়া ব্রিটিশ শাসনের অবসান ঘটাইবেন। দায়িত্ববোধ-সম্পন্ন নেতৃবর্গ বলিতে মুস্লিম লীগের নেতৃবর্গকে যে মিঃ এট্‌লী বুঝান নাই, সেকথা মুস্লিম লীগের স্পষ্টভাবেই জানা ছিল, কারণ দায়িত্ববোধের পরিচয় মুস্লিম লীগ দিতে পাবে নাই। সুতরাং মুস্লিম লীগের একমাত্র অস্ত্র—হিন্দুহত্যার প্রয়োগ শুরু হইল। মুস্লিম লীগ সরকারের সংরক্ষণাধীন মুসলমান পুলিশ ও মুস্লিম লীগের গুণ্ডাদল কর্তৃক পাঞ্জাবের শিখ ও হিন্দু সম্প্রদায়ের উপর অনুষ্ঠিত অমানুষিক অত্যাচার ও পৈশাচিকতা পিশাচকেও হার মানাইয়াছিল। প্রায় পৌনে এক কোটি হিন্দু ও শিখ পশ্চিম-পাঞ্জাব ত্যাগ করিয়া পূর্ব-পাঞ্জাব এবং অপরাপর হিন্দু-অধ্যুষিত অঞ্চলে অশ্রয় গ্রহণ করিতে বাধ্য হইয়াছিল। স্ত্রী-জাতির উপর অত্যাচার, হত্যা ও পাশবিকতায় মুস্লিম লীগের গুণ্ডাদল একমাত্র নিজেদের সহিতই তুলনীয় ছিল। বাংলা ও পাঞ্জাবের হিন্দুপ্রধান অঞ্চলগুলিকে এই বর্বরতার হাত হইতে রক্ষা করিবার উদ্দেশ্যে হিন্দু এবং শিখগণ এই দুই প্রদেশের ব্যবচ্ছেদ দাবি করিল।

কংগ্রেস কর্তৃক অন্তর্বর্তী সরকার গঠন—লর্ড ওয়াভেলের চেষ্টায় মুস্লিম লীগের যোগদান—মুস্লিম লীগ মন্ত্রিগণ ব্রিটিশেব তাঁবেদারে পরিণত

মিঃ এট্‌লী কর্তৃক ১৯৪৮ খ্রীষ্টাব্দে জুনের মধ্যে ভারতে ব্রিটিশ শাসন অবসানের ঘোষণা (২০শে ফেব্রুয়ারী, ১৯৪৭)

বাংলা ও পাঞ্জাবের ব্যবচ্ছেদ দাবি

ভারতবাসীর নিকট ক্ষমতা-হস্তান্তরের কার্যাদি সম্পন্ন করিবার উদ্দেশ্যে লর্ড মাউণ্টব্যাটেনকে ভারতের গবর্ণর-জেনারেল ও ভাইসরয়-পদে নিযুক্ত করিয়া পাঠান হইল। শাসনভার গ্রহণ করিবার (মার্চ, ১৯৪৭) অত্যল্পকালের মধ্যেই (জুন ৩,

১৯৪৭ ) লর্ড মাউন্টব্যাটেন এক অতিশয় গুরুত্বপূর্ণ ঘোষণা করিলেন। এই ঘোষণায় বলা হইল যে, (১) মুসলমানপ্রধান অঞ্চলগুলির বাসিন্দাগণ যদি ইচ্ছা করে তাহা হইলে তাহারা পৃথক ডোমিনিয়ন গঠন করিতে পারিবে, কিন্তু সেক্ষেত্রে বাংলাদেশ ও পাঞ্জাব ব্যবচ্ছেদ করা প্রয়োজন হইবে। (২) উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশ পাকিস্তানে যোগদান করিতে চায় কিনা তাহা তথাকার জনসাধারণের গণভোট ( referendum ) দ্বারা স্থিরীকৃত হইবে। (৩) শ্রীহট্ট জেলা পাকিস্তানে যোগদান করিবে কিনা তাহাও গণভোট দ্বারা স্থির হইবে। (৪) বাংলা ও পাঞ্জাবের কোন্ কোন্ অংশ পাকিস্তানের সহিত সংযুক্ত হইবে তাহা নির্ধারণের জন্য একটি সীমা-নির্ধারণ কমিশন নিয়োগ করা হইবে। (৫) ব্রিটিশ পার্লামেণ্ট অনতিবিলম্বে ভারতবর্ষকে একটি—অথবা পাকিস্তান গঠন করিবার সপক্ষে যদি মত হয় তাহা হইলে দুইটি—ডোমিনিয়নে পরিণত করিবার জন্য উপযুক্ত আইন প্রণয়ন করিবে। প্রয়োজনবোধে মুসলমানপ্রধান অঞ্চলের সদস্যগণ পৃথক সংবিধান সভা গঠন করিতে পারিবেন। তদানীন্তন পরিস্থিতি অনুযায়ী মাউণ্টব্যাটেন প্ল্যান বা পরিকল্পনা-গ্রহণ ভিন্ন গত্যন্তর ছিল না। ভারতবর্ষ ব্যবচ্ছেদ অনেকেরই মনঃপূত ছিল না, কিন্তু কিছুদিন পূর্বে সাম্প্রদায়িকতার যে বর্বর প্রকাশ দেখিতে পাওয়া গিয়াছিল উহার অবসানকল্পে-ই হিন্দু ও মুসলমান সকলেই এই ঘোষণা অনুমোদন করিল। মিঃ জিন্না এই ঘোষণায় বর্ণিত পাকিস্তানের স্বরূপের কথা উল্লেখ করিয়া ইহাকে 'বিকলাঙ্গ ও কীটদষ্ট' ( truncated and moth-eaten ) পাকিস্তান বলিয়া দুঃখপ্রকাশ করিলেন। যাহা হউক, কংগ্রেস ও মুস্লিম লীগ মাউন্টব্যাটেন পরিকল্পনা গ্রহণ করিলে বাংলা ও পাঞ্জাব ব্যবচ্ছেদের জন্য স্যর্ সাইরিল র্যাড্‌ক্লিফ ( Sir Cyril Radcliffe )-এর সভাপতিত্বে দুইটি সীমা-নির্ধারণ কমিশন নিযুক্ত করা হইল।

মাউন্টব্যাটেন-ঘোষণা ( ২রা জুন, ১৯৪৭ )

'বিকলাঙ্গ ও কীটদষ্ট' পাকিস্তান

১৯৪৭ খ্রীষ্টাব্দের জুলাই মাসে ব্রিটিশ পার্লামেণ্ট 'ভারতের স্বাধীনতা আইন' ( The Indian Independence Act ) পাশ করিয়া ১৫ই আগস্ট ভারতের শাসনভার ভারতবাসীদের হস্তে ন্যস্ত করিবেন বলিয়া স্থির করিলেন। ১৪ই আগস্ট মধ্য রাত্রিতে দিল্লীতে সংবিধান সভার (Constituent Assembly) অধিবেশনে ব্রিটিশ 'কমন্ওয়েল্থ' (Commonwealth)-এর অংশ হিসাবে ভারতবর্ষের স্বাধীনতা ঘোষণা করা হইল। লর্ড মাউন্টব্যাটেনকে ভারতের প্রথম গবর্ণর-জেনারেল হিসাবে

'ভারতের স্বাধীনতা আইন' (The Indian Independence Act)

নিযুক্ত করিয়া সংবিধান সভা একটি প্রস্তাব গ্রহণ করিলেন। মিঃ জিন্না পাকিস্তানের সর্বপ্রথম গবর্ণর-জেনারেল নিযুক্ত হইলেন। পাকিস্তানের জন্য পৃথক্ সংবিধান সভা গঠন করা হইল।

১৫ই আগস্ট ১৯৪৭— স্বাধীনতা দিবস

এইভাবে ১৯৪৭ খ্রীষ্টাব্দের ১৫ই আগস্ট দীর্ঘ পৌনে দুইশত বৎসরেরও অধিক কালের পরাধীনতার পর ভারতের ভাগ্যাকাশে স্বাধীনতা-সূর্য পুনরায় উদিত হইল। হিমালয় হইতে কুমারিকা, আসাম হইতে উত্তর-পশ্চিম সীমান্ত পর্যন্ত বিশাল ভূখণ্ডে দীর্ঘ অর্ধ-শতাব্দীরও অধিক কাল যাবৎ কংগ্রেসের স্বাধীনতা-সংগ্রাম জয়যুক্ত হইল। অসংখ্য কংগ্রেসসেবী, সন্ত্রাসবাদী, আজাদ্ হিন্দ সৈনিক ও নৌসেনার আত্মবলিদান এবং সাম্প্রদায়িকতার যূপকাষ্ঠে আহুত অসংখ্য নরনারীর রক্ত ও অশ্রুস্নাত স্বাধীনতা-সূর্য ভারতের ভাগ্যাকাশে উদিত হইল। এই স্বাধীনতার শেষ মূল্য দিতে হইল ভারতভূমিকে দ্বিখণ্ডিত করিয়া।

## Model Questions

1. Give a brief but systematic narrative of the national movement in India from 1919 to August, 1942.
   ১৯১৯ খ্রীষ্টাব্দ হইতে ১৯৪২ খ্রীষ্টাব্দের আগস্ট পর্যন্ত ভারতের স্বাধীনতা-আন্দোলনের একটি সংক্ষিপ্ত ধারাবাহিক বিবরণ দাও।
2. Write notes on : (a) Indian National Army (I. N. A.), (b) R. I N. Mutiny, (c) Cabinet Mission.
   টীকা লিখ : (ক) আজাদ হিন্দ্ ফৌজ, (খ) নৌসেনা বিদ্রোহ, (গ) ক্যাবিনেট মিশন।
3. Describe the final phase of the struggle for independence from August, 1942 to August, 1947.
   ১৯৪২ খ্রীষ্টাব্দের আগস্ট হইতে ১৯৪৭ খ্রীষ্টাব্দের আগস্ট পর্যন্ত ভারতের স্বাধীনতা-আন্দোলনের সর্বশেষ পর্যায়ের বিবরণ লিখ।

# UNIT ( XX ) : স্বাধীন ভারত

## ( Independent India )

**স্বাধীন-ভারতের শাসনতন্ত্র** (Constitution of Independent India) : ১৯৪৭ খ্রীষ্টাব্দের ১৫ই আগস্ট ভারত যে স্বাধীনতা লাভ করিয়াছিল উহা সম্পূর্ণতা লাভ করিল ১৯৫০ খ্রীষ্টাব্দের ২৬শে জানুয়ারী। ঐ

১৯৫০ খ্রীষ্টাব্দের ২৬শে জানুয়ারী নূতন সংবিধানে ভারতবর্ষ সার্বভৌম গণতান্ত্রিক প্রজাতন্ত্রে পরিণত

তারিখে ভারতের নূতন সংবিধান বা শাসনতন্ত্র আনুষ্ঠানিক-ভাবে গৃহীত হয়। ফলে ভারত এক সার্বভৌম গণতান্ত্রিক প্রজাতন্ত্রে পরিণত হইল। এই সংবিধান অনুসারে ভারতে যে শাসনব্যবস্থা প্রচলিত হইল উহা একটি যুক্তরাষ্ট্রীয় শাসন-ব্যবস্থা। 'ইউনিয়ন' অর্থাৎ কেন্দ্রীয় সরকার ও 'রাজ্য' অর্থাৎ আঞ্চলিক সরকার—এই দুই প্রকার শাসনব্যবস্থার সমন্বয়ে ভারত-রাষ্ট্র গঠিত হইল।

সার্বভৌম রাষ্ট্র হিসাবে ভারত কমন্‌ওয়েল্‌থ ( Commonwealth )-এর সদস্য রহিয়াছে। এজন্য ভারতের সার্বভৌম ক্ষমতা কোনপ্রকার ব্যাহত হয় নাই।

ভারতের কমন্‌-ওয়েল্‌থভুক্তি

ভারত-রাষ্ট্র ইংলণ্ডের রাজা বা রাণীর আনুগত্য স্বীকার করে না। সুতরাং কমন্‌ওয়েল্‌থ-এ থাকা ইংলণ্ডের সহিত ভারতের সৌহার্দ্যসূচক মাত্র। যে-কোন মুহূর্তে ভারত কমন্‌ওয়েল্‌থ ত্যাগ করিতে পারিবে।

**স্বাধীন ভারতের আদর্শ** ( Ideals of Independent India ) : স্বাধীন ভারতের আদর্শ হইল জাতি-ধর্ম-নির্বিশেষে ন্যায়-বিচার, রাজনৈতিক, অর্থনৈতিক

সংবিধান

ও সামাজিক অধিকার সকলকেই সমভাবে ভোগ করিতে দেওয়া। এই সকল নীতির উপরই ভিত্তি করিয়া স্বাধীন ভারতের সংবিধান রচিত হইয়াছে। এই সকল উদার ও উন্নত নীতির উপর

পররাষ্ট্রীয় আদর্শ

প্রতিষ্ঠিত ভারতের সাধারণতন্ত্র ( Republic ) বিশ্বের দরবারে স্বীয় উপযুক্ত মর্যাদাপূর্ণ স্থান অধিকার করিতে এবং বৃহত্তর মানবগোষ্ঠীর কল্যাণসাধন ও শান্তি-স্থাপনের চেষ্টায় যথাযথ অংশ গ্রহণে অগ্রসর হইয়াছে। এই প্রসঙ্গে ভারতের গণপরিষদে জাতীয় পতাকা গ্রহণ অনুষ্ঠানে ( ২রা জুলাই, ১৯৪৭ ) বক্তৃতায় জওহরলাল যাহা বলিয়াছিলেন তাহা প্রণিধানযোগ্য। ভারত ইউনিয়নের পররাষ্ট্রনীতির মূলসূত্র কি হইবে সেই সম্পর্কে এই বক্তৃতায়

সুস্পষ্ট ইঙ্গিত রহিয়াছে। জওহরলাল সকলকে সতর্ক করিয়া দিয়া বলিয়াছিলেন যে, নবলব্ধ স্বাধীনতার উচ্ছ্বাসে ভারত যেন কোন সাম্রাজ্যবাদী মনোবৃত্তি পোষণ না করে। কারণ উহা ভারতের দীর্ঘ স্বাধীনতা-সংগ্রামের আদর্শ-বিরোধী। তিনি স্পষ্টভাবে একথাও বলিয়াছিলেন যে, ভারতবর্ষ কোন রাষ্ট্রজোটে যোগদান করিতে রাজী হইবে না। ভারত নিজ শক্তি ও সামর্থ্যের দ্বারা যথাসম্ভব শান্তির সহায়করূপেই বিশ্বের দরবারে আত্মপ্রতিষ্ঠা করিতে চায়। পৃথিবীব্যাপী ক্ষমতা লাভের প্রতিযোগিতা হইতে ভারত দূরে থাকিবে; রাজনৈতিক সমস্যাসঙ্কুল পৃথিবীতে উহা সম্পূর্ণভাবে সম্ভব না হইতে পারে তথাপি ভারত এবিষয়ে যথাসাধ্য করিতে চেষ্টা করিবে।

জনকল্যাণের আদর্শ

ভারতের বিশাল জনসমাজের সাহায্যে ভারতের পর্যাপ্ত প্রাকৃতিক সম্পদকে কাজে লাগাইয়া ভারতবাসীর মোট আয় বৃদ্ধি করা; এই উৎপন্ন সম্পদ যাহাতে জাতি-ধর্ম-নির্বিশেষে ভারতেব সকল শ্রেণীর লোকের কল্যাণার্থে নিয়োজিত হয় সেই ব্যবস্থা করা এবং অল্পসংখ্যক ব্যক্তির হাতে অধিক পরিমাণে সম্পদ যাহাতে সঞ্চিত হইতে না পারে, সকলেই যাহাতে নিজ নিজ শ্রমের অনুপাতে সম্পদের অংশ ভোগ করিতে পারে, ধনী ও দরিদ্রের মধ্যে যাহাতে পার্থক্য বিদূরিত হইয়া সকলের জীবনযাত্রার মান উন্নত হইতে পারে—এইরূপ জনকল্যাণকর রাষ্ট্রগঠনই হইল স্বাধীন ভারতের আদর্শ। সমাজজীবনে সর্বাধিক প্রয়োজনীয় শিল্প-গুলিকে জাতীয় সম্পত্তিতে পরিণত করিয়া এবং উহার সঙ্গে সঙ্গে ব্যক্তিগত প্রচেষ্টা ও উদ্যমও যাহাতে অপ্রতিহত থাকে সেইরূপ ব্যবস্থা করিয়া এক সমাজতান্ত্রিক ধাঁচের রাষ্ট্র গঠন করা স্বাধীন ভারতের সরকার তথা জনসমাজের প্রধান দায়িত্ব।

সমাজতান্ত্রিক ধাঁচের রাষ্ট্রগঠন

এই গুরুদায়িত্ব পালনের জন্য ভারতের সকল নাগরিককেই যথাযথ অংশ গ্রহণ করিতে হইবে। শান্তি ও সমৃদ্ধি আনয়নে ভারতবাসী নরনারীর সহায়তা অপরিহার্য। প্রথম, দ্বিতীয় ও তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনা ও সমাজ উন্নয়ন পরিকল্পনা এই সর্বাঙ্গীণ উন্নতির পথে অগ্রসর হওয়ার প্রথম পদক্ষেপ মাত্র। প্রথম ও দ্বিতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনার মাধ্যমে ভারতে কৃষি ও শিল্পের কতক উন্নতি সাধিত হইয়াছে বটে, কিন্তু সর্বাঙ্গীণ উন্নতির পথে ভারত এখনও বেশি দূর অগ্রসর হইতে পারে নাই। সরকার ও জনসাধারণ কর্তৃক জাতীয় জীবন উন্নয়নের কঠোর দায়িত্ব পালনের মধ্যেই ভারতীয় জনসাধারণের কল্যাণ নিহিত রহিয়াছে।

প্রথম, দ্বিতীয় ও তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনা: ভারতবাসীর দায়িত্ব

## Model Questions

1. What are the task ahead of us for making India a prosperous country ?
   ভারতবর্ষকে একটি সমৃদ্ধ দেশে পরিণত করিতে হইলে আমাদের কি দায়িত্ব পালন করিতে হইবে ?
2. What are the national ideals of Free India ?
   স্বাধীন ভারতের জাতীয় আদর্শ কি ?

# মানব সমাজের কথা

## তৃতীয় খণ্ড

## নাগরিকতা ও সরকার

( Citizenship and Government )

# নাগরিকতা ও সরকার

## ( Section III : Citizenship and Government )

### সূচনা

### ( Introduction )

'নাগরিক' শব্দের মূল অর্থ হইল নগরের অধিবাসী। কিন্তু পৌরবিজ্ঞানে 'নাগরিক' শব্দটি বিশেষ অর্থে ব্যবহৃত হয়। যে ব্যক্তি কোন রাষ্ট্রের অধিবাসী বলিয়া সেই রাষ্ট্রের আনুগত্য স্বীকার করে এবং সকল প্রকার রাজনৈতিক ও সামাজিক অধিকার ভোগ করে তাহাকে সেই রাষ্ট্রের নাগরিক বলা হয়। নগরে বসবাস করিবার সহিত ইহার কোন সম্পর্ক নাই। গ্রামবাসীরাও রাষ্ট্রের নাগরিক বলিয়া বিবেচিত হইয়া থাকে। প্রত্যেক রাষ্ট্রে তিন শ্রেণীর লোক বাস করে, যথা—নাগরিক, প্রজা এবং বিদেশী। ইহাদের মধ্যে নাগরিক এবং প্রজাগণ রাষ্ট্রের প্রতি আনুগত্য স্বীকার করে। কিন্তু প্রজাগণ নাগরিকদের মত পূর্ণ রাষ্ট্রনৈতিক অধিকার ভোগ করে না। প্রজাগণ কোন না কোন গুণের অভাবে বা দোষের ফলে পূর্ণ রাষ্ট্রনৈতিক অধিকার হইতে বঞ্চিত। যেমন, অপ্রাপ্তবয়স্ক ব্যক্তি দেশের প্রজা বটে কিন্তু তাহাকে 'নাগরিক' বলা চলে না। অথবা যে ব্যক্তি পাগল, তাহাকে প্রজা বলা হইবে কিন্তু তাহার যাবতীয় নাগরিক অধিকার থাকে না বলিয়া তাহাকে নাগরিক বলা চলিবে না। কোন ব্যক্তি যখন অস্থায়িভাবে বহিঃরাষ্ট্রে বসবাস করে তখন সেই রাষ্ট্রে তাহাকে 'বিদেশী' (Alien) বলিয়া অভিহিত করা হয়। বিদেশে অবস্থানকালেও তাহার আনুগত্য থাকে নিজ রাষ্ট্রের প্রতি। বিদেশী রাষ্ট্রের যাবতীয় সামাজিক সুযোগ-সুবিধা ভোগ করিলেও কোনপ্রকার রাজনৈতিক অধিকার যথা—ভোট দান, সরকারী চাকরি প্রভৃতি করিবার অধিকার ভোগ করিতে পারে না। অনুরূপ, নাগরিক নিজ রাষ্ট্রের প্রতি নানাপ্রকার কর্তব্যপালনে বাধ্য থাকে। রাষ্ট্রের প্রতি আনুগত্য-প্রদর্শন, যুদ্ধ-বিগ্রহের কালে সমরবাহিনীতে যোগদান করা, রাষ্ট্রের মঙ্গল করা, করদান, আইন-কানুন মানিয়া চলা প্রভৃতি নাগরিকের কর্তব্য। কিন্তু বিদেশী করদান প্রভৃতি কর্তব্য পালন করিতে বাধ্য থাকিলেও, রাষ্ট্রের প্রতি আনুগত্য-প্রদর্শন, যুদ্ধের

নাগরিক, প্রজা এবং বিদেশী

কালে সমরবাহিনীতে যোগদান করা তাহার কর্তব্য নহে। রাষ্ট্র তাহাকে সামরিক কর্তব্যপালনে বাধ্য করিতে পারে না। অতএব দেখা যাইতেছে যে, কেবলমাত্র নাগরিকগণই পূর্ণ রাষ্ট্রনৈতিক অধিকার ভোগ এবং যাবতীয় নাগরিক কর্তব্য পালন করে।

নাগরিকের কর্তব্য

প্রাচীন যুগে নাগরিক বলিতে কেবলমাত্র যাহারা প্রত্যক্ষভাবে রাষ্ট্র পরিচালনায় অংশ গ্রহণ করিত তাহাদেরই বুঝাইত। আধুনিক যুগে অবশ্য জনবহুল রাষ্ট্রে এ ব্যবস্থা অচল। কারণ জনবহুল রাষ্ট্রে বেশির ভাগ লোকই রাষ্ট্র-পরিচালনায় সক্রিয়ভাবে অংশ গ্রহণ করিতে পারে না। এই কারণে পূর্ণ রাষ্ট্রনৈতিক অধিকার ভোগই নাগরিকের প্রধান লক্ষণ হইয়া দাঁড়াইয়াছে। এই অধিকার ভোগের সঙ্গে সঙ্গে প্রত্যেক নাগরিককে রাষ্ট্রের প্রতি কতকগুলি কর্তব্যও পালন করিতে হয়। নাগরিকের প্রধান কর্তব্য হইল রাষ্ট্রের প্রতি আনুগত্য স্বীকার করা। ইহা ব্যতীত প্রত্যেক নাগরিককে রাষ্ট্রের সেবায় নিজেকে নিয়োজিত করিতে হয়। কিন্তু কর্তব্য পালন করিতে হইলে প্রত্যেক নাগরিককে কর্তব্য পালনের উপযুক্ত হইতে হইবে। অতএব উপযুক্ত হইয়া অর্থাৎ জ্ঞান-বুদ্ধিসম্পন্ন হইয়া রাষ্ট্রের সেবায় নিজেকে নিয়োজিত করিবার প্রচেষ্টাকেই নাগরিক বলা যায়।

জন্মসূত্রে নাগরিক এবং অনুমোদনসিদ্ধ নাগরিক

নাগরিক দুই শ্রেণীর, যথা—জন্মসূত্রে নাগরিক (Natural born) এবং অনুমোদন-সিদ্ধ নাগরিক (Naturalised), রাষ্ট্রের যাবতীয় রাষ্ট্রনৈতিক অধিকার ভোগ করিয়া থাকে। যখন নাগরিকগণ জন্মসূত্রে অর্থাৎ জন্মগ্রহণ করিবার ফলে নাগরিক অধিকার পায় তখন তাহাদিগকে জন্মসূত্রে নাগরিক বলে। প্রত্যেক শিশুর পিতা যে রাষ্ট্রের নাগরিক থাকে শিশু জন্মগ্রহণের সঙ্গে সঙ্গে সেই রাষ্ট্রের নাগরিক হয়। শিশু অন্য রাষ্ট্রে জন্মগ্রহণ করিলেও পিতার রাষ্ট্রের নাগরিক হইবে। এই নীতিতে জন্মাধিকার নীতি (Jus Sanguinis) বলা হয়। আবার অনেক সময় শিশুর জন্মস্থানের দ্বারাই তাহার নাগরিকতা স্থির করা হয়। ইহাকে জন্মস্থানগত নীতি (Jus Soli) বলে। অন্য রাষ্ট্রে নাগরিকতা লাভ করিতে হইলে সেই রাষ্ট্রের আইন অনুযায়ী কতকগুলি শর্ত পূরণ করিতে হয়। নানা উপায়ে এবং কারণে এইরূপ নাগরিকতা লাভ করা যায়,—বিবাহ, সামরিক বাহিনীতে যোগদান, স্থাবর সম্পত্তি ক্রয়, সরকারী চাকরি গ্রহণ ইত্যাদি। যদি কোন বিদেশী কোন রাষ্ট্রে নাগরিক হইবার শর্তগুলি পূরণ করিয়া আইনসঙ্গতভাবে আদালতের সাহায্যে অথবা শাসনবিভাগীয় কর্মচারীর নির্দেশে নাগরিকতা লাভ করে তবে তাহাকে অনুমোদনসিদ্ধ (Naturalised)

নাগরিক বলে। এই প্রকার নাগরিক রাষ্ট্রের যাবতীয় সামাজিক ও রাজনৈতিক অধিকার ভোগ করে এবং সর্বপ্রকার নাগরিক কর্তব্য পালন করে।

আধুনিক যুগে প্রায় সকল সুসভ্য রাষ্ট্র নাগরিকদিগের দ্বারা শাসিত হয়। কিন্তু নাগরিক বলিতে আমরা একটা বিরাট জনসমষ্টিকে বুঝি, তাহাদের সকলের দ্বারা কখনও রাষ্ট্র পরিচালনা সম্ভবপর নহে। এজন্য নাগরিকগণের নির্বাচিত প্রতিনিধিগণের সাহায্যে শাসনকার্য পরিচালনার ব্যবস্থার প্রচলন হইয়াছে। নাগরিকগণ তাহাদের মধ্য হইতে শাসনকার্য পরিচালনার জন্য কয়েকজন প্রতিনিধি নির্বাচন করে, তখন ঐ সকল প্রতিনিধিই রাষ্ট্রের শাসনভার গ্রহণ করেন। এইরূপ পরোক্ষভাবে নাগরিকগণ শাসন-ব্যবস্থায় অংশ গ্রহণ করিয়া থাকে। কিন্তু রাষ্ট্রের শাসনভার নাগরিকদের প্রতিনিধির হাতে থাকিলেও প্রকৃত শাসন-পরিচালনা নাগরিকদের মতামত অনুযায়ী ও আনুগত্যের মাধ্যমে করা হইয়া থাকে। নাগরিকগণ দেশের বিভিন্ন সমস্যা সম্পর্কে যে মতামত ব্যক্ত করিয়া থাকে তাহা প্রতিনিধিবর্গ মানিয়া চলেন। এইভাবে নাগরিকগণকে দেশের শাসন-ব্যবস্থায় পরোক্ষভাবে অংশ দান করিয়া শাসন-পরিচালনাই হইল গণতান্ত্রিক শাসন-পদ্ধতির বৈশিষ্ট্য। এক কথায় বলা চলে যে, নাগরিকদিগের কল্যাণের জন্য নাগরিকদের দ্বারা মনোনীত অথবা নির্বাচিত ব্যক্তিগণই হইলেন রাষ্ট্রের সরকার।

নাগরিকগণ কর্তৃক শাসনকার্য পরিচালনা

আধুনিক যুগে প্রায় প্রত্যেক রাষ্ট্রেই নাগরিকদের কয়েকটি মৌলিক অধিকার আছে। ইহার মধ্যে রাজনৈতিক অধিকারই নাগরিকদের অন্যতম প্রধান অধিকার। এই অধিকারের বলে প্রত্যেক নাগরিকই দেশের শাসনকার্য পরিচালনার জন্য নির্বাচনপ্রার্থী হইতে পারে। অপরদিকে, সে তাহার মনোমত যে-কোন ব্যক্তিকে নির্বাচনে সমর্থন করিতে পারে। প্রত্যেক নাগরিক যোগ্যতা অনুযায়ী সরকারী পদপ্রার্থী হইতে পারে। ইহা ব্যতীত প্রত্যেক নাগরিক সভা-সমিতি আহ্বান করিয়া সরকারী নীতির ন্যায়সঙ্গত সমালোচনা করিতে পারে। ইহা হইতে আমরা নাগরিক এবং সরকারের মধ্যে সম্বন্ধ সহজেই অনুমান করিতে পারি।

নাগরিকদের অধিকার

## Model Questions

1. Define 'Citizenship.'
   'নাগরিকতা' কাহাকে বলে ব্যাখ্যা কর।
2. How is citizenship acquired?
   কিরূপে নাগরিকতা লাভ করা যায়?

---

# UNIT (a) : পারিবারিক ও স্থানীয় জীবন

## ( Life in the Family and in a Locality )

**পারিবারিক জীবন ( Life in the Family ) :** সমাজ তথা রাষ্ট্রের মূল ভিত্তি হইল পরিবার। সন্তান প্রতিপালনের জন্যই পরিবার গঠিত হয়। শৈশবে কোন মানুষই মাতাপিতা অথবা আত্মীয়স্বজনের স্নেহযত্ন ব্যতীত বাঁচিতে পারে না। পশুপক্ষী অল্পকালের মধ্যেই নিজেদের প্রয়োজন নিজেরা মিটাইতে শিখে, কিন্তু মানুষ বহুদিন পর্যন্ত অসহায় এবং সম্পূর্ণ নির্ভরশীল থাকে। শৈশবে মানুষ মাতার উপর সম্পূর্ণ নির্ভরশীল থাকে। কিন্তু মাতার পক্ষে একা সন্তান-সন্ততি লালন-পালন করা সম্ভব হয় না, কারণ মানুষের জীবন-যাত্রার জন্য নানাপ্রকার দ্রব্যাদির নিত্যপ্রয়োজন হইয়া থাকে। তাই অপরের সহযোগিতা ব্যতীত মাতা সন্তানাদি পালনে অক্ষম। এই সহযোগিতার প্রয়োজনেই ধীরে ধীরে এক একটি পরিবার গড়িয়া উঠে। পরিবারই মানব সমাজের আদিম এবং ক্ষুদ্রতম প্রতিষ্ঠান। স্বামী-স্ত্রী-পুত্রাদি লইয়া যে পরিবার গড়িয়া উঠে উহার মধ্যে পরস্পর রক্তের সম্বন্ধ থাকে। মাতাপিতা এবং তাহাদের সন্তান-সন্ততি লইয়া গড়িয়া উঠে 'জৈবিক পরিবার ( Biological family ) এবং মাতাপিতা ও দত্তক সন্তানাদি ও অন্যান্য আত্মীয়-স্বজন লইয়া সৃষ্টি হয় 'সামাজিক পরিবার' ( Sociological family )।

পরিবারের সৃষ্টি

পরিবারকে মোটামুটি দুই ভাগে বিভক্ত করা যায়, যথা—এককুল (Unilateral) এবং দ্বিকুল (Bilateral)। যখন মানুষ নিজের বংশের অথবা স্ত্রীর বংশের সন্তান-সন্ততি লইয়া পরিবার গঠন করে তখন তাহাকে বলে একক‌ুল পরিবার। আবার যখন একটি পরিবার পুরুষবংশের এবং স্ত্রীর বংশের উভয়েরই সন্তানাদি লইয়া গঠিত হয় তখন তাহাকে বলে দ্বিকুল পরিবার। মানব সমাজে দ্বিকুল পরিবারের অস্তিত্ব কদাচিৎ দেখিতে পাওয়া যায়। সলোমন দ্বীপের পশ্চিমাংশে এই জাতীয় পরিবারের অস্তিত্ব পরিলক্ষিত হয়।

একক‌ুল এবং দ্বিকুল পরিবার

একক‌ুল পরিবারের দুইটি শাখা, যথা—পিতৃপ্রধান ( Patriarchal ) এবং

মাতৃপ্রধান ( Matriarchal )। পিতৃপ্রধান পরিবারের বয়োজ্যেষ্ঠ পুরুষই সর্বময় কর্তা এবং তাহারই মতে এবং নির্দেশে পরিবারটি পরিচালিত হইয়া থাকে। প্রাচীনকালে রোমে বয়োজ্যেষ্ঠ পুরুষকে "প্যাট্রিয়ার্ক" ( Patriarch ) বলিত তখন পরিবারের সকল লোকের, তাহাদের উপার্জনের ও ধনসম্পত্তির উপর বয়োজ্যেষ্ঠ পুরুষের ছিল সর্বময় কর্তৃত্ব। আধুনিক যুগে প্রায় সর্বত্রই এই জাতীয় পরিবারের প্রচলন দেখিতে পাওয়া যায়। মাতৃপ্রধান পরিবারের পরিচয় লওয়া হইত মাতার দিক হইতে। ইহার অস্তিত্ব এখনও আসামের খাসিয়া, গারো এবং দক্ষিণ-ভারতের নায়ারদের মধ্যে দেখিতে পাওয়া যায়।

পিতৃপ্রধান এবং মাতৃপ্রধান পরিবার

এককুল পরিবারকে আবার নানা শ্রেণীতে বিভক্ত করা যায়, যথা :

(১) সরল পরিবার অথবা একপত্নীক পরিবার—এই পরিবারে দেখা যায় মাতাপিতা এবং তাহাদের সন্তান-সন্ততিদের। এই জাতীয় পরিবারই বর্তমানে সর্বত্র বিদ্যমান।

(২) বহুপত্নীক পরিবার—এই পরিবারে এক পিতা এবং বহু মাতা তাহাদের সন্তান-সন্ততিসহ বাস করে। এই পরিবারের মধ্যে সকল সন্তান একত্রে একইভাবে লালিত-পালিত হয়। বিভিন্ন মাতার সন্তানগুলির মধ্যে কোন পার্থক্য থাকে না। এই ধরনের পরিবার পুরাকালে ভারতবর্ষে হিন্দুদের মধ্যে দেখা যাইত। এখনও ইহার কিছু কিছু অস্তিত্ব বাংলার কুলীন ব্রাহ্মণের মধ্যে দেখা যায়।

এককুল পরিবারের শ্রেণী-বিভাগ

(৩) বহুপতিত্বের পরিবার—যখন কয়েকজন পুরুষ একটিমাত্র স্ত্রী লইয়া পরিবার গঠন করে, তখন তাহাকে বলে বহুপতিত্বের পরিবার। দক্ষিণ-ভারতে টোডাদিগের মধ্যে এই জাতীয় পরিবার গঠনের প্রথা দেখা যায়।

(৪) যৌথ বা প্রসারিত পরিবার—হিন্দু যৌথ পরিবার ইহার প্রকৃত উদাহরণ। এই পরিবার সন্তান-সন্ততি ব্যতীত বহু আত্মীয়-স্বজন লইয়া গঠিত হয়। প্রায়ই পরিবারের বয়োজ্যেষ্ঠ পুরুষ পরিবারের কর্তা হিসাবে পরিগণিত হইয়া থাকেন।

একটি পরিবারের জীবনযাত্রা শুরু হয় প্রধানতঃ একটি আবাসস্থানের মাধ্যমে। হিন্দুদিগের মধ্যে বিবাহিত যুবক-যুবতী কিছুকাল পিতামাতার নিকটেই বসবাস করে। ইহার পর তাহারা অন্যত্র বসবাসের ব্যবস্থা করে। পাশ্চাত্ত্য দেশগুলিতে

যুবকগণ বিবাহের সঙ্গে সঙ্গে অন্যত্র বসবাসের ব্যবস্থা করিয়া থাকে। আদিম অধিবাসীদের মধ্যে দুই প্রকার বসবাসের প্রথা দেখা যাইত, যথা—পিতৃবাস এবং মাতৃবাস। পিতৃবাস প্রথায় বিবাহের পর স্ত্রী পুরুষের গৃহে গমন করিয়া সেইখানেই বসবাস করিত। বর্তমানে এই প্রথাই প্রায় সর্বত্র প্রচলিত। আর মাতৃবাস প্রথায় পুরুষ বিবাহের পর স্ত্রীর গৃহে গমন করিয়া সেইখানেই বসবাস করিত। এই প্রথা বর্তমানে খাসিয়া, গারো এবং নায়ারদিগের মধ্যে দেখা যায়।

**পরিবারের আবাসস্থান**

একটি পরিবারের খাদ্য-সংস্থানের জন্য স্ত্রী-পুরুষের মধ্যে কর্মের বিভাগ দেখা যায়। আদিম যুগে পুরুষেরা শিকার করিয়া, মাছ ধরিয়া এবং সুদূর অরণ্য হইতে ফলমূল সংগ্রহ করিয়া খাদ্যের সংস্থান করিত। আর মেয়েরা নিকটস্থ অরণ্যে ফলমূল সংগ্রহ করিয়া এবং আশে-পাশের জলাভূমি হইতে ছোট ছোট মৎস্য সংগ্রহ করিয়া খাদ্য সংস্থান করিত। ডোম, মেথর প্রভৃতির মধ্যে স্ত্রী-পুরুষ উভয়কেই সমানভাবে খাদ্য সংগ্রহের কাজ করিতে দেখা যায়। অর্থ প্রচলনের পর হইতে প্রায়ই পুরুষদের উপর অর্থ উপার্জনের ভার পড়িয়াছে। আর মেয়েরা ঐ অর্থের বিনিময়ে খাদ্যের সংস্থান করিয়া পরিবারের সকলের খাদ্য ও সুখ-সুবিধার ব্যবস্থা করে। আধুনিক যুগে অবশ্য বহু স্থানে এই ব্যবস্থার পরিবর্তন দেখা গিয়াছে এবং অনেক ক্ষেত্রে স্ত্রী-পুরুষ উভয়ই অর্থ উপার্জনের জন্য নিযুক্ত হইতেছে।

**পরিবারের খাদ্য-সংস্থান**

সন্তান-সন্ততি প্রতিপালনের কয়েক বৎসর পর্যন্ত মাতাই সর্বপ্রকার ব্যবস্থা করিয়া থাকেন। মাতা সন্তানকে দুগ্ধ দিয়া এবং যত্ন করিয়া বড় করিয়া তোলেন। যতদিন সন্তান অসহায় এবং নির্ভরশীল থাকে ততদিন মাতার যত্নেই সে বড় হইয়া থাকে। ইহার পর পিতা তাহাকে শিক্ষা দিবার ব্যবস্থা করেন এবং সামাজিক রীতিনীতিতে মানুষ করিয়া তোলেন। প্রাচীন যুগের ছেলেরা পিতার কার্যের অনুসরণ করিত আর মেয়েরা মায়ের কাজে সাহায্য করিয়া তাহার আদর্শেই গড়িয়া উঠিত। এই প্রথা এখনও বেশির ভাগ সমাজে প্রচলিত।

**সন্তান-সন্ততি প্রতিপালন**

**একই বংশসম্ভূত ব্যক্তি-বর্গের মধ্যে বৈবাহিক সম্বন্ধ নিষিদ্ধ**

আদিম যুগ হইতেই পিতৃ-পরিবার বা মাতৃ-পরিবারের মধ্যে অর্থাৎ রক্তের সম্পর্কযুক্ত আত্মীয়-স্বজনের মধ্যে বিবাহাদির প্রচলন নাই। অর্থাৎ একই পিতৃ-পুরুষ অথবা আদি জননী হইতে উদ্ভূত সন্তান-সন্ততিদের মধ্যে বিবাহাদি নিষিদ্ধ ছিল।

পিতামাতার উপার্জিত ও উত্তরাধিকার-সূত্রে প্রাপ্ত সম্পত্তি পুত্র-কন্যাদের মধ্যে বণ্টিত হয়। প্রধানতঃ দেখা যায় পিতার সম্পত্তি পুত্রদের মধ্যে এবং মাতার সম্পত্তি কন্যাগণের মধ্যে ভাগ করিয়া লওয়া হয়। কিন্তু বর্তমানে আমাদের দেশে এই প্রথা আইন করিয়া উঠাইয়া দেওয়া হইয়াছে। বর্তমানে পুত্র-কন্যা সকলেই পিতামাতার সম্পত্তি সমানভাবে পাইবে। অবশ্য পিতা ইচ্ছা করিলে যে-কোন পুত্র বা কন্যাকে সম্পত্তি হইতে বঞ্চিত করিতে পারেন।

পিতামাতার সম্পত্তি ভাগ

একটি পরিবারের আত্মীয়তা প্রধানতঃ দুইটি পথে বিস্তারিত হয়। পিতার যাবতীয় আত্মীয়-স্বজন এবং সেইরূপ মাতার আত্মীয়-স্বজনকে সন্তান-সন্ততির আত্মীয় হিসাবে ধরা হয়।

পিতা ও মাতার পথে আত্মীয়তা বিস্তার

একটি যৌথ পরিবার পিতা- মাতা এবং সন্তানাদি ব্যতীত আরও অনেক আত্মীয়-স্বজন লইয়া গঠিত হয়। একটি পরিবারের জনসমষ্টিকে প্রধানতঃ দুই ভাগে ভাগ করা যায়, যথা—(১ নাবালক অথবা অসহায় নির্ভরশীল ব্যক্তিবর্গ এবং (২) সাবালক অথবা কার্যক্ষম ব্যক্তিবর্গ। কার্যক্ষম ব্যক্তিদের সহযোগিতায় একটি পরিবার পরিচালিত হয়। কার্যক্ষম এবং নির্ভরশীল লোকদিগের মধ্যে আবার স্ত্রী-পুরুষ দুই ভাগ। পুরুষেরা স্বভাবতঃ বলিষ্ঠ, তাই তাহাদের কার্যের ক্ষেত্র প্রায় সব সময়ই বাহিরে। তাহারা সেই অনাদি কাল হইতে বাহিরে বাহিরে ঘুরিয়া খাদ্য এবং অন্যান্য প্রয়োজনীয় দ্রব্যের সংস্থান করিয়া আসিতেছে। মেয়েরা প্রায় ক্ষেত্রেই গৃহস্থালীর কার্যে নিয়োজিত। ছেলেমেয়েরা পারিবারিক সংগঠনে পিতামাতার সহায়তা করিয়া থাকে। ছেলের দল সাহায্য করে কর্মক্ষম পুরুষদের আর মেয়েরা সাহায্য করে বয়স্ক মেয়েদের। এইরূপে এক একটি যৌথ পরিবার অতি সুষ্ঠুভাবে পরিচালিত হয়। এইসব পরিবারের প্রত্যেক ব্যক্তিই পরিবার পরিচালনায় এক একটি অপরিহার্য অঙ্গবিশেষ। সকলেই নিজ নিজ কর্তব্য প্রতিপালন করিয়া পরিবারটিকে সুখী এবং সমৃদ্ধশালী করিয়া তোলে।

যৌথ পরিবার

আধুনিক যুগে সর্বত্রই কঠিন জটিলতার সৃষ্টি হইয়াছে। জীবনযাত্রা পরিচালনার পদ্ধতিতেও আমূল পরিবর্তন দেখা দিয়াছে। প্রাচীন যুগে একটি ভূমিখণ্ড একটি পরিবারের পক্ষে যথেষ্ট ছিল। যাহারা পশু-চারণ কিংবা ফলমূল আহরণ করিয়া জীবনযাত্রা নির্বাহ করিত, তাহাদের মধ্যে জীবনযাত্রা পরিচালনার উপায় ছিল অতি সহজ এবং সরল।

যৌথ পরিবারের অর্থনৈতিক জীবন

কিন্তু বর্তমানে অর্থনৈতিক বিবর্তনের পারিবারিক সংগঠন ভিন্ন রূপ ধারণ করিয়াছে। ভারতের চিরাচরিত যৌথ পরিবার প্রথার মধ্যে ভাঙ্গন ধরিলেও যে বৈশিষ্ট্য এখনও দেখা যায় তাহা সমাজ জীবনের এক অপূর্ব দৃষ্টান্ত।

ভারতের যৌথ পরিবারগুলির আকার অতি বৃহৎ এবং বহু আত্মীয়-স্বজন লইয়া এক একটি যৌথ পরিবার গঠিত। পরিবারের প্রত্যেকেই বিভিন্ন কার্যে লিপ্ত থাকিয়া পরিবার পরিচালনা করিয়া থাকে ; আধুনিক যুগে উপার্জনের পদ্ধতি বিভিন্ন হইলেও সকলের উপার্জন একত্রিত করিয়া পরিবারের ব্যয় সংকুলান করা হয়। পরিবারের মধ্যে বয়োজ্যেষ্ঠ পুরুষই প্রধানতঃ পরিবারের কর্তারূপে পরিগণিত হন। পরিবারের প্রত্যেকেই তাঁহার উপদেশ এবং পরামর্শমত কার্য করিয়া থাকে। পুরুষ কর্তার কর্তৃত্বাধীনে পুরুষ-স্ত্রী সকলেই পরিচালিত হয়। গৃহস্থালীর কার্যে মেয়েদের মধ্যে বয়োজ্যেষ্ঠার কথামতই সকলে চলিয়া থাকে।

যৌথ পরিবারের কর্মবিভাগ

প্রত্যেক যৌথ পরিবার পরিচালনায় দুইটি বিশেষ কর্তব্য হইল সকলের ঐকান্তিক সহযোগিতা ও ব্যক্তিগত-স্বার্থত্যাগ। যৌথ পরিবার বলিতে আমরা একটি অখণ্ড সংগঠন বুঝি। ইহার প্রত্যেক সদস্য ইহার এক একটি অভিন্ন অঙ্গ। ইহাকে একটি অংশীদারী প্রতিষ্ঠানও বলা চলে। কারণ পরিবারের প্রত্যেক ব্যক্তিই এই যৌথ প্রতিষ্ঠানের সর্বপ্রকার সুযোগ-সুবিধা ও সুখ-দুঃখের অংশীদার।

যৌথ পরিবারের মধ্যে বহুপ্রকার ত্রুটি-বিচ্যুতি থাকিলেও ইহা যে আদর্শের সৃষ্টি করে তাহা সংঘবদ্ধ সমাজজীবনে অধিকতর সুখ এবং শান্তি আনিয়া দেয়। আর নিয়মানুবর্তিতা এবং শৃঙ্খলার মাধ্যমে মানুষের জীবন গড়িয়া উঠে উপযুক্ত নাগরিক হিসাবে।

**স্থানীয় জীবন (Life in a Locality) :** এক একটি অঞ্চলে ছোট-বড় কতকগুলি পরিবার বসবাস করে। ইহাদিগকে স্থানীয় জনসমষ্টি বলে। আদিম

স্থানীয় জনসমষ্টি

যুগ হইতেই কয়েকটি পরিবার একত্রে একটি দল বাঁধিয়া বসবাস করিয়া আসিতেছে। আত্মরক্ষা এবং খাদ্যসংগ্রহের জন্যই মানুষ দল বাঁধিয়া বাস করিবার প্রয়োজন অনুভব করিয়াছে। আধুনিক যুগেও একটি পরিবারের পক্ষে বিচ্ছিন্নভাবে জীবনযাপন করা অসম্ভব। ইহা ভিন্ন, একটি পরিবারের পক্ষেও নিজেদের সমস্ত প্রয়োজনীয় দ্রব্যাদি সংগ্রহ করা দুরূহ। অপরের সহায়তা প্রত্যেক পরিবারের পক্ষে অপরিহার্য। প্রাচীন যুগে বিভিন্ন পরিবারের

মধ্যে বিবাহ-প্রথা প্রচলিত হইলে বিভিন্ন পরিবারের মধ্যে আত্মীয়তার সৃষ্টি হয়। আত্মীয়তার সূত্র ধরিয়াই সৃষ্টি হয় স্থানীয় দলের। প্রত্যেক জীবকেই প্রকৃতির বিরুদ্ধে সংগ্রাম করিয়া বাঁচিয়া থাকিতে হয়। ঐক্যবদ্ধভাবে জীবনযাপন না করিলে এই সংগ্রামে মানুষ এতদিন পৃথিবীর বুক হইতে সম্পূর্ণরূপে বিলুপ্ত হইয়া যাইত। মানুষের আত্মরক্ষা করিবার সহজাত ক্ষমতা অতি সামান্য, কিন্তু তাহার আছে বুদ্ধি এবং বিচারশক্তি। সে পদে পদে নানাপ্রকার সংগ্রামের মধ্য দিয়া বুঝিতে শিখিয়াছে যে, ঐক্যই সর্বশ্রেষ্ঠ বল।

স্থানীয় জনসমষ্টির জীবন

একটি আঞ্চলিক জনসমষ্টির মধ্যে পূর্ণ সহযোগিতা ব্যতীত কেহই সুখী হইতে পারে না। বিনিময়ের সহযোগিতা ব্যতীত দৈহিক, নৈতিক এবং আর্থিক সহযোগিতারও একান্ত প্রয়োজন। একটি আঞ্চলিক জনসমষ্টি যদি একটি সুবৃহৎ পরিবারের ন্যায় ঐক্যবদ্ধ হইতে পারে তাহা হইলে উহার নিরাপত্তা, উন্নতি ও সমৃদ্ধি সাধন সহজেই সম্ভব হইবে। সুখে-দুঃখে, অভাব-অভিযোগে সকলেরই কর্তব্য ঐক্যবদ্ধভাবে জীবনযাপন করা। মানুষের জীবনযাত্রার পথে কেবলমাত্র পরিবারের ব্যক্তিবর্গের মধ্যে সম্বন্ধ এবং বন্ধনই সব নয়; প্রতিবেশীর সহিত বন্ধুত্ব এবং আত্মীয়তার সূত্রেই মানুষ প্রকৃত ও উন্নততর জীবন লাভ করে।

**পরিবার ও আত্মীয়-স্বজনের আভ্যন্তরীণ ও বহিঃস্থ সংগঠনের প্রয়োজন (Need of inner circle of family-relations and outer circle of different Associations):** কোন মানুষই পরিবার-পরিজন ও আত্মীয়-স্বজনের সাহায্য ব্যতীত বাঁচিতে পারে না। মানুষ জন্মগ্রহণের পর হইতে বহুদিন পর্যন্ত থাকে সম্পূর্ণ অসহায় এবং পরনির্ভরশীল। সুতরাং জীবনরক্ষার প্রয়োজনেই সকল মানুষের পক্ষে পরিবার ও আত্মীয়-স্বজন অপরিহার্য। কেবলমাত্র মাতা অর্থাৎ একজনের পক্ষে সন্তান পালন অসম্ভব, তাই আমাদের জীবনের প্রারম্ভেই পরিবার এবং আত্মীয়-স্বজনের প্রয়োজন হইয়া থাকে।

পরিবার এবং আত্মীয়-স্বজনের প্রয়োজন

সমাজপ্রিয়তা মানুষের সহজাত বৈশিষ্ট্য। জীবনের আরম্ভ হইতে পারিবারিক অথবা আত্মীয়-স্বজনের সঙ্গ মানুষের একান্ত কাম্য। পরিবার অথবা আত্মীয়-স্বজনের সঙ্গলাভে বঞ্চিত হইয়া সে হয়ত বাঁচিয়া থাকিতে পারে, কিন্তু মানুষ হিসাবে নিজেকে উপলব্ধি করিতে পারে না। পরিবার ও আত্মীয়-স্বজন মানুষের আদিমতম সমাজ

যদি কোন মানুষকে জীবনের প্রারম্ভে কোন জনহীন প্রান্তরে রাখিয়া আসা যায় এবং ঘটনাচক্রে সে যদি বাঁচিয়া থাকে তবে সে কোন দিনই বুঝিতে পারিবে না যে, সে একজন মানুষ।

প্রত্যেক জীবকেই প্রকৃতির বিরুদ্ধে সংগ্রাম করিয়া বাঁচিয়া থাকিতে হয়। কেবলমাত্র সংঘবদ্ধভাবেই ইহা সম্ভব। প্রকৃতির বিরুদ্ধে সংগ্রাম করিবার শিক্ষা মানুষ পরিবার এবং আত্মীয়-স্বজনের নিকট হইতেই পাইয়া থাকে। ইহা ব্যতীত, আকাঙ্ক্ষা মানুষের সহজাতবৃত্তি। আত্মীয়-স্বজনের এই আকাঙ্ক্ষার পূর্ণতা লাভ করা সম্ভব পারিবারিক এবং সহযোগিতার মাধ্যমেই।

**জীবন-সংগ্রামে সংঘবদ্ধতার প্রয়োজন**

সর্বোপরি শিক্ষা সংযম, নিয়মানুবর্তিতা এবং আদেশ পালনের গুণগুলিও মানুষ পরিবার এবং আত্মীয়-স্বজনের নিকট হইতে লাভ করিয়া থাকে। প্রত্যেক পরিবারের গুণগুলি সেই পরিবারের প্রত্যেক মানুষের মধ্যে আপনা আপনি সঞ্চারিত হইয়া যায়।

**পরিবার এবং আত্মীয়-স্বজনের নিকট হইতে শিক্ষা**

শৈশবে মাতাপিতা ও পরিবারের সকলের স্নেহ-যত্নে লালিত-পালিত হইয়া মানুষ শিক্ষা লাভ করে এবং পারিবারিক রীতি-নীতিতে অভ্যস্ত হইয়া উঠে। পরিবার ও আত্মীয়-স্বজনের সহায়তায় সে তাহার জীবনের পথ বাছিয়া লইতে পারে। অসুখ-বিসুখেও সে ইহাদের সাহায্য লাভে সমর্থ হয়। পরে বার্ধক্যেও সে তাহার কর্মক্লান্ত দিনগুলি পরিবারের মধ্যেই সসম্মানে অতিবাহিত করিয়া থাকে।

মানুষ সামাজিক জীব। সঙ্গপ্রিয়তা তাহার সহজাত প্রবৃত্তি। এই প্রবৃত্তির জন্যই মানুষ সবসময় সংঘবদ্ধভাবে বাস করিতে চায়। সংঘবদ্ধভাবে বাস করিবার আকাঙ্ক্ষা হইতেই ক্রমে রাষ্ট্রের উদ্ভব হইয়াছে। রাষ্ট্রের অধীনে বাস করিয়া ক্রমে তাহার রাষ্ট্রনৈতিক আকাঙ্ক্ষা এবং চেতনার উন্মেষ হয়। কিন্তু ইহা ব্যতীত মানুষের আশা-আকাঙ্ক্ষা ও আদর্শের আরও অনেক দিক আছে। এই সকল বিভিন্ন আশা-আকাঙ্ক্ষা ও আদর্শ সফল করিয়া তুলিবার জন্য মানুষ নানাপ্রকার সংঘ গঠন করিয়া থাকে। এই সকল বিভিন্ন আদর্শ সফল করিয়া তুলিতে পারিলেই তাহার জীবন সার্থক হয়। এইজন্য নানারকম ধর্মীয় সংগঠন, সাংস্কৃতিক সংগঠন ও সামাজিক সংগঠন প্রভৃতি স্থাপিত হইতে দেখা যায়।

**পরিবার ও অন্যান্য সংগঠন**

**পারিবারিক জীবন এবং অন্যান্য সংগঠন হইতে শিক্ষালাভ (Training**

**in the Family life and from different Associations ) :** পারিবারিক জীবনে এমন কতকগুলি আদর্শ এবং ভাবের সৃষ্টি হয় যাহা প্রত্যেক মানুষের পক্ষে প্রয়োজন। পরিবার সমাজের ক্ষুদ্রতম অংশ, অতএব পারিবারিক জীবন হইতে মানুষ সামাজিক জীবন যাপন করিবার শিক্ষা লাভ করিয়া থাকে। পারিবারিক জীবন হইতে মানুষ একত্রে সংঘবদ্ধভাবে জীবনযাপন করিবার শিক্ষালাভ করে। জীবনের প্রারম্ভ হইতে সে দেখিতে পায় যে, একত্রে এবং সংঘবদ্ধভাবে জীবনযাপনের উপকারিতা কত বেশি।

পারিবারিক জীবন ও অন্যান্য সংগঠন হইতে শিক্ষা

পরিবার গড়িয়া তুলিতে হইলে সকলেরই অল্প-বিস্তর স্বার্থত্যাগ করা প্রয়োজন হয়। এই স্বার্থত্যাগের মনোবৃত্তি ক্রমশঃ সমস্ত সমাজের উপর এমন কি সমস্ত জনসমষ্টির উপর প্রসারিত হয়।

যে স্নেহ এবং যত্নের ভিতর দিয়া মানুষ নিজ পারিবারিক জীবন গড়িয়া তুলিয়াছে এবং মানুষ বলিয়া পরিচিত হইয়াছে, তাহারই অনুকরণে সে সমস্ত মনুষ্য সমাজকে দেখিতে শিখে। অন্যথায় তাহার জীবন মরুভূমির মত হইয়া উঠিত, মায়া-মমতা ও সহানুভূতিহীন হৃদয় লইয়া তখন সে সকলের প্রতি পশুর মত আচরণ করিত।

সমাজের উপর পারিবারিক শিক্ষার প্রসার

বয়োজ্যেষ্ঠদের আদেশ-পালন এবং নিয়মানুবর্তিতার মাধ্যমে গড়িয়া উঠে একটি পরিবার। পরিবারের সকলেই বয়োজ্যেষ্ঠের নিকট নতি স্বীকার করে ও তাঁহার আদেশ পালন করিয়া থাকে এবং পারিবারিক নিয়মগুলি মানিয়া চলিয়া পরিবারটিকে শৃঙ্খলাবদ্ধ করিয়া তোলে। এই আদেশ-পালনের মনোবৃত্তি এবং নিয়মানুবর্তিতার উপর ভিত্তি করিয়াই গড়িয়া উঠে সমাজ এবং রাষ্ট্রের শৃঙ্খলা। প্রত্যেক সমাজের এমন কি পৃথিবীর সমস্ত জনসমষ্টির মধ্যে আছে আদেশ-পালনের সহজাত মনোবৃত্তি এবং শৃঙ্খলাবোধ, যাহা মানুষকে অন্যান্য জীবজন্তু হইতে উন্নততর করিয়া তুলিয়াছে। ইহা মানুষ নিজ পরিবারের নিকট হইতেই শিক্ষা করিয়াছে।

আদেশ-পালন ও নিয়মানুবর্তিতা

প্রকৃত সাম্যের উপর গড়িয়া উঠে এক একটি পরিবার। পরিবারের প্রত্যেকেই সমানভাবে এবং সমান সুযোগ-সুবিধায় লালিত-পালিত হয়। পরিবারই প্রকৃত সাম্যবাদী প্রতিষ্ঠান, ইহারই অনুকরণে মানুষ

পারিবারিক সমতা

গড়িতে শিখে সাম্যবাদী সমাজ এবং সাম্যবাদী রাষ্ট্র। একটি পরিবারের সকল লোকই সুস্থ, অসুস্থ, সকল অবস্থাতেই পরিবারের অন্য সকলের সমান সেবা এবং সমান ভালবাসা পাইয়া থাকে। পিতা, মাতা, ভাই, ভগ্নীর নিকটে সকলেই চিরদিন ভালবাসার পাত্র।

আমাদের পারিবারিক জীবনে যে আদর্শগুলি অঙ্কুরিত হয় তাহা ক্রমশঃ প্রতিফলিত হয় সমগ্র সমাজের উপর। তখন মানুষ একত্রে এবং সংঘবদ্ধভাবে সমাজের যাবতীয় কাজ সম্পন্ন করিয়া চলে। মানুষ সামাজিক জীবন হইতে সুষ্ঠুভাবে একত্রে এবং সংঘবদ্ধভাবে কাজ করিতে শিক্ষালাভ করে। সমাজ জীবনে একতা ও সংঘবদ্ধতার মাধ্যমে স্বার্থত্যাগ, স্নেহ-ভালবাসা প্রভৃতি প্রবৃত্তিগুলি মানুষের মধ্যে আরও পরিষ্কারভাবে ফুটিয়া উঠে এবং ক্রমশঃ বৃহত্তর মানব সমাজের মধ্যে প্রতিফলিত হয়। এইভাবে মানুষ পরিবার ও সমাজ হইতে যে আদর্শ লাভ করে তাহা ক্রমে পৃথিবীব সমগ্র মানব সমাজের উপর বিস্তৃত হইয়া পড়ে। আদেশ-পালন, নিয়মানুবর্তিতা এবং সাম্যের বিধানে সে দেখিতে শিখে সমগ্র মানব সমাজকে। পরিবারের ক্ষুদ্র গণ্ডির বাহিরে সমাজ জীবনই তাহাকে প্রকৃত মানুষ করিয়া গড়িয়া তোলে। পরিবারের বাহিরে সে দেখিতে শিখে জীবনের আরও বহু বৈচিত্র্য। এইভাবে সমাজের মাধ্যমেই বিভিন্ন পরিবারের মধ্যে কৃষ্টি এবং আদর্শের আদান-প্রদান হয়। তখন বিভিন্ন পারিবারিক কৃষ্টির আদান-প্রদানে গড়িয়া উঠে উন্নত ধরনের পরিবার। সামাজিক জীবন হইতে মানুষ তাহার নিজের অভাব-অভিযোগের কারণগুলি উপলব্ধি করিতে শিখে এবং সংঘবদ্ধভাবে তাহার প্রতিকারের ব্যবস্থা করিতে চেষ্টা করে।

সামাজিক জীবন হইতে শিক্ষালাভ

**সুনাগরিকের গুণাবলী : সুনাগরিকতা লাভের পন্থা ( Qualities of a good citizen : Methods of acquiring good citizenship ) :** লর্ড ব্রাইসের মতে যে নাগরিক বুদ্ধিমান, আত্মসংযমী ও বিবেকসম্পন্ন তাহাকে সুনাগরিক বলে। সুনাগরিকের গুণাবলীকে দুই ভাগে বিভক্ত করা যায়, যথা—প্রথম, নৈতিক ; দ্বিতীয়, বুদ্ধিপ্রসূত। নৈতিক আদর্শ মানুষকে অনুপ্রাণিত করে সমাজের বৃহত্তর কল্যাণ সাধনের জন্য, এমন কি এই কল্যাণ সাধনের জন্য মানুষ ব্যক্তিগত স্বার্থ বিসর্জন দিতেও প্রস্তুত থাকে। ইহাকেই বলে বিবেক এবং আত্মসংযম। বিবেকসম্পন্ন ব্যক্তি নিজের স্বার্থ অপেক্ষা সমাজের কল্যাণকেই অধিকতর বড় করিয়া দেখে। যখন ব্যক্তিগত স্বার্থের

নৈতিক এবং বুদ্ধিপ্রসূত গুণাবলী

সহিত সমাজস্বার্থের সংঘর্ষ উপস্থিত হয়, তখন মানুষ আত্মসংযম বলেই ব্যক্তিগত স্বার্থকে বলি দিয়া সমাজস্বার্থকে রক্ষা করে। যখন মানুষ সমাজস্বার্থকে অধিকতর বড় করিয়া দেখে এবং সমাজের কল্যাণ সাধনের জন্য আত্মনিয়োগ করে, তখনই তাহাকে বলা হয় আত্মসংযমী পুরুষ।

তবে কেবলমাত্র আত্মসংযমী হইলেই আদর্শ নাগরিক অথবা সুনাগরিক হওয়া যায় না। যখন মানুষ বুদ্ধির দ্বারা সামাজিক সমস্যাগুলির প্রতিবিধান করিতে পারে বা সমস্যা সমাধানের উপায় উদ্ভাবন করিতে পারে, তখনই তাহাকে বলে সুনাগরিক।

সামাজিক সমস্যার সমাধানে সুনাগরিকতা

সুনাগরিক হইতে হইলে শিক্ষিত হইবার প্রয়োজন, যাহাতে তাহার ভালমন্দ বিচার বোধ এবং সর্বসাধারণের বিষয় নিরাসক্তভাবে বিবেচনা করিবার ক্ষমতা জন্মে। সরকারী নীতি কি হওয়া উচিত এবং কিসে জনসাধারণের কল্যাণ হয় তাহা বুঝিবার মত ক্ষমতা এবং শিক্ষা থাকা নাগরিক মাত্রেরই প্রয়োজন।

শিক্ষার প্রয়োজন

প্রত্যেক সুনাগরিকের উচিত সৎভাবে নিজের কর্তব্য পালন করা, সরকারী কর্মচারীদের কর্তব্য সম্পাদনে সহায়তা করা এবং সময়মত কর দেওয়া। এক কথায় বলিতে গেলে, যে নাগরিক নিজের বিবেকবুদ্ধি অনুযায়ী আপনার কর্তব্য সম্বন্ধে সচেতন থাকিয়া সমাজসেবার আদর্শে অনুপ্রাণিত হয়, তাহাকেই সুনাগরিক বলে।

সুনাগরিকের কর্তব্য

সুনাগরিক হইতে হইলে সর্বপ্রথম নাগরিকের চরিত্রকে এমনভাবে গঠন করিতে হইবে যাহাত কোন প্রলোভনেই সে বিচলিত না হয়; যাহাতে কোনপ্রকার স্বার্থই তাহাকে কর্তব্যচ্যুত করিতে না পারে। দ্বিতীয়ত, জনসাধারণের কল্যাণ-সাধনে সকল নাগরিকেরই পূর্ণ উৎসাহ থাকা প্রয়োজন। অনেক সময় দেখা যায় যে, কোন কার্য ব্যক্তি বিশেষের নয় বলিয়া অনেকে মাথা ঘামায় না। অনেকে আবার নির্বাচনের সময় ভোট দিতেও যায় না। এইভাবে উৎসাহহীন ব্যক্তি কখনই সুনাগরিক হইতে পারে না। এই-ভাবে যদি অধিকাংশ লোকের মধ্যে উদাসীনতা দেখা যায়, তাহা হইলে সরকার অত্যাচারী হইয়া উঠিতে পারেন তখন উদাসীন ব্যক্তিও এই অত্যাচারের হাত হইতে নিষ্কৃতি পাইবে না।

চরিত্র-গঠন

সুনাগরিকতার পথে দলাদলি একটি প্রধান অন্তরায়। অবশ্য রাজনৈতিক

দল ব্যতীত গণতন্ত্র চলে না। অতএব বিভিন্ন দলের মধ্যে ন্যায়সঙ্গত প্রতিযোগিতার প্রয়োজন। স্বার্থগত দলাদলি ভুলিয়া প্রত্যেক নাগরিকের কর্তব্য উপযুক্ত বিচার-বুদ্ধির দ্বারা প্রত্যেক রাজনৈতিক দলের কর্মনীতি বিচার করা। অর্থের প্রলোভনে কোন নাগরিকেরই বিচার-বুদ্ধি বিসর্জন দেওয়া উচিত নহে। ইহাতে সে কখনই সুনাগরিক হইতে পারে না। অলসতা, ব্যক্তিগত স্বার্থপরতা, দলগত স্বার্থপরতা প্রভৃতি সুনাগরিকত্বের অন্তরায় বলিয়া বিবেচিত হইয়া থাকে।

স্বার্থগত দলাদলি-বর্জন

## Model Questions

1. Describe the life in the family and that in a locality.
   পারিবারিক এবং স্থানীয় জীবন বর্ণনা কর।
2. How do we feel n ed of different associations other than the family ?
   পরিবারের বহির্ভূত বিভিন্ন সঙ্ঘের প্রয়োজন আমরা কিভাবে অনুভব করি ?
3. What do we l arn fr m family life ?
   পারিবারিক জীবন হইতে আমরা কি শিক্ষালাভ করি ?
4. What are the elements of good citizen life ?
   সুনাগরিকের গুণাবলী কি ?

## UNIT (b) : জনসমষ্টির স্বাস্থ্য

### (The Health of the Community)

জনসমষ্টিকে বাঁচিয়া থাকিতে হইলে এবং সুখী জীবন যাপন করিতে হইলে সর্বপ্রথম প্রয়োজন স্বাস্থ্য। সুষ্ঠু সমাজ-জীবন গড়িয়া তুলিতে হইলে চাই জনসমষ্টির স্বাস্থ্য। জনসমষ্টির স্বাস্থ্য যদি খারাপ হইয়া পড়ে, তবে ঐ জনসমষ্টির জীবনী-শক্তি ক্রমশঃ ক্ষীণ হইয়া আসে। তখন আর কোন গঠনকার্যে তাহাদের মন বসে না। শুধু তাহাই নহে, বংশ-পরম্পরায় এই হীন স্বাস্থ্যের কুফল প্রতিফলিত হইতে থাকে। ইহার পর হয়ত একদিন ঐ জনসমষ্টির অস্তিত্বই পৃথিবীর বুক হইতে চিরতরে মুছিয়া যায়। শীত-প্রধান এবং গ্রীষ্মপ্রধান দেশগুলির মধ্যে প্রাকৃতিক কারণে স্বাস্থ্যের কিছু পার্থক্য থাকিলেও স্বাস্থ্যরক্ষা করা মানুষের উপর বহুল পরিমাণে নির্ভর করে। স্বাস্থ্যের দিক দিয়া ভারতের অবস্থা অত্যন্ত দুর্দশাগ্রস্ত। ম্যালেরিয়া এবং কলেরার প্রকোপে ভারতের কোন কোন অঞ্চলের জনসাধারণের অবস্থা যে কিরূপ শোচনীয় হইয়া-উঠিয়াছে তাহা কল্পনা করাও কঠিন। গড় মৃত্যুর হার লক্ষ্য করিলেও ভারতের জনস্বাস্থ্যের অবস্থা বেশ ভালভাবেই বুঝা যায়। প্রতি বৎসর ইংলণ্ডে হাজার জন লোক পিছু ১২ জন, আমেরিকায় ১৮ জন এবং ভারতে ২২ জন লোক মারা যায়। শিশুমৃত্যুর হার হাজার প্রতি অষ্ট্রেলিয়ায় ৩৮ জন, আমেরিকায় ৫৪ জন, ইংলণ্ডে ৮৬ জন এবং ভারতে ১৬০ জন।

**জনসমষ্টির জীবনে স্বাস্থ্যের প্রয়োজন**

ভারতের গ্রামগুলি স্বাস্থ্যের দিক দিয়া চরম দুর্দশার সম্মুখীন। প্রায়ই ভারতের বিভিন্ন গ্রামগুলিতে নানাপ্রকার রোগ মহামারীরূপে দেখা দেয়। এমন কি নানা-প্রকার রোগের প্রকোপে বহু গ্রাম উজাড় হইয়া গিয়াছে এবং যাইতেছে। কেবলমাত্র গ্রামবাসীর নহে ভারতের শহরবাসীদের স্বাস্থ্যও আশাপ্রদ নহে। কলিকাতায় হাজার জন লোক পিছু ২৭.৬ এবং বোম্বাইতে ২৫ জন লোক মৃত্যুমুখে পতিত হইতেছে। অথচ অত বড় লণ্ডন শহরে হাজার জন লোক পিছু মাত্র ১১.৪ জন লোক আর নিউইয়র্কে ১০ জন লোক মারা যায়।

**ভারতীয় জনসমষ্টির স্বাস্থ্য**

**নাগরিকতার গুণাবলী এবং নাগরিক কর্তব্য ( Civic Qualities and Duties ) :** নাগরিক দায়িত্ব দুইভাগে পালিত হইতে পারে। প্রথমত, রাষ্ট্রের নির্দেশ পালন করা এবং আইন অমান্য না করা। দ্বিতীয়ত, সমাজের মঙ্গলসাধনের উদ্দেশ্যে কোন-না-কোন কাজ করা। অপর দিকে কর্তব্য দুই প্রকার, যথা—নৈতিক এবং আইনগত। নৈতিক কর্তব্যে আইনের কোন নির্দেশ থাকে না বা নিষেধও থাকে না। যেমন, দরিদ্রকে দান করার কোন আইনসঙ্গত নির্দেশ নাই এবং নিষেধও নাই। আইনগত কর্তব্যের নির্দেশ থাকে অথবা নিষেধ থাকে, যেমন কর-প্রদানের নির্দেশ এবং চুরি করিবার নিষেধ।

নাগরিকের নৈতিক এবং আইনগত দায়িত্ব

সমাজে বাস করিতে গেলে প্রত্যেক মানুষের কয়েকটি কর্তব্য পালন করিয়া চলিতে হয়। সেগুলির জন্য কোন আইনগত নির্দেশ নাই, যেমন সমাজের মঙ্গল সাধন করা। প্রত্যেক জাতির ভিতর এমন একটি সমাজ গড়িয়া উঠা প্রয়োজন যে, সে সমাজের সভ্যগণ পরস্পর সৌহার্দ্য ও ঐক্যের বন্ধনে আবদ্ধ থাকে। সমাজ গঠনের জন্য যে-সকল উপাদানের প্রয়োজন হয়—যেমন, একই দেশ, একই ইতিহাস-ঐতিহ্য, একই সাহিত্য, ভাষা বা ধর্ম—তাহার উপর যদি জন্মগত ঐক্যে বিশ্বাস এবং রাষ্ট্রনৈতিক চেতনা থাকে তবে জাতীয় জনসমাজ গঠিত হয়। অর্থাৎ রাষ্ট্র-নীতির দৃষ্টিতে উহাকে একটি জাতি ( Nation ) বলিয়া ধরা হইবে।

প্রত্যেক নাগরিকের কর্তব্য, সুযোগ্য নাগরিক হওয়া এবং উন্নত ধরনের সমাজ গড়িয়া তোলা। আপন আপন কর্তব্য সুষ্ঠুভাবে সম্পাদন না করিলে কেহ সুনাগরিক হইতে পারে না। নাগরিকের প্রথম এবং প্রধান কর্তব্য আনুগত্য স্বীকার। দেশরক্ষার জন্য প্রত্যেক নাগরিকের কর্তব্য নিজের জীবন পর্যন্ত বিসর্জন দিতে অগ্রসর হওয়া। জনসাধারণের কাজে সরকারী কর্ম-চারীকে এবং অপরাধ দমনে পুলিশকে সাহায্য করাও নাগরিক কর্তব্য। নাগরিকের দ্বিতীয় কর্তব্য আইন মানিয়া চলা। প্রত্যেক রাষ্ট্র জনসাধারণের কল্যাণের জন্য আইন প্রণয়ন করে। তবে কোন অবাঞ্ছিত আইন রোধ করিবার জন্য ন্যায়সঙ্গত পন্থা অবলম্বন করিবার অধিকার নাগরিকের আছে। তৃতীয়ত, প্রত্যেক নাগরিকের কর্তব্য নিয়মিতভাবে কর প্রদান করা। রাষ্ট্র পরিচালনায় প্রভূত অর্থের প্রয়োজন হয়। অর্থের অভাব হইলে শাসনকার্য সুষ্ঠুভাবে পরিচালনা করা যায় না। চতুর্থত, নাগরিক কর্তব্য সম্পাদন করিতে ভোটাধিকারের উপযুক্ত ব্যবহার

নাগরিকের কর্তব্য

প্রয়োজন। নির্বাচনের সময় প্রত্যেক নাগরিকের উচিত রাজনৈতিক দলগুলির কর্মসূচী ও আদর্শ সম্পর্কে অবহিত হওয়া এবং কোনপ্রকার স্বার্থের দ্বারা প্রভাবিত না হইয়া নিজ রুচি ও বিবেচনা অনুযায়ী উপযুক্ত প্রার্থীকে নির্বাচন করা। কারণ, অনুপযুক্ত লোক কর্তৃক সরকার গঠিত হইলে নিজেদেরই স্বার্থরক্ষা করা অসম্ভব হইয়া উঠিবে। পঞ্চমত, প্রত্যেক সরকারী কর্মচারীর কর্তব্য হইতেছে সৎ উপায়ে এবং উৎসাহ সহকারে নিজের কাজ সম্পাদন করা। ইহা ব্যতীত প্রত্যেক নাগরিকের কর্তব্য গ্রাম এবং শহরের বিভিন্ন সমস্যা সমাধানে সাহায্য করা।

প্রত্যেক নাগরিকের কয়েকটি বিশেষ কর্তব্য সম্পাদন করা একান্ত প্রয়োজন, যথা—প্রথমত, দলাদলির মনোভাব বর্জন করা, দ্বিতীয়ত, সর্বসাধারণের বিষয়গুলিতে যোগদান করিয়া সকলের স্বার্থের প্রতি দৃষ্টি রাখা ; তৃতীয়ত, নিজেদের অধিকার এবং স্বাধীনতা সম্বন্ধে সচেতন থাকা ; চতুর্থত, নিজেদের সন্তান-সন্ততি এবং জনসাধারণের শিক্ষার জন্য উপযুক্ত ব্যবস্থা করা।

স্বাধীনতা বজায় রাখিতে গেলে প্রত্যেক নাগরিকের উচিত নিজ নিজ অধিকার অপেক্ষা কর্তব্যের উপর বেশি দৃষ্টি রাখা। এবিষয়ে উদাসীন হইলে জনসাধারণের নাগরিক অধিকারগুলি ধীরে ধীরে লোপ পাইবে।

**জনস্বাস্থ্যরক্ষার প্রয়োজনীয় উপকরণ এবং রোগের প্রতিকার ( Provisions and Amenities for the Maintenance of Public Health and Prevention of Disease ) :** সুস্থ দেহ লইয়া সুখে জীবন যাপন করিতে হইলে এবং অকালমৃত্যুর হাত হইতে রক্ষা পাইতে হইলে জনসমষ্টিকে কতকগুলি নিয়ম মানিয়া চলিতে হয়। জীবনযাত্রার উপকরণগুলি, যথা—খাদ্য, বস্ত্র এবং আলো-বাতাসযুক্ত বাসস্থান জীবনধারণের জন্য অপরিহার্য। বিজ্ঞানসম্মত উপায়ে এবং পরিকল্পনা অনুযায়ী এই উপকরণগুলির ব্যবস্থা করিতে পারিলে জনস্বাস্থ্যের উন্নতি অবশ্যম্ভাবী। আধুনিক যুগে পৃথিবীর বিভিন্ন দেশে বহুপ্রকার বিজ্ঞানসম্মত উপায়ে জনসাধারণের স্বাস্থ্যের উন্নতিসাধন করা সম্ভব হইয়াছে।

জনস্বাস্থ্য রক্ষায় পরিকল্পনার প্রয়োজন

আমরা সকলেই জানি যে, স্বাস্থ্যরক্ষা করিতে হইলে এবং দেহকে কার্যক্ষম রাখিতে হইলে উপযুক্ত খাদ্যের প্রয়োজন। খাদ্য জনস্বাস্থ্যের প্রধান উপাদান। এই খাদ্যে ভেজালের জন্য প্রতিদিন হাজার হাজার লোক নানাপ্রকার ব্যাধির কবলে পড়িতেছে ;—বহু লোকের প্রাণনাশ

জনস্বাস্থ্য রক্ষায় খাদ্য

হইতেছে, আবার বহু লোক ভগ্নস্বাস্থ্য লইয়া কোন মতে বাঁচিয়া আছে। ভারতে জনসমষ্টির স্বাস্থ্য দিন দিন শোচনীয় হইয়া উঠিতেছে। এইভাবে যদি দেশের লোকের স্বাস্থ্য ভাঙ্গিয়া পড়ে তবে জনসমষ্টির উন্নতি অসম্ভব। বর্তমানে বহু দেশ জনসাধারণের স্বাস্থ্যের উন্নতি বিধানের জন্য নানাপ্রকার উন্নততর খাদ্যের ব্যবস্থা করিয়া জনসাধারণের স্বাস্থ্যের উন্নতি সাধন করিতে সক্ষম হইয়াছে। জনস্বাস্থ্যের উন্নতির জন্য পুষ্টিকর খাদ্যের প্রয়োজন। আমাদের দেশে ইহার বিশেষ অভাব পরিলক্ষিত হয়। অভাব এবং দারিদ্র্যের জন্য আমাদের দেশে বহু পরিবার পুষ্টিকর খাদ্য গ্রহণে অক্ষম। আর যক্ষ্মা প্রভৃতি বহুপ্রকার মারাত্মক ব্যাধি পুষ্টিহীনতার ফলেই সৃষ্টি হয়।

দেহের পুষ্টির জন্য খাদ্যের ভিতর কয়েকটি উপাদানের বিশেষ প্রয়োজন। প্রোটিন, ক্যালসিয়াম, ফস্‌ফরাস, লৌহ এবং এ, বি, সি, ডি, ভিটামিনগুলি খাদ্যের প্রধান উপাদান বলিয়া স্বীকৃত হইয়াছে। উপযুক্ত উপাদানগুলি মনুষ্য দেহের পরিপুষ্টির অপরিহার্য। ঐগুলির যে-কোন একটির স্বল্পতায় শরীরের গঠনকার্য ব্যাহত হয়। ইহা ছাড়া আমাদের বিভিন্ন বয়সে বিভিন্ন ধরনের এবং বিভিন্ন উপাদানযুক্ত খাদ্যের প্রয়োজন। বালক এবং যুবকদের দেহের পুষ্টির জন্য প্রোটিন খাদ্য একান্ত প্রয়োজন, কারণ, ঐ উপাদানটি দেহ এবং শক্তি বৃদ্ধির জন্য একান্ত উপযোগী। অপর দিকে বৃদ্ধদিগের পক্ষে প্রায়ই প্রোটিন খাদ্যের পরিমাণ কমাইতে হয়। তবে যে সব বৃদ্ধের রক্তের চাপ কম, তাহাদের আবার প্রোটিন খাদ্যের প্রয়োজন হয়।

দেহের পুষ্টির জন্য ভিটামিন-এর প্রয়োজনীয়তা

বৈজ্ঞানিকেরা পরীক্ষা করিয়া দেখিয়াছেন যে, একজন কর্মঠ ব্যক্তির প্রতিদিন ৩০০০ হইতে ৪০০০ ক্যালোরি খাদ্যের দরকার। ক্যালোরি বলিতে দেহের তাপ-শক্তি বুঝায়। আমরা প্রতিদিন কাজকর্মে, শারীরিক পরিশ্রমে এবং মানসিক পরিশ্রমে কর্মশক্তি হারাই। ঐ কর্মশক্তি পূরণের জন্য নির্দিষ্ট পরিমাণ ক্যালোরি খাদ্য গ্রহণ করিবার প্রয়োজন হয়। অতএব দেহে নির্দিষ্ট পরিমাণ ক্যালোরির অভাব ঘটিলে আমরা দিন দিন কর্মশক্তি হারাইয়া ফেলি। দুধ, মাখন, ছানা, চিনি, মাছ, মাংস, ডিম ইত্যাদি খাদ্যের মধ্যে ক্যালোরি মূল্য বেশি।

পরিমিত ক্যালোরি খাদ্যের প্রয়োজনীয়তা

উপরি-উক্ত খাদ্যের ব্যাপারে অর্থের প্রয়োজন। কিন্তু আমাদের মত দরিদ্র দেশের জনসাধারণের পক্ষে উচ্চমূল্যের খাদ্যদ্রব্য গ্রহণ করা সম্ভব হয় না। তাই দুধ,

মাখন, মাছ, মাংস, ডিম প্রভৃতির পরিবর্তে যে সব কম মূল্যের খাদ্যে ক্যালোরি-মূল্য বেশি তাহার ব্যবস্থা করিলে অর্থের দিক দিয়া কিছুটা সুবিধা হয়। ডাল, সিম, কাঁচা ও পাকা কলা, টম্যাটো, বেল, শাক-সব্জি প্রভৃতি খাদ্যের মধ্যেও ক্যালোরি-মূল্য যথেষ্ট পরিমাণে পাওয়া যায়। ইহা ব্যতীত ডুমুর, বেল, খেজুর প্রভৃতি খাদ্যও আমাদের পক্ষে যথেষ্ট পুষ্টিকর। পেঁপে আনারস, কাঁঠাল, জাম প্রভৃতি ফলও আমাদের দেহে ক্যালোরির অভাব কিছু পরিমাণে পূরণ করিতে পারে। আমাদের দেশে রন্ধন-পদ্ধতির জন্যও বহু পরিমাণে ভিটামিন নষ্ট হইয়া যায়। বহু তরি-তরকারি এবং শাক-সব্জি শুধু সিদ্ধ করিয়া খাইলে ভিটামিন বেশী পরিমাণে পাওয়া যায়। আজকাল অনেকে তরি-তরকারি, শাক-সব্জি শুধু সিদ্ধ করিয়া খাইয়া থাকে। টম্যাটো, গাজর ও বাঁধাকপির পাতা কাঁচা খাইলে প্রচুর ভিটামিন পাওয়া যায়।

**বিভিন্ন ধরণের খাদ্যপ্রাণ বা ভিটামিনযুক্ত খাদ্য**

জনসমষ্টির স্বাস্থ্যের জন্য বাসস্থানও বিশেষ গুরুত্বপূর্ণ। আলো-বাতাসহীন, অপরিষ্কার এবং স্যাঁতসেঁতে গৃহে বাস করিলে যে নানারকম ব্যাধি জন্মায়, একথা আজ প্রায় সকলেই জানে। আধুনিক যুগে প্রত্যেক দেশেই বাসস্থানের পরিকল্পনার উপর বিশেষ গুরুত্ব দেওয়া হইতেছে।

**জনস্বাস্থ্য রক্ষায় বাসস্থান**

বাসস্থানের জন্য সর্বপ্রথম প্রয়োজন আলো-বাতাস। সূর্যের আলোয় সমস্ত জীবাণু বিনাশপ্রাপ্ত হয়। অতএব যে গৃহে সূর্যের আলো প্রবেশ করে, সেইরূপ গৃহ বাসস্থানের পক্ষে উপযোগী। বাতাস হইতে আমরা অক্সিজেন গ্রহণ করি। অতএব যে গৃহে প্রচুর বাতাস খেলিতে পারে সেই গৃহই বসবাসের পক্ষে উপযুক্ত। আলো-বাতাসের জন্য প্রত্যেক গৃহের পূর্ব এবং দক্ষিণদিক খোলা রাখিতে হইবে। প্রভাতে পূর্বদিক হইতে গৃহে সূর্যের আলো প্রবেশ করা স্বাস্থ্যের পক্ষে খুবই ভাল। কারণ সূর্যরশ্মির মধ্যে আল্ট্রাভায়োলেট রশ্মি নামে যে রশ্মি থাকে তাহা আমাদের স্বাস্থ্যের বিশেষ উন্নতি সাধন করে। ইহাতে জীবাণু বিনাশপ্রাপ্ত হয় এবং মনুষ্যদেহে শক্তির সঞ্চার হয়।

**আলো-বাতাস**

দ্বিতীয়ত, উঁচু এবং শুষ্ক জমিতে বাসস্থান প্রস্তুত করা উচিত। কারণ, ঐ প্রকার জমিতে জলীয় ভাগ কম থাকে, তাহার ফলে গৃহ স্যাঁতসেঁতে হইতে পারে না। স্যাঁতসেঁতে স্থানে জীবাণুর সৃষ্টি হয়। সাধারণতঃ শয়নঘর, রান্নাঘর এবং বৈঠকখানা লইয়াই একটি গৃহ। মানুষের শয়ন এবং বিশ্রামের স্থান শয়নঘর। অতএব গৃহ-নির্মাণের সময় এমন ব্যবস্থা করিতে হইবে যাহাতে শয়নঘরে প্রচুর আলো-বাতাস

প্রবেশ করিতে পারে। একটি শয়নঘরে বেশি লোকের শয়ন করা উচিত নহে। দুইজন লোকের পক্ষের ১৪ ফুট দীর্ঘ এবং ১২ ফুট চওড়া ঘর হওয়া বাঞ্ছনীয়। আমাদের মত দরিদ্র দেশে সর্বক্ষেত্রে ইহা সম্ভব হয় না, তবে সব সময় লক্ষ্য রাখিতে হইবে যাহাতে শয়নঘরে বেশি লোকের শয়নের ব্যবস্থা না হয়। বৈঠকখানায় সামাজিক মেলামেশা এবং আমোদ-প্রমোদের ব্যবস্থা করা হয়। পড়াশুনার জন্যও ইহা ব্যবহৃত হইতে পারে। বৈঠকখানা না থাকিলে সমস্ত কাজকর্ম শয়নঘরেই করিতে হয়, তাহাতে শয়নঘর অপরিষ্কার হইয়া পড়ে। রান্নাঘরের দিকেও সবসময় লক্ষ্য রাখা উচিত। পরিষ্কার রান্নাঘর স্বাস্থ্যের পক্ষে একান্ত প্রয়োজন। রান্নাঘরের এমন ব্যবস্থা করিতে হইবে যাহাতে ধোঁয়া বাহির হইয়া যায় এবং আলো-বাতাস খেলিতে পারে। ইহার পর বাসস্থানের জল এবং পায়খানার ব্যবস্থা করিতে হইবে। সর্বসময় লক্ষ্য রাখিতে হইবে যে, পায়খানা যেন বিশেষভাবে পরিষ্কার থাকে। কারণ, পায়খানা অপরিষ্কার থাকিলে জীবাণু-বিস্তারের বিশেষ সম্ভাবনা থাকে। পানীয় জল সরবরাহের পার্শ্ববর্তী স্থানও সবসময় পরিষ্কার রাখিতে হইবে, যাহাতে পানীয় জলের সহিত রোগজীবাণু মিশিয়া না যাইতে পারে।

স্বাস্থ্যপ্রদ বাসস্থান

শহর এবং গ্রামে বাসস্থানের মধ্যে বিশেষ পার্থক্য দেখা যায়; গ্রামে আলো-বাতাস প্রচুর, কারণ গ্রামে বাসস্থানগুলি খোলা-মেলা জায়গায় অবস্থিত। অপর দিকে শহরের বাসস্থানে আলো-বাতাসের প্রাচুর্য নাই বলিলেই চলে। ইহা ছাড়া, শহরগুলিতে অন্ধকারাচ্ছন্ন স্যাঁতসেঁতে বস্তিগুলির অবস্থানে শহরের স্বাস্থ্য বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়, কলিকাতা এবং অন্যান্য শহরগুলিতে বস্তিগুলি অপরিষ্কার, অন্ধকার এবং স্যাঁতসেঁতে এবং উহার মধ্যে জনবাহুল্যের ফলে অতি সহজেই রোগের উদ্ভব ও প্রসার দেখা যায়।

শহর ও গ্রামের গৃহাদির পার্থক্য.

পোশাক-পরিচ্ছদের উপর জনসমষ্টির স্বাস্থ্য অনেক পরিমাণে নির্ভর করে। অপরিষ্কার পোশাক-পরিচ্ছদ জীবাণুর পরম আশ্রয়স্থল। অতএব প্রত্যেক লোকেরই উচিত পোষাক-পরিচ্ছদ পরিষ্কার রাখা। ইহা ছাড়া, পোশাক-পরিচ্ছদ জনসাধারণকে শীতাতপ হইতে রক্ষা করে এবং দেহের স্বাভাবিক উত্তাপ সংরক্ষণ করে।

পোশাক-পরিচ্ছদ

পানীয় জলের সমস্যা ভারতের বেশির ভাগ অঞ্চলে পরিলক্ষিত হয়। জলের মাধ্যমে বহু প্রকার রোগজীবাণু মনুষ্যদেহে প্রবেশ করে। কলেরা, টাইফয়েড,

আমাশয় প্রভৃতি নানাপ্রকার রোগ পানীয় জলের মাধ্যমে জনসাধারণের মধ্যে বিস্তার লাভ করে। আমাদের দেশে গ্রামাঞ্চলে পানীয় জলের সমস্যা বিশেষভাবে পরিলক্ষিত হয়। বহু গ্রামে চৈত্র-বৈশাখ মাসে পুকুরগুলি শুকাইয়া যায়। তখন পানীয় জলের জন্য হাহাকার উঠে। ফলে, বহু দূর হইতে অতিকষ্টে জল আনিয়া গ্রামবাসীকে জীবনযাপন করিতে হয়।

জনস্বাস্থ্যে জলসরবরাহ

সম্প্রতি গ্রামগুলিতে টিউবওয়েল বা নলকূপ বসাইয়া এই সমস্যার কতক সমাধান করা হইতেছে। গ্রামে সংরক্ষিত পুকুর এবং পাকা কূপ পানীয় জল সরবরাহে জন্য বিশেষ উপযোগী। সংরক্ষিত পুকুরে স্নান, বাসন মাজা বা কাপড় কাচা নিষিদ্ধ করিয়া দিতে হয় এবং কূপগুলি ইটের গাঁথুনি দিয়া পাকা করিতে হয়। পাশে জল নিষ্কাশনের জন্য একটি পাকা নালা প্রস্তুত করিতে হয়। কূপের উপরে টিনের চালা দেওয়া উচিত, কারণ ইহাতে কূপের ভিতর ময়লা পড়িতে পারে না এবং জলও ঠাণ্ডা থাকে। বর্তমানে টিউবওয়েলের ব্যবস্থা দ্বারা গ্রামের যথেষ্ট উপকার হইতেছে।

নলকূপ ও কূপ

শহর অঞ্চলে অবশ্য পানীয় জল সরবরাহের ব্যবস্থা মোটামুটি ভাল, তথাপি দেখা যায় বস্তি অঞ্চলের লোকেরা রাস্তার কলের কাছে ভিড় করিয়া দাঁড়াইয়া আছে। যাহাতে দেশের সর্বত্র পানীয় জলের যথেষ্ট পরিমাণ সরবরাহ থাকে তাহার ব্যবস্থা করা উচিত।

শহরাঞ্চলের পানীয় জলের সরবরাহ

ময়লা-নিষ্কাশনের ব্যবস্থা করা জনজীবনের পক্ষে অপরিহার্য। কলিকাতার বেশির ভাগ অঞ্চলে রাস্তার নীচে মোটা ড্রেন পাইপ আছে এবং সেগুলির সাহায্যে ময়লা নিষ্কাশনের ব্যবস্থা করা হয়। কলিকাতার কোন কোন অঞ্চলের পায়খানাগুলি প্রতিদিন সকালে মেথর পরিষ্কার করিয়া থাকে। অন্যান্য কোন কোন শহরেও এইরূপ দেখিতে পাওয়া যায়।

ময়লা-নিষ্কাশনের ব্যবস্থা

পল্লী অঞ্চলে ময়লা-নিষ্কাশনের কোন বন্দোবস্ত নাই। পল্লীবাসী জঙ্গলে, মাঠে, পুকুরের ধারে পায়খানা করিয়া থাকে। ইহা ছাড়া, প্রত্যেক বাড়ীর আবর্জনা এক একটি স্থানে স্তূপীকৃত হইয়া পচিতে থাকে। সেইজন্য পল্লী অঞ্চলে ময়লা-নিষ্কাশনের ব্যবস্থা করা বিশেষ প্রয়োজন। কারণ, এই সমস্যার দরুণ গ্রামবাসীদের স্বাস্থ্যের বহু ক্ষতি

পল্লী অঞ্চলে জল নিষ্কাশনের অসুবিধা

হইয়া থাকে। পল্লী অঞ্চলে ট্রেঞ্চ ( Trench ) পায়খানা অথবা কূপ-পায়খানা অতি সহজেই প্রস্তুত করা সম্ভবপর।

জনস্বাস্থ্যে চিকিৎসা-বিজ্ঞানকে নিয়োজিত করিবার জন্য যথেষ্ট ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে। কলেরা, বসন্ত এবং টাইফয়েড রোগের প্রতিষেধক টিকা দিবার ব্যবস্থা করিয়া ঐ রোগগুলির কবল হইতে মানুষকে রক্ষা করা হইতেছে। আমাদের দেশের ম্যালেরিয়া জ্বর অতি ভয়ঙ্কর। এ্যানোফ্যালিস নামক একপ্রকার জীবাণুবাহী মশার মাধ্যমে ম্যালেরিয়া চারিদিকে ছড়াইয়া থাকে। এই মশার উৎপাত দমন করিতে ডি. ডি. টি. নামক একপ্রকার পাউডার অথবা কেরোসিন মিশ্রিত ডি. ডি. টি. ছড়াইয়া দিতে হয়। কিছুদিন গৃহের চতুর্দিকে ইহা ছড়াইলে মশার উৎপাত কমিয়া যায়। ইহা ব্যতীত কুইনাইন, প্যালুড্রিন প্রভৃতি ম্যালেরিয়ার প্রতিষেধক ঔষধ ম্যালেরিয়া-আক্রান্ত অঞ্চলে বিনামূল্যে সকলের মধ্যে বিতরণ করা উচিত।

জনস্বাস্থ্যে অন্যান্য পরিকল্পনা

আধুনিক চিকিৎসা-ব্যবস্থাকে প্রসারিত করিবার জন্য হাসপাতাল, দাতব্য চিকিৎসালয়, স্বাস্থ্যকেন্দ্র, প্রসূতিসদন প্রভৃতি স্থাপিত হইতেছে। তবে এই ব্যবস্থা আমাদের দেশে এখনও পূর্ণ মাত্রায় প্রসারিত হয় নাই।

**জনসমষ্টির সাংস্কৃতিক কার্যকলাপ ও আমোদ-প্রমোদ ( Cultural Activities & Recreation of the Community ) :** জনসমষ্টির কৃষ্টি নির্ভর করে প্রাকৃতিক আবহাওয়া এবং পারিপার্শ্বিকতার উপর। ইহা ব্যতীত ইহার আর একটি দিক হইতেছে জনসমষ্টির অর্থনৈতিক অবস্থা। কৃষ্টি বলিতে জীবনযাত্রার মান এবং শিক্ষাকেও বুঝায়। কোন জনসমষ্টির কৃষ্টির হিসাব করা যায় তাহাদের মধ্যে শিক্ষার প্রসার ও অর্থনৈতিক অবস্থা দেখিয়া। তথাপি জনসাধারণের জীবনযাত্রার মান আরও অনেক কিছুর উপর নির্ভর করে। দেশের প্রাকৃতিক অবস্থা জনসাধারণের জীবনযাত্রাকে বহু পরিমাণে নিয়ন্ত্রিত করে। গ্রীষ্মপ্রধান দেশের জনসমষ্টির জীবনযাত্রার ধরন হইতে শীতপ্রধান দেশের জীবনযাত্রার ধরন পৃথক। কিন্তু জীবনযাত্রার ধরনে পার্থক্য থাকিলেও আর্থিক অবস্থা এবং শিক্ষার প্রসারের অন্যান্য পার্থক্যগুলি অনেক কমিয়া আসে। জনসমষ্টির জীবনযাত্রার পুঙ্খানুপুঙ্খ বিচার করিলে অনেক বিষয়ে হয়ত পার্থক্য দেখা যাইবে। তবে প্রধান উদ্দেশ্যের মধ্যে পার্থক্য বিশেষ থাকে না। আধুনিক যুগে অর্থনৈতিক অবস্থার বিচারে দুই প্রকার কৃষ্টির জনসমষ্টি দেখা যায়, যথা—ধনিক শ্রেণীর কৃষ্টি এবং শ্রমিক শ্রেণীর কৃষ্টি।

জনসমষ্টির সাংস্কৃতিক কার্যকলাপ

ইহা ব্যতীত আধুনিক যুগে শিল্প-প্রসারের সঙ্গে সঙ্গে আরও দুই প্রকারের কৃষ্টির জনসমষ্টি দেখা যায়, যথা—শিল্পরত জনসমষ্টি এবং কৃষিকার্যরত জনসমষ্টি।

জনসমষ্টির জীবনে অবসর-বিনোদন

প্রত্যেক জনসমষ্টির কর্মময় জীবনে আমোদ-প্রমোদের প্রয়োজন বিশেষভাবে পরিলক্ষিত হয়। সমাজ-জীবনে আমোদ-প্রমোদের ব্যবস্থা বা সুযোগ না থাকিলে মানুষের জীবন একঘেয়ে এবং দুর্বিষহ হইয়া উঠিত। ছেলেমেয়ে, যুবক-যুবতীদের জন্য গ্রাম এবং শহরে আমোদ-প্রমোদ, খেলা-ধূলা, পাঠাগার প্রভৃতির ব্যবস্থা থাকা প্রয়োজন। ছেলেমেয়ে যুবক-যুবতী যদি দিনরাত ঘরে বসিয়া থাকে তবে তাহাদের দেহ ও মন খারাপ হইবেই। সেইজন্য কৃষ্টির উন্নতির সঙ্গে সঙ্গে ছেলেমেয়েদের খেলার মাঠ, পার্ক, পাঠাগার প্রভৃতির ব্যবস্থা হইতেছে। যুবক-যুবতীদের জন্য ক্লাব, লাইব্রেরী এবং অন্যান্য সাংস্কৃতিক সংগঠনের ব্যবস্থা হইতেছে। সিনেমা, থিয়েটার, রেডিও প্রভৃতি সম্বন্ধে নানা সমালোচনা হইলেও জনসমষ্টির জীবনে অবসর বিনোদনের জন্য ইহাদের যথেষ্ট প্রয়োজন আছে। একঘেয়ে জীবন যাপন করিলে কেবলমাত্র মনের দিক দিয়া মানুষ অসুস্থ হয় না, ইহাতে মানুষের স্বাস্থ্যও দিন দিন খারাপ হইয়া পড়ে। অতএব মানুষের জীবনযাত্রার পথে কিছু কিছু বৈচিত্র্যের প্রয়োজন আছে। নির্দোষ আমোদ-প্রমোদই মনুষ্যজীবনে কতক বৈচিত্র্য আনিতে পারে বলা বাহুল্য।

**সংগঠনমূলক এবং অপরাপর কার্যাবলী ( Organisations & Activities of different types ):** রাষ্ট্রনৈতিক আকাঙ্ক্ষা ব্যতীত মানুষের জীবনে আরও অনেক দিক আছে। এই সকল বিভিন্ন আদর্শ উপলব্ধির জন্য মানুষ নানা রকমের সংগঠন প্রতিষ্ঠা করিতে প্রতিনিয়ত চেষ্টা করে। কেবলমাত্র রাষ্ট্রনৈতিক বিষয় চিন্তা করিলে মানুষ এক নীরস যন্ত্রে পরিণত হইত। যখন মানুষ বিভিন্ন আদর্শ উপলব্ধি করিতে সক্ষম হয়, তখনি তাহার জীবন হয় পূর্ণাঙ্গ। এইজন্য আমরা নানাপ্রকার ধর্মীয় সংগঠন, সাংস্কৃতিক সংগঠন ও সামাজিক সংগঠন দেখিতে

মানুষের জীবনে সংগঠনের প্রয়োজন

পাই। মানুষের প্রত্যেক কার্যের জন্য চাই উপযুক্ত সংগঠন। প্রত্যেক সংগঠনের এক বা ততোধিক বিশেষ উদ্দেশ্য থাকে। যেমন, ধর্মীয় সংঘের কার্য হইল সংঘের সভ্যদের মধ্যে ধর্মভাব জাগাইয়া তোলা বা বিধর্মীদের সেই ধর্মে দীক্ষিত করা। কোন ধর্মপ্রতিষ্ঠান শ্রমিকের ব্যাপার লইয়া অথবা ক্রীড়া-জগতের ঘটনা লইয়া মাথা ঘামায় না। এইভাবে বিচার করিলে রাষ্ট্রকেও একটি সংগঠন বলা চলে। অন্য সংগঠন হইতে

রাষ্ট্রসংগঠনের পার্থক্য এই যে, প্রত্যেক রাষ্ট্রসংগঠনের জন্য একটি নির্দিষ্ট ভূখণ্ড থাকে এবং ঐ ভূখণ্ডের প্রত্যেক ব্যক্তিই ঐ সংগঠনের সদস্য হইতে বাধ্য। অন্যান্য সংগঠনের কোন নির্দিষ্ট ভূখণ্ড থাকে না, যেমন, রামকৃষ্ণ মিশন; ইহা কেবল ভারতেই সীমাবদ্ধ নয়, ইহার শাখা সমস্ত পৃথিবীর উপর ছড়াইয়া আছে। রাষ্ট্রের সভ্য হওয়া বাধ্যতামূলক কিন্তু কোন সংঘের সদস্য হওয়া বাধ্যতামূলক নহে। রাষ্ট্র উহার সভ্যদিগের উপর বলপ্রয়োগ করিতে পারে, কিন্তু কোন সংঘ উহার কোন সভ্যের উপর বলপ্রয়োগ করিতে পারে না।

সংগঠন প্রতিষ্ঠার কার্যাবলী

জনসমষ্টির চেষ্টায় বিভিন্ন সংগঠন গড়িয়া উঠে এবং ঐসব সংগঠন বিভিন্ন প্রকৃতির লোকের বিভিন্ন আকাঙ্ক্ষা পূরণ করিতে সক্ষম হয়। ইহাতে প্রত্যেক মানুষের সমবেত চেষ্টার প্রয়োজন। অতএব প্রত্যেক সমাজের মধ্যে প্রত্যেক মানুষেরই রাজনৈতিক কার্য ব্যতীত আরও অনেক প্রকার কার্য করিতে হয়। অন্যথায় কোন সংগঠনই প্রসার লাভ করিতে পারে না।

জনসমষ্টির মান উন্নয়নে শিক্ষার প্রয়োজন

**শিক্ষা ( Education ):** জনসমষ্টির জীবনে শিক্ষার প্রয়োজন কি তাহা আজকাল সকলেই বুঝিতে পারিয়াছেন। জনসমষ্টির জীবনের মান উন্নত করিতে হইলে এবং সুখে-স্বচ্ছন্দে বাস করিতে হইলে শিক্ষার প্রয়োজন। আজ প্রত্যেক সুসভ্য রাষ্ট্রই ব্যাপকভাবে শিক্ষা বিস্তারের চেষ্টা করিতেছে। ভারত এবিষয়ে এখনও অনেক পিছাইয়া আছে। শিক্ষাপ্রসারের প্রথম স্তর দেশের মধ্যে সর্বত্র প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করা। কিন্তু সর্বক্ষেত্রে সকলেই এই শিক্ষা গ্রহণ করিতে পারে না এবং করেও না। এইজন্য আজকাল অনেক দেশ বাধ্যতামূলক শিক্ষার ব্যবস্থা করিয়াছে– ভারত অবশ্য এখন ততদূর অগ্রসর হইতে পারে নাই। ভারতে বুনিয়াদী শিক্ষাবিস্তারের একটা পরিকল্পনা করা হইয়াছে। কোন কোন প্রদেশে এই শিক্ষাকে ব্যাপকভাবে কার্যকরী করিবার চেষ্টা চলিতেছে। ভারত সরকার ইদানীং বহু প্রাথমিক স্কুল স্থাপন করিয়া প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করিতেছেন। ইহা ছাড়া, মাধ্যমিক এবং উচ্চ শিক্ষা বিস্তারের জন্যও ভারত সরকার যথেষ্ট অর্থ ব্যয় করিতেছেন। ব্যাপকভাবে শিক্ষার বিস্তার না হইলে জনসমষ্টি কোন বিষয়েই সচেতন হইতে পারিবে না। এমন কি, তাহারা তাহাদের নিজেদের অভাব-অভিযোগ সম্পর্কে সুস্পষ্ট ধারণা করিতে পারিবে না বা সেগুলি দূর করিবার উপায় কি তাহা বুঝিতে সক্ষম হইবে না। সেজন্য আমাদের দেশে ধীরে ধীরে বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষা-ব্যবস্থা প্রবর্তন করা একান্ত

প্রয়োজন। প্রত্যেক গ্রামেই একটি করিয়া অবৈতনিক প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা দরকার। ঐ সকল বিদ্যালয়ে বাধ্যতামূলকভাবে সমস্ত জনসমষ্টির জন্য বুনিয়াদী শিক্ষার ব্যবস্থা করিতে হইবে। বাধ্যতামূলক শিক্ষা-ব্যবস্থা প্রবর্তন করিলেও আমাদের দেশের শিক্ষার অভাব পূরণ করা সম্ভব নয়। কারণ, প্রাপ্তবয়স্ক অশিক্ষিতদের মধ্যেও শিক্ষাবিস্তারের একান্ত প্রয়োজন। যাহারা জীবিকা অর্জনের জন্য কাজে ব্যস্ত থাকে তাহাদের মধ্যে শিক্ষাবিস্তারের সমস্যা বড়ই জটিল। কারণ, কেহই কাজকর্ম ফেলিয়া শিক্ষা লাভ করিতে চায় না, অথচ ঐ সব লোকের মধ্যে শিক্ষাবিস্তার সর্বাগ্রে প্রয়োজন। অনেক স্থানে এইজন্য নৈশ বিদ্যালয় এবং রবিবারের দিন স্কুল খুলিয়া ইহাদের মধ্যে শিক্ষাবিস্তারের চেষ্টা চলিতেছে। এইভাবে দেশের প্রত্যেক নাগরিককে শিক্ষিত করিতে হইলে দেশের সরকার এবং জনসাধারণের মধ্যে পূর্ণ সহযোগিতা প্রয়োজন।

উচ্চশিক্ষা

উচ্চশিক্ষা বিস্তারে ব্যাপারেও সমগ্র ভারতের নানাস্থানে নানাপ্রকার অভাব পরিলক্ষিত হয়। উপযুক্ত স্কুল এবং কলেজের অভাবে দেশের বহু অঞ্চলে জনসাধারণ উচ্চশিক্ষা লাভে বঞ্চিত হয়। এইজন্য ভারত সরকার ব্যাপকভাবে স্কুল এবং কলেজের প্রতিষ্ঠা করিতে চেষ্টা করিতেছেন। ভারতবর্ষকে আদর্শ রাজ্যে পরিণত করিতে হইলে প্রত্যেক নাগরিককে শিক্ষিত করিয়া তুলিতে হইবে। ইহাতে জনসাধারণের দায়িত্বও কোন অংশে কম নয়।

## Model Questions

1. Describe the health of the Community.

   জনসমষ্টির স্বাস্থ্যের বর্ণনা দাও।

2. What are the civic virtues and duties ?

   নাগরিকতার গুণাবলী এবং কর্তব্য কি ?

3. Describe the necessary provisions and amenities for the maintenance of public health and prevention of diseases.

   জনস্বাস্থ্য-রক্ষায় এবং রোগ-প্রতিকারে প্রয়োজনীয় উপকরণ এবং সুযোগগুলি বর্ণনা কর।

4. Describe briefly the culture and recreation of the Community.

   জনসমষ্টির কৃষ্টি এবং অবসর-বিনোদনের বিষয়ে সংক্ষিপ্ত বিবরণ দাও।

5. Give a brief description of the necessity of education in the Community.

   জনসমষ্টির জীবনে শিক্ষাবিস্তারের প্রয়োজন সম্বন্ধে সংক্ষিপ্ত বিবরণ দাও।

# UNIT (c) : জনসমষ্টি ও উহার শাসকমণ্ডলী

## ( People and its Government )

রাষ্ট্রের প্রথম বৈশিষ্ট্য জনসমষ্টি। এই জনসমষ্টিকে দুই শ্রেণীতে ভাগ করা যায়, যথা, শাসক-শ্রেণী এবং শাসিত-শ্রেণী। যাঁহারা রাষ্ট্র পরিচালনা করেন তাঁহাদিগকে বলা হয় শাসক আর যাহারা শাসক-শ্রেণীর দ্বারা পরিচালিত হয় তাহাদের বলে শাসিত। শাসিতেরা শাসকগণ অপেক্ষা সংখ্যায় অনেক বেশী থাকে। একটি রাষ্ট্রে জনসমষ্টির পরিমাণ নির্ধারণ করিবার কোন প্রচলিত বিধি নাই। কোন রাষ্ট্রের জনসংখ্যা কয়েক লক্ষ, আবার কোন রাষ্ট্রের জনসংখ্যা কয়েক কোটিও হইতে পারে। এ্যারিষ্টটলের মতে একটি রাষ্ট্রের সুশাসনের উপযোগী জনসংখ্যাই কাম্য। আধুনিক যুগেও একটি রাষ্ট্রের আয়তন ও জনসংখ্যা প্রাকৃতিক সম্পদের সহিত সামঞ্জস্যপূর্ণ হওয়া উচিত। বিপুল হারে রাষ্ট্রের জনসংখ্যা বর্ধিত হইলে দেশের আর্থিক জীবন বিপর্যস্ত হইয়া পড়িবে।

শাসক এবং শাসিত-শ্রেণী

প্রত্যেক দেশের জনসংখ্যাকে তিন ভাগে ভাগ করা যায়, যথা—নাগরিক, প্রজা এবং বিদেশী। যাহারা রাষ্ট্রের প্রতি আনুগত্য স্বীকার করে এবং সমস্ত মৌলিক অধিকার ভোগ করে, তাহাদিগকে বলে নাগরিক ( Citizen )। প্রজারা ( Subject ) রাষ্ট্রের আনুগত্যাধীন থাকে এবং রাষ্ট্রের দ্বারাই শাসিত হয়। কোন কোন প্রজা কয়েকটি মৌলিক অধিকার হইতে বঞ্চিত থাকে, যথা, শিশু, উন্মাদ, অপরাধী প্রভৃতি। আর যে সব লোক নিজ রাষ্ট্রের প্রতি আনুগত্য স্বীকার করে, কিন্তু অন্য রাষ্ট্রে বসবাস করিয়া কেবলমাত্র সেখানকার সামাজিক অধিকার ভোগ করে তাহাদের বলে বিদেশী ( Alien )।

নাগরিক, প্রজা এবং বিদেশী

এ্যারিষ্টটল দুইটি নীতির উপর ভিত্তি করিয়া শাসকমণ্ডলীকে ( Government ) বিভক্ত করিয়াছেন। প্রথমত, গভর্ণমেন্টের ক্ষমতা কতজন লোকের উপর ন্যস্ত, দ্বিতীয়ত, গভর্ণমেন্টের উদ্দেশ্য কি? অনেক সময় গভর্ণমেন্টের শ্রেণী-বিভাগ করা হয়। যখন ভাল-মন্দ কার্য দেখিয়া শাসনব্যবস্থা দেশের সকলের হিতার্থে পরিচালিত হয়, তাহাকে ভাল বা স্বাভাবিক ( Normal ) গভর্ণমেন্ট বলে। অপরদিকে যখন

গভর্ণমেণ্ট নিজের স্বার্থ চিন্তা করিয়া কার্য করেন, তাহাকে বিকৃত বা কুশাসন (Perverted) বলে। যখন শাসনব্যবস্থা একজন লোকের হাতে থাকে এবং তিনি কেবল নিজের স্বার্থ চিন্তা করিয়া কার্য করেন তখন এই শাসনব্যবস্থাকে স্বৈরতন্ত্র (Tyranny) বলে। আবার যখন কয়েকজন ধনী লোক নিজেদের স্বার্থের জন্য শাসনকার্য পরিচালনা করেন, তখন তাহাকে মুষ্টিমেয়তন্ত্র (Oligarchy) বলে। এ্যারিষ্টটল পলিটি (Polity) অর্থাৎ বহুলোক দ্বারা পরিচালিত শাসনতন্ত্রের বিকৃতরূপকে গণতন্ত্র (Democracy) আখ্যা দিয়াছেন। তিনি গণতন্ত্রকে নিকৃষ্ট বলিলেও আধুনিক যুগে গণতন্ত্রকে শ্রেষ্ঠ বলিয়া মানিয়া লওয়া হইয়াছে। এ্যারিষ্টটল নিম্নলিখিতভাবে দেশের শাসনব্যবস্থাকে বিভক্ত করিয়াছেন :—যখন রাষ্ট্রের শাসন একজনের হাতে থাকে তখন তাহাকে বলে রাজতন্ত্র (Monarchy)। যখন শাসনভার কতিপয় লোকের হাতে থাকে, তখন তাহাকে বলে অভিজাততন্ত্র (Aristocracy)। যখন ইহা বহুলোকের হাতে থাকে, তখন তাহাকে বলে পলিটি (Polity)। কিন্তু আধুনিক যুগে গভর্ণমেণ্টকে দুই শ্রেণীতে বিভক্ত করা হয়, যথা—একনায়কতন্ত্র (Dictatorship) এবং গণতন্ত্র (Democracy)।

**শাসকমণ্ডলীর শ্রেণীবিভাগ**

একনায়কতন্ত্রে রাষ্ট্রের সমস্ত ক্ষমতা একজন লোকের হাতে থাকে। এই শাসনে প্রতিনিধি স্থানীয় প্রতিষ্ঠানও থাকিতে পারে। দৃষ্টান্তস্বরূপ বলা যাইতে পারে যে, হিট্‌লার 'রাইখ্‌ষ্ট্যাগের' (Reichstag) সভা আহ্বান করিয়া নিজের কার্যাবলী অনুমোদন করাইয়া লইতেন। ইহা ব্যতীত তিনি মাঝে মাঝে গণভোটও লইতেন।

**একনায়কতন্ত্র এবং গণতন্ত্র**

দেশের শাসনক্ষমতা জনসাধারণের হাতে ন্যস্ত থাকিলে উহাকে গণতন্ত্র বলে। গণতন্ত্রকে দুই শ্রেণীতে বিভক্ত করা যায়। কোন কোন দেশে রাজা আছেন, কিন্তু রাষ্ট্রের শাসনক্ষমতা জনসাধারণের দ্বারা নির্বাচিত মন্ত্রীদের হাতেই ন্যস্ত থাকে। এই প্রকার গণতন্ত্রকে সীমাবদ্ধ অথবা নিয়মতান্ত্রিক রাজতন্ত্র (Limited Monarchy) বলা হয়। যখন কোন রাষ্ট্রে রাজা থাকে না এবং জনসাধারণ দ্বারা নির্বাচিত ব্যক্তিগণ শাসনকার্য পরিচালনা করেন, তখন তাহাকে রিপাবলিক (Republic) বলে।

গণতান্ত্রিক শাসনপ্রণালী আবার দুই শ্রেণীতে বিভক্ত। যখন কোন রাষ্ট্রের শাসনকার্য একটি সরকারের হস্তে ন্যস্ত থাকে তখন তাহাকে একক (Unitary)

রাষ্ট্র বলে। এই প্রকার শাসনপ্রণালীতে কেন্দ্রীয় সরকারই দেশের সমস্ত কার্য পরিচালনা করেন। আবার যখন দুইটি শ্রেণীর সরকার শাসনকার্য পরিচালনা করেন তখন তাহাকে যুক্তরাষ্ট্র (Federation) বলে। এই শ্রেণীর যুক্তরাষ্ট্রে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের কার্যাবলী সুনির্দিষ্ট থাকে। প্রাদেশিক বা রাজ্য সরকারগুলি নিজ নিজ সীমার মধ্যে স্বাধীনভাবে শাসনকার্য পরিচালনা করেন। অপরদিকে, কেন্দ্রীয় সরকার সমগ্র দেশের প্রয়োজনীয় কতকগুলি নির্দিষ্ট কার্য পরিচালনা করেন।

একক এবং যুক্তরাষ্ট্র

গণতান্ত্রিক শাসনকার্যের ভার দায়িত্বশীল মন্ত্রিপরিষদের অথবা রাষ্ট্রপতির হাতে থাকিতে পারে। যখন রাষ্ট্রের শাসনভার মন্ত্রিপরিষদের শাসন কর্তৃত্বাধীনে থাকে, তখন তাহাকে মন্ত্রিপরিষদের শাসন (Cabinet System) বলে। এই প্রকারের রাষ্ট্রে জনসাধারণ কর্তৃক নির্বাচিত একটি আইনসভা থাকে। আইনসভার সংখ্যাগরিষ্ঠ দলের মধ্য হইতে কয়েকজন সদস্যকে লইয়া একটি মন্ত্রিপরিষদ গঠিত হয়। এই মন্ত্রিপরিষদ শাসনকার্য পরিচালনা করেন এবং তাঁহাদের কার্যের জন্য আইনসভার নিকট দায়ী থাকেন। ইহাকে দায়িত্বশীল সরকার (Responsible Government) বলে। কোন কোন রাষ্ট্রে আবার একজন রাষ্ট্রপতি নির্বাচিত হন এবং এই রাষ্ট্রপতিই রাষ্ট্রের প্রধান কর্মকর্তা। রাষ্ট্রপতি আইনসভার সভ্য নহেন। অতএব তাঁহাকে নিজ কর্মের জন্য আইনসভার নিকট জবাবদিহি করিতে হয় না। তিনি জনসাধারণ কর্তৃক নির্বাচিত বলিয়া তাঁহাকে জনসাধারণের নিকট জবাবদিহি করিতে হয়।

মন্ত্রিপরিষদের শাসন এবং দায়িত্বশীল সরকার

রাজতন্ত্র (Monarchy) দুই শ্রেণীতে বিভক্ত, যথা—স্বৈর বা অসীম এবং সীমাবদ্ধ বা নিয়মতান্ত্রিক রাজতন্ত্র। স্বৈর রাজতন্ত্রে (Absolute Monarchy) দেশের সমস্ত ক্ষমতা রাজার হস্তে থাকে। নিজের কাজের জন্য তাঁহাকে কাহারও নিকট কৈফিয়ৎ দিতে হয় না। এই প্রকার শাসনতন্ত্র আজকাল আর নাই বলিলেও চলে। সীমাবদ্ধ বা নিয়মতান্ত্রিক রাজতন্ত্রে (Limited or Constitutional Monarchy) রাজা শুধু নামেই শাসনকার্য পরিচালনা করেন। শাসনকার্যের প্রকৃত ক্ষমতা থাকে মন্ত্রীদের হাতে এবং তাঁহারা শাসনকার্যের জন্য আইনসভার নিকট দায়ী থাকেন, এই কারণে সীমাবদ্ধ রাজতন্ত্রকে গণতন্ত্র বলা হয়।

অসীম এবং সীমাবদ্ধ রাজতন্ত্র

অভিজাততন্ত্র (Aristocracy)—যখন একটি রাষ্ট্রে কয়েকজন শ্রেষ্ঠ ব্যক্তি

রাজকার্য পরিচালনা করেন, তখন তাহাকে অভিজাততন্ত্র বলে। এই অভিজাততন্ত্র বেশীর ভাগ ক্ষেত্রে ধনিকদিগের হাতে চলিয়া যায় এবং তাঁহারা নিজেদের স্বার্থ ছাড়া অন্য কোন বিষয়ে দৃষ্টিপাত করেন না।

অভিজাততন্ত্র

**আধুনিক সমাজ-জীবনে নির্বাচন-পদ্ধতি ( System of Election in Modern Community ):** আধুনিক সমাজ-জীবনে প্রায় সর্বত্রই রাষ্ট্রের শাসনকার্য নির্বাচিত জনমণ্ডলী কর্তৃক পরিচালিত হয়। এই সব নির্বাচন বেশির ভাগ ক্ষেত্রেই নির্বাচকমণ্ডলী দ্বারা নির্ধারিত হয়। রাষ্ট্র-শাসন অথবা অন্যান্য কাজের জন্য প্রথমে নির্বাচকমণ্ডলী গঠিত হয়। এক একটি এলাকায় নির্বাচন-প্রার্থীদের জন্য নির্বাচকমণ্ডলীর তালিকা প্রকাশ করা হয়। নির্বাচকমণ্ডলী ভোট দিয়া বিভিন্ন প্রার্থীদিগের মধ্যে তাহাদের মনোমত ব্যক্তিকে অথবা ব্যক্তিদের সমর্থন করে। প্রত্যেক ভোটদাতা তাঁহার রুচি ও মতানুযায়ী নির্দিষ্ট নির্বাচনের সময় তাঁহার মতাবলম্বী ব্যক্তি অথবা ব্যক্তিদিগকে ভোটের দ্বারা সমর্থন করেন। আধুনিক যুগে বিভিন্ন দেশে বিভিন্ন রকম নির্বাচন-পদ্ধতি প্রচলিত। এইভাবে নির্বাচকমণ্ডলী প্রতিনিধি নির্বাচন করিয়া থাকে।

নির্বাচকমণ্ডলী

নির্বাচন-পদ্ধতিকে দুই শ্রেণীতে বিভক্ত করা যায়, যথা—প্রত্যক্ষ ( Direct ) এবং পরোক্ষ ( Indirect ) নির্বাচন। যখন ভোটদাতাগণ সোজাসুজি ভোট দিয়া প্রতিনিধি নির্বাচন করেন, তখন এই পদ্ধতিকে বলে প্রত্যক্ষ নির্বাচন। পরোক্ষ নির্বাচনে ভোটদাতাগণ কয়েকজন নির্বাচক ( electors ) নির্বাচন করেন। এই নির্বাচকেরা তখন মূল প্রতিনিধিগণকে নির্বাচন করেন।

প্রত্যক্ষ এবং পরোক্ষ নির্বাচন

প্রত্যক্ষ নির্বাচনে জনসাধারণ নিজেরাই প্রতিনিধি নির্বাচন করে বলিয়া বিভিন্ন প্রার্থীদের নীতি বিচার করিয়া দেখিবার সুযোগ পায়। ইহা ব্যতীত প্রার্থীরা ভোটদাতাদের কাছে যাইয়া তাঁহাদের ভবিষ্যৎ কার্যপ্রণালী ব্যাখ্যা করিয়া থাকেন। ইহাতে জনসাধারণ রাজনৈতিক সমস্যাগুলির বিভিন্ন দিকের সহিত পরিচিত হইতে পারে। ইহাতে তাহাদের রাজনৈতিক শিক্ষাও হয়।

প্রত্যক্ষ নির্বাচনের দোষ-গুণ

অনেকে আবার বলেন যে, প্রত্যক্ষ নির্বাচনে নানাপ্রকার জটিলতার সৃষ্টি হয়। কারণ, জনসাধারণের অধিকাংশ লোকই অশিক্ষিত। তাই রাজনৈতিক দলগুলির

কার্যপ্রণালী বুঝিবার মত ক্ষমতা এবং জ্ঞান তাহাদের নাই। বক্তৃতার তোড়ে এবং অনেক সময় অর্থের প্রলোভনে তাহারা অবাঞ্ছিত লোকদিগকে নির্বাচন করিতে বাধ্য হয়।

**পরোক্ষ নির্বাচনের দোষ-গুণ**

পরোক্ষ নির্বাচনে জনসাধারণ উপযুক্ত লোকের হাতে আসল নির্বাচন ছাড়িয়া দেয়, তাহাতে উপযুক্ত প্রার্থীর কার্যাবলী ভালভাবে বিচার করা সম্ভব হয়। জনসাধারণ আসল প্রার্থীকে নির্বাচন করে না বলিয়া প্রাথমিক নির্বাচনে কম বিবাদের সৃষ্টি হয়।

পরোক্ষ নির্বাচনে জনসাধারণের হাতে প্রতিনিধি-নির্বাচনের ক্ষমতা থাকে না বলিয়া তাহারা ক্রমশঃ রাজনৈতিক বিষয়ে উদাসীন হইয়া পড়ে। এই পদ্ধতিতে আসল নির্বাচকের সংখ্যা কম থাকে, ইহাতে ঘুষ দিয়া স্বল্পসংখ্যক নির্বাচককে প্রভাবিত করা সম্ভব হয়। অনেক সময়ে যে উদ্দেশ্যে পরোক্ষ নির্বাচনের প্রবর্তন করা হয় তাহা সুগঠিত রাজনৈতিক দলের কার্যের জন্য ব্যর্থ হইয়া যায়। এই ক্ষেত্রে একটি কথা বলা চলে যে, জনসাধারণের যদি আসল প্রার্থীর গুণাগুণ বুঝিবার ক্ষমতা না থাকে তবে নির্বাচকদের গুণাগুণ বিচার করিবে কি করিয়া? জনসাধারণকে ভোটাধিকার দিয়া যদি তাহার পূর্ণ প্রয়োগে বাধা দেওয়া হয়, তবে তাহা গণতন্ত্র-বিরোধী কাজ হইবে, বলা বাহুল্য।

**ভোটাধিকার এবং সার্বজনীন ভোটাধিকার**

ভোটাধিকার জনসাধারণের রাজনৈতিক অধিকারগুলির মধ্যে প্রধানতম। ভোটাধিকারের দ্বারা জনসাধারণ আইনসভার গঠন ও নীতি নির্ধারণ করে। এখন প্রশ্ন হইতেছে যে, জনসাধারণের সকলেরই ভোটাধিকার থাকা উচিত কিনা? জাতি, ধর্ম, স্ত্রী এবং পুরুষ-নির্বিশেষে প্রাপ্তবয়স্ক জনসাধারণের ভোটাধিকার থাকিলে তাহাকে সার্বজনীন ভোটাধিকার ( Universal Suffrage ) বলে।

**সার্বজনীন ভোটাধিকারের গুণ এবং দোষ**

জনসাধারণের দ্বারাই গণতান্ত্রিক রাষ্ট্র পরিচালিত হওয়া উচিত। অতএব গভর্ণমেন্টের নীতি নির্ধারণ করিবার ক্ষমতা সকলকেই দেওয়া উচিত। জনসাধারণকে ভোটাধিকার হইতে বঞ্চিত করিলে তাহারা ক্রমশঃ রাজনৈতিক ব্যাপারে উদাসীন হইয়া পড়িবে। ফলে, তাহারা নাগরিক কর্তব্য সম্পাদন করিতে অক্ষম হইবে। জনসাধারণের ভোটাধিকার না থাকিলে শাসকশ্রেণী জনসাধারণের সংস্পর্শে আসিবে না এবং ক্রমশঃ তাহারা জনসাধারণের কথা বিস্মৃত হইবে।

অনেকে আবার বলেন যে, যাহারা সন্তোষজনকভাবে ভোটাধিকার প্রয়োগ করিতে সক্ষম, অর্থাৎ বিচার-বুদ্ধিসম্পন্ন, কেবল তাহাদেরই ভোটাধিকার থাকা উচিত। যাহাদের যথেষ্ট শিক্ষা নাই, তাহারা দেশের রাজনৈতিক ব্যাপার বুঝিবে কি করিয়া? কিন্তু লেখাপড়া না শিখিয়াও লোকে যথেষ্ট বুদ্ধিমান ও বিবেচক হইতে পারে। এখানে উল্লেখ করা যাইতে পারে যে, রাষ্ট্রের কর্তব্য হইল প্রত্যেক লোককে শিক্ষিত করিয়া তোলা। অতএব লোকের শিক্ষা না থাকিলে তাহা সরকারের ত্রুটি বলিয়া ধরিতে হইবে। সরকারের ত্রুটিতে জনসাধারণকে ভোটাধিকার হইতে বঞ্চিত করা উচিত নহে।

ভোটাধিকার লাভের শর্ত

অনেকে আবার বলেন যে, যাহার কিছু সম্পত্তি বা আয় আছে কেবলমাত্র তাহাকেই ভোটাধিকার দেওয়া উচিত, কারণ সম্পত্তি বা আয়-বিহীন লোককে কর দিতে হয় না। সুতরাং সরকার ভাল বা মন্দ তাহাতে এই সকল লোকের কোন ক্ষতি-বৃদ্ধি নাই। কিন্তু এই কারণে মানুষকে মৌলিক অধিকার হইতে বঞ্চিত করা কোন মতে বিধেয় নহে। দারিদ্র্য কোন অপরাধ নহে, দরিদ্র ব্যক্তির বিচারবুদ্ধি বা শিক্ষা থাকিবে না একথাও সত্য নহে। সুতরাং সম্পত্তির উপর ভিত্তি করিয়া ভোটাধিকার দেওয়া অনুচিত। প্রত্যেক প্রাপ্তবয়স্ক লোককে ভোটাধিকার দেওয়াই সকল গণতান্ত্রিক রাষ্ট্রের কর্তব্য।

সম্পত্তির ভিত্তিতে ভোটাধিকার

পূর্বে অনেক দেশেই স্ত্রীলোকদিগের ভোটাধিকার ছিল না। অনেকে এখনও স্ত্রীলোকের ভোটাধিকার সমর্থন করেন না। তাঁহাদের মতে স্ত্রীলোকের স্থান একমাত্র গৃহেই। কিন্তু সার্বভৌম ক্ষমতা পুরুষের থাকিলে স্ত্রীলোকেরও আছে। স্ত্রীলোকেরা দুর্বল, তাই রাষ্ট্রের রক্ষণাবেক্ষণ উহাদেরই জন্য প্রয়োজন। সর্বক্ষেত্রে আজকাল পুরুষের মত তাঁহারাও বুদ্ধি-বিবেচনার পরিচয় দিতেছেন।

স্ত্রীলোকদের ভোটাধিকার

ব্রিটিশ শাসনকালে ভারতে দায়িত্বশীল গভর্ণমেণ্ট ছিল না। সেই আমলে আইন-পরিষদ থাকিলেও দেশের মাত্র সামান্য একাংশ লোকের ভোটাধিকার ছিল। বর্তমানে ভারতের সংবিধানে জাতি-ধর্ম-স্ত্রী-পুরুষ-নির্বিশেষে প্রাপ্তবয়স্ক সকলেরই সমান ভোটাধিকার স্বীকৃত হইয়াছে।

**ভোটাধিকার ও রাষ্ট্রীয় কাজে যোগদানের অধিকার (Right to vote and Participation in Public Affairs):** জনগণের প্রধানতম রাজ-

নৈতিক অধিকার হইল ভোটাধিকার। আধুনিক প্রায় সকল গণতান্ত্রিক রাষ্ট্র জাতি-ধর্ম-স্ত্রী পুরুষ-নির্বিশেষে প্রাপ্তবয়স্কদিগের ভোটাধিকার (Adult Suffrage) স্বীকার করিয়া লইয়াছে। গণতন্ত্রের মূলনীতির উপর ভিত্তি করিয়া এরূপ করা হইয়া থাকে। গণতন্ত্রের অর্থ জনসাধারণের কল্যাণ সাধনে নিযুক্ত নিজেদের সরকার। ভোটাধিকার মানুষের জন্মগত অধিকার। রাষ্ট্রের শাসন-পদ্ধতির ফল সকলকেই ভোগ করিতে হয়। অতএব জনসাধারণের প্রত্যেককে শাসনকার্য নিয়ন্ত্রণের এবং নির্ধারণের অধিকার দিতে হইবে। পূর্বে গণতন্ত্র বলিতে সাধারণের প্রত্যক্ষ শাসন বুঝাইত, কিন্তু বর্তমানে প্রত্যেক রাষ্ট্রেই জনসংখ্যার আধিক্য হেতু প্রত্যক্ষ শাসন সম্ভব নহে। বর্তমানে প্রতিনিধি নির্বাচন করিয়া জনসাধারণ পরোক্ষভাবে শাসন-ব্যবস্থা নিয়ন্ত্রণ করিয়া থাকে।

ভোটাধিকারের প্রয়োজন

নির্বাচন করিবার অধিকার গণতান্ত্রিক রাষ্ট্রের মুষ্টিমেয় নাগরিকের একমাত্র অধিকার নহে। গণতান্ত্রিক আদর্শকে পূর্ণভাবে প্রতিষ্ঠিত করিতে হইলে সকল নাগরিকেরই নির্বাচিত হইবার অধিকার থাকা কর্তব্য।

ভোটাধিকারের মত প্রত্যেক নাগরিকেরই রাষ্ট্রীয় কার্যে যোগদান করিবার অধিকারও আছে। ভোটাধিকার, সরকারী চাকরি পাইবার অধিকার, নির্বাচন-প্রার্থী হইবার অধিকার এবং রাজনৈতিক সভা ও কার্যে যোগদান করিবার অধিকার প্রভৃতি 'রাজনৈতিক অধিকার' (Political Rights,-এর পর্যায়ভুক্ত। স্বাধীনতা লাভের পূর্বে আমাদের নাগরিক অধিকার বিশেষভাবে সীমাবদ্ধ ছিল। তখন সর্বপ্রকার রাষ্ট্রীয় এবং জনসাধারণের কার্যে যোগদান করিবার অধিকার সকলের ছিল না। ভারতের বর্তমান শাসনতন্ত্রে জনসাধারণের যাবতীয় রাজনৈতিক ও পৌর স্বাধীনতার অধিকার স্বীকার করিয়া লওয়া হইয়াছে। অন্যান্য সুপরিচালিত গণতান্ত্রিক রাষ্ট্রের মত ভারত রাষ্ট্রেও জাতি-ধর্ম-নির্বিশেষে সকলকে সমান অধিকার দেওয়া হইয়াছে।

রাজনৈতিক অধিকার

**রাজনৈতিক দল ও উহার উদ্দেশ্য (Political Parties and their aims):** কতকগুলি রাজনৈতিক কার্যতালিকা লইয়া এক একটি রাজনৈতিক দলের সৃষ্টি হয়। জনসাধারণের মধ্যে সকলেই এক ধরনের শাসনব্যবস্থা পছন্দ করে না। অতএব বিভিন্ন দলের সমর্থক দেখিতে পাওয়া যায়। প্রত্যেক দল জনগণের মধ্যে নিজেদের কার্যতালিকা এবং উদ্দেশ্য প্রচার করিয়া বেশির ভাগ জনসাধারণের সমর্থন লাভ করিতে চেষ্টা করে।

রাজনৈতিক দল

প্রত্যেক দলেরই আসল উদ্দেশ্য বেশির ভাগ জনসাধারণের সমর্থন লাভ করিয়া শাসনক্ষমতা লাভ করা। এইভাবেই সর্বদেশে বিভিন্ন রাজনৈতিক দলের সৃষ্টি হইয়াছে। একই আদর্শে বিশ্বাসী এবং একই মতাবলম্বী জনসমষ্টি লইয়া এক একটি রাজনৈতিক দলের সৃষ্টি হয় এবং ঐ দলের সদস্যেরা একটি সভায় মিলিত হইয়া তাহাদের উদ্দেশ্য এবং কার্যতালিকা স্থির করে। প্রত্যেক রাজনৈতিক দল চেষ্টা করে দেশের প্রকৃত মঙ্গল বিধান করিতে, তাই তাহারা সকলকে স্বমতে আনিতে চেষ্টা করে। ইহার পর তাহারা চেষ্টা করে আইনসভায় নির্বাচনে জয়লাভ করিতে। তাহারা নিজেদের দলভুক্ত লোককে নির্বাচনে প্রার্থী হিসাবে দাঁড় করাইয়া আইনসভার অধিকাংশ আসন দখল করিবার চেষ্টা করে। কারণ, আইনসভার অধিকাংশ আসন দখল করিতে না পারিলে সরকার অর্থাৎ মন্ত্রিসভা গঠন করা সম্ভব হয় না। দলের নেতারা বক্তৃতা দ্বারা এবং সংবাদপত্রের মাধ্যমে নানাপ্রকার প্রচারকার্য চালাইয়া ভোটদাতাগণকে নিজেদের মতে বিশ্বাসী করিয়া তুলিবার চেষ্টা করে। ভোটারগণই দেশের আইনসভার নির্বাচনের অধিকারী। নির্বাচনের শেষে যে দলের সদস্যগণ আইনসভায় অধিকাংশ আসন দখল করেন, সেই দলকেই মন্ত্রিসভা গঠন করিতে আহ্বান করা হয়। দলের নেতাকে তখন প্রধানমন্ত্রী নিযুক্ত করা হয় এবং তাঁহারই পরামর্শে অন্যান্য মন্ত্রী নিযুক্ত করা হয়।

**সংবাদপত্রের স্বাধীনতা ( Freedom of the Press ) :** সাধারণ জনসভায় যেমন প্রত্যেক নাগরিকের স্বাধীন মতামত প্রকাশের অধিকার আছে, সেইরূপ ঐ মত পুস্তকাকারে অথবা সংবাদপত্রের মাধ্যমে প্রকাশ করিবার অধিকারও আছে। প্রত্যেক নাগরিকের কর্তব্য হইতেছে জনসাধারণের কল্যাণ সাধন করিবার চেষ্টা করা।

**সংবাদপত্রের মাধ্যমে স্বাধীন মতপ্রকাশ**

তাহাতে কেহই তাহাকে বাধা দিতে পারে না। জনসাধারণের কল্যাণ-কামনায় কোন মতামত প্রকাশে কাহাকেও বাধা দেওয়া উচিত নহে। সংবাদপত্র স্বাধীন মত প্রকাশের অন্যতম প্রধান মাধ্যম। মত প্রকাশের স্বাধীনতা হইতেই এই অধিকারের উদ্ভব হইয়াছে। সরকারের নিকট এই মতপ্রকাশ যতই অপ্রিয় হউক না কেন, ইহা মানুষের স্বাধীন চিন্তার প্রকাশ। ইহাতে বাধা দিলে রাষ্ট্রের নাগরিক অধিকার ক্ষুণ্ণ হইবে। তবে কাহারও উদ্দেশ্যে অশ্লীল বা নিন্দাসূচক কিছু প্রকাশ করিবার বা অন্যায্য সমালোচনার দ্বারা সরকারকে হেয় প্রতিপন্ন করিবার অধিকার সংবাদপত্রের নাই।

**মত প্রকাশের স্বাধীনতা** ( **Freedom of Expression** ): মানুষ তাহার চিন্তার আদান-প্রদান করিতে সক্ষম। এই হিসাবে সে অন্যান্য জীব অপেক্ষা শ্রেষ্ঠ। ভাষা ভাবের বাহন। অতএব ভাষার দ্বারা তাহার ভাবপ্রকাশে কাহারও বাধা দেওয়া উচিত নহে। গণতান্ত্রিক আদর্শে প্রত্যেক মানুষকে সরকারী ব্যবস্থা এবং কার্য-কলাপের সমালোচনা করিতে দেওয়া উচিত। অন্যথায় সরকার স্বৈরাচারী হইয়া উঠিতে পারে। বাক্‌স্বাধীনতায় অবশ্য কোন মানহানিকর অথবা রাষ্ট্রদ্রোহিতামূলক কিছু বলিবার অধিকার কাহারও নাই। তবে রাষ্ট্রের নিরাপত্তা এবং সুনাম রক্ষার প্রয়োজন হইলে বাক্‌স্বাধীনতার অপব্যবহার রোধ করিতে হইবে।

বাক্‌স্বাধীনতা

**সংঘবদ্ধ হইবার অধিকার** ( **Right of Association** ): মানুষ সামাজিক জীব। সংঘবদ্ধভাবে জীবনযাপন করা তাহার জন্মগত স্বাভাবিক প্রবৃত্তি। এই প্রবৃত্তি হইতেই রাষ্ট্রের উদ্ভব হইয়াছে। রাষ্ট্রের সংগঠনে মানুষের রাষ্ট্রনৈতিক আকাঙ্ক্ষা চরিতার্থ হয়। ইহা ব্যতীত মানুষের আরও নানাপ্রকার আকাঙ্ক্ষা থাকে। এই সকল আকাঙ্ক্ষা চরিতার্থ করিবার জন্য মানুষ নানাপ্রকার সংঘ গঠন করিয়া থাকে। এই কারণে ধর্মীয় সংঘ, সাংস্কৃতিক সংঘ, সামাজিক সংঘ প্রভৃতির সৃষ্টি হইয়াছে। আজ সকল সুসভ্য রাষ্ট্রই মানুষের সংঘবদ্ধ হইবার অধিকার স্বীকার করিয়া লইয়াছে।

অন্যান্য সংঘ গঠনের আকাঙ্ক্ষা

**স্বাধীন মতপ্রকাশের এবং সংঘবদ্ধ হইবার অধিকারের দায়িত্ব** ( **Responsibility consequent upon the enjoyment of the Freedom of Expression and Right of Association** ): প্রত্যেক ব্যক্তির জন-কল্যাণার্থে স্বাধীন মত প্রকাশ করিবার অধিকার আছে। তবে এবিষয়ে তাহার একটা দায়িত্ব আছে। তাহার স্বাধীন মত প্রকাশে যদি রাষ্ট্রের কোন অমঙ্গল সাধিত হয়, তবে উহা কোনমতেই প্রকাশ করা উচিত নহে। কারণ, তাহার সামান্য মত প্রকাশের জন্য রাষ্ট্রের অন্য জনসমষ্টির অপকার হইতে পারে। এইভাবে মতপ্রকাশ প্রত্যেক ব্যক্তির নিজস্ব দায়িত্ব। মতপ্রকাশের স্বাধীনতা অবাধ হইতে পারে না, কারণ জনস্বার্থ সর্বপ্রথম বিচার করা কর্তব্য।

মতপ্রকাশের দায়িত্ব

সংগঠন প্রতিষ্ঠা করিবার অধিকার মানুষের আছে, কারণ সে সামাজিক জীব, কিন্তু ইহার অপব্যবহারে একটি রাষ্ট্র, সমাজ-জীবন ধ্বংস হইয়া যাইতে পারে। রাষ্ট্রদ্রোহী কিংবা অপরের ক্ষতিকারক কোন সংগঠন সব সময় পরিত্যাজ্য।

সংগঠন প্রতিষ্ঠার দায়িত্ব

**আধুনিক জনসমষ্টির রাজনৈতিক জীবন (Political life in Modern Communities) :** জনসমষ্টিকে প্রধানত দুই শ্রেণীতে বিভক্ত করা যায়, যথা—হরের জনসমষ্টি (Urban Community) এবং গ্রাম্য জনসমষ্টি (Rural Community)। আধুনিক যুগে উভয় জনসমষ্টিই রাষ্ট্রের রাজনৈতিক ব্যাপারের সহিত সর্বভাবে জড়িত। কারণ, গণতান্ত্রিক রাষ্ট্র জনসাধারণের প্রতিষ্ঠান। রাষ্ট্র জনসমষ্টির রাজনৈতিক প্রয়োজন মিটাইয়া থাকে। আজকাল সমগ্র জনসমষ্টি রাষ্ট্রের গঠন নিয়ন্ত্রিত করিবার জন্য সচেষ্ট থাকে। রাষ্ট্রকে উপযুক্তভাবে গঠন করিয়া জনসাধারণের মঙ্গল বিধান করা জনসমষ্টির কর্তব্য কেবলমাত্র জনসাধারণের রাজনৈতিক চেতনার মাধ্যমেই উপযুক্ত রাষ্ট্র গঠিত হইতে পারে। দেশের সকল লোকের যদি রাজনৈতিক চেতনার উন্মেষ হয়, তবে তাহারা কিভাবে উপযুক্ত শাসনব্যবস্থার প্রবর্তন করা যায়, তাহা বুঝিতে পারে এবং সেবিষয়ে উপায় অবলম্বন করিতে পারে। জনসাধারণের কতকগুলি অধিকার আছে। সেই অধিকারগুলিকে কার্যে পরিণত করিতে সকল ব্যক্তিরই রাজনৈতিক ব্যাপারে জড়িত থাকিতে হয়। আজকাল শহরে শহরে, গ্রামে গ্রামে জনসভার মাধ্যমে শিক্ষিত সম্প্রদায় এবং রাজনৈতিক দলগুলি জনসাধারণকে রাজনৈতিক বিষয়ে সচেতন করিয়া তোলে। অতএব প্রত্যেক ব্যক্তিই জনসমষ্টির অধিকার কি তাহা বুঝিতে পারে। ফলে, প্রত্যেক জনসমষ্টি তাহার দাবিগুলি আদায় করিতে তৎপর হয়। প্রায় সর্বত্রই প্রত্যেক প্রাপ্তবয়স্ক ব্যক্তির ভোটাধিকার আছে, যাহার বলে সে রাষ্ট্রের শাসনগঠনের রদবদল করিতে সহায়তা করিতে পারে। এই অধিকার ভোগ করিতে হইলে তাহাকে রাজনৈতিক বিষয়ে সচেতন থাকিতে হয়। জনসমষ্টি রাজনৈতিক সভার আহ্বান করিয়া তাহাদের রাজনৈতিক জীবনের পরিচালনা করে।

**জনসমষ্টির রাজনৈতিক চেতনা**

অধুনিক যুগে প্রায় সর্বত্রই প্রত্যেক জনসমষ্টির ভোটাধিকার, সরকারী চাকরি পাইবার এবং রাজনৈতিক সভা ইত্যাদি করিবার অধিকার আছে। জনসমষ্টি সভাসমিতিতে তাহাদের স্বাধীন মত প্রকাশ করিয়া সরকারের কার্যাবলীর সমালোচনা করে। ইহা ব্যতীত শাসকমণ্ডলী বা আইনসভার নিকট আবেদন করিয়া কোন অভাব-অভিযোগের প্রতিকার প্রার্থনা করিবার অধিকার প্রত্যেক নাগরিকের আছে। এইভাবে আধুনিক যুগে জনসমষ্টির রাজনৈতিক জীবন গড়িয়া উঠিয়াছে।

**জনসমষ্টির অধিকার**

জনসমষ্টির অভাব-অভিযোগের দিক হইতে দেখিলে শহরের জনসমষ্টির রাজ-

নৈতিক জীবন হইতে গ্রাম্য জনসমষ্টির রাজনৈতিক জীবন ভিন্ন রূপ। কারণ, শহরের সমস্যা হইতে গ্রামের সমস্যা অন্যপ্রকার। তদুপরি শহরগুলিতে শিক্ষিত সম্প্রদায়ের লোক গ্রাম অপেক্ষা অনেক বেশি। রাজনৈতিক চেতনার দিকেও পার্থক্য তাহাদের মধ্যে যথেষ্ট রহিয়াছে। শহরের পৌর-প্রতিষ্ঠানগুলির কার্য এবং সমস্যা যেরূপ গ্রামের পৌরপ্রতিষ্ঠানগুলির সমস্যা ও কার্যাদি ঠিক সেইরূপ নহে। যাহা হউক, উভয় ক্ষেত্রেই স্থানীয় সমস্যার সমাধান জনসমষ্টির উপর অর্পিত। ঐ সকল সমস্যার সমাধানে জনসমষ্টির রাজনৈতিক জীবন এবং চেতনা ধীরে ধীরে গড়িয়া উঠিয়াছে।

জনসমষ্টির রাজনৈতিক চেতনার অভাব

**গণতান্ত্রিক সমাজের আদর্শ (Ideals of a Democratic Society) :** আদর্শ গণতান্ত্রিক সমাজ গঠন করিতে বর্তমানে সকল রাষ্ট্রই বদ্ধপরিকর। গণতান্ত্রিক সমাজ বলিতে আমরা এমন একটি সমাজ বুঝি যাহাতে প্রত্যেক ব্যক্তি পরস্পরের সহযোগিতা করিয়া আহার্য এবং পানীয় সংগ্রহ, আশ্রয় নির্মাণ এবং বিপদ-আপদ হইতে রক্ষার ব্যবস্থা করে। আধুনিক যুগে সমাজব্যবস্থার মধ্যে এমন জটিলতার সৃষ্টি হইয়াছে যে, একে অপরের সহায়তা ব্যতীত বাঁচিতে পারে না। গণতান্ত্রিক সমাজের প্রধান আদর্শ সাম্য এবং স্বাধীনতার ভিত্তিতে গঠিত। শ্রেণী-ধর্ম-নির্বিশেষে প্রত্যেক ব্যক্তির নিজের ক্ষমতার পূর্ণতম বিকাশের সুযোগদান একমাত্র গণতান্ত্রিক সমাজেই সম্ভব। ইহা ভিন্ন, গণতান্ত্রিক সমাজ এমনভাবে গঠিত হওয়া উচিত যে, ইহাতে প্রত্যেক শ্রেণীর লোকের স্বার্থ এবং অধিকার সংরক্ষিত হইতে পারে। যদি সমাজের মধ্যে কোন শ্রেণীর লোকের ভোটদানের ক্ষমতা না দেওয়া হয়, তবে তাহাদের স্বার্থ ক্ষুণ্ণ হইবার সম্ভাবনা থাকে। এক শ্রেণীর লোকের পক্ষে অপর শ্রেণীর লোকের স্বার্থ বুঝা কঠিন। সেইজন্য সকল শ্রেণীর লোকের সমান অধিকার থাকিলে সমাজের প্রত্যেকের স্বার্থ সংরক্ষিত হইয়া আদর্শ সমাজ গঠিত হইতে পারে।

আদর্শ গণতান্ত্রিক সমাজের প্রয়োজনীয় কার্যাবলী

আদর্শ গণতান্ত্রিক সমাজের প্রত্যেক ব্যক্তিরই স্বাধীন মতামত থাকা প্রয়োজন। ইহাতে সাধারণ লোকের দেশপ্রীতি বৃদ্ধি পায় এবং সকলের মধ্যে সহযোগিতা দৃঢ় হয়। গণতান্ত্রিক সমাজের উদ্দেশ্য হইতেছে প্রত্যেকের মঙ্গল সাধন করা। শিক্ষালাভ এবং বুদ্ধির বিকাশ হয় অপরের সাহায্যের উপর নির্ভর করিয়া। নিজের প্রয়োজন মিটাইতে এবং নৈতিক উন্নতি করিতেও অপরের সহায়তা চাই।

আদর্শ গণতন্ত্রে ব্যক্তি মাত্রেরই স্বমত ব্যক্ত করিবার প্রয়োজনীয়তা

সমাজের প্রত্যেক ব্যক্তির কর্তব্য সমষ্টিগত কল্যাণ সাধন করা। আদর্শ সমাজ গঠন করিতে হইলে সমাজের প্রত্যেক ব্যক্তির স্বাস্থ্য ভাল রাখিতে হইবে অন্যথায় সে অপরের কাজে লাগিতে পারিবে না। সমাজের হিতার্থে প্রত্যেক ব্যক্তির সুচিন্তিত মত প্রকাশ করা প্রয়োজন। ইহাতে সমাজের বিচারশক্তি ক্রমশঃ উন্নত হইয়া উঠিবে। আদর্শ গণতান্ত্রিক সমাজের মূল আদর্শ হইতেছে সমাজ-জীবনে অখণ্ড শান্তি অব্যাহত রাখা।

**দৈনন্দিন জীবনে গণতান্ত্রিক আচরণ (Democratic Conduct in everyday life) :** মানুষ সামাজিক জীব। সমাজ ব্যতীত মানুষ জীবন ধারণ করিতে পারে না। মানুষ মানুষের সহায়তায় বাঁচিয়া আছে। প্রতিমুহূর্তে মানুষ অন্যের সহিত প্রত্যক্ষ এবং পরোক্ষ সহযোগিতায় চলাফেরা করিতেছে। আমরা একদিন যদি দিনের শেষে হিসাব করিতে বসি যে, আজ কাহার কতটুকু সাহায্যে আমাদের দিন কাটিয়াছে, তাহা হইলে দেখিব যে, আমাদের অন্নগ্রহণ হইতে চলাফেরা পর্যন্ত সবটুকু অপরের সহযোগিতায় পরিচালিত হইয়াছে। ভোর বেলা আমরা যখন খবরের কাগজ পড়ি তখন কি ভাবিয়া দেখি যে, কত হাজার হাজার লোকের সহায়তায় আমার এই সুখ-সুবিধা? আবার অপর দিকে আমরা আমাদের ব্যক্তিগত অতি সামান্য ক্ষমতায় অলক্ষ্যে কত লোকের জীবনযাত্রায় সাহায্য করিতেছি। আধুনিক যুগে সমাজের জটিলতা বহুপরিমাণে বৃদ্ধি পাইয়াছে। তাই অপরের সাহয্যে ব্যতীত আমাদের এক পা-ও চলিবার ক্ষমতা নাই। পরিবারই হইল আদিম সামাজিক প্রতিষ্ঠান। প্রাচীন যুগে জীবনযাত্রায় এত জটিলতা ছিল না, মানুষ বনে বনে শিকার অন্বেষণ করিয়া খাদ্য সংগ্রহ করিয়া জীবন যাপন করিত। সে যুগেও পরিবার-পরিজনের সাহায্যেই মানুষ জীবিকা নির্বাহ করিত। দৈনন্দিন জীবনযাত্রায় একজন অপর জনের সহিত সহায়তার বিনিময় করিতেছে। আমি যদি একটি জামা ক্রয় করি তবে আমি অর্থের সহায়তায় বিক্রেতার নিকট হইতে জামার সহায়তা লাভ করি। এইভাবে আমরা দৈনন্দিন জীবনে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে গণতান্ত্রিক আচরণের বিনিময়ে জীবনযাত্রা নির্বাহ করি।

গণতান্ত্রিক আদান-প্রদানে দৈনন্দিন জীবনযাত্রা

## Model Questions

1. Describe the different forms of Government.
   বিভিন্ন শাসনব্যবস্থার বর্ণনা দাও।

2. Give a brief description of elections in modern communities.
   আধুনিক সমাজের নির্বাচন-পদ্ধতির সংক্ষিপ্ত বিবরণ দাও।
3. What do you mean by political parties ?
   রাজনৈতিক দল বলিতে কি বুঝ ?
4. What are the consequent responsibilities of the freedom of press, expression and association ?
   সংবাদপত্রের স্বাধীনতা, স্বাধীন জনমত এবং সংগঠন স্থাপনের অধিকারের আনুষঙ্গিক দায়িত্ব কি ?
5. What are the ideals of a democratic society ?
   গণতান্ত্রিক সমাজের আদর্শ কি ?

## UNIT (b) : স্থানীয় শাসন ও স্থানয়ী স্বায়ত্তশাসন

### (Organisation of Local Administration & Local Self-Government)

**স্থানীয় শাসন (Local Government) :** একটি বৃহৎ রাষ্ট্রের সরকারের পক্ষে দেশের সকল অঞ্চল একই কেন্দ্র হইতে দক্ষতার সহিত শাসন করা সম্ভব হয় না। একই কারণে আজকাল সকল রাষ্ট্রই দেশকে কতকগুলি অংশে বিভক্ত করিয়া ঐ সব অংশের শাসনব্যবস্থা স্থানীয় সরকারে হাতে ন্যস্ত করিয়া থাকে। ইহাকে স্থানীয় সরকার (Local Government) বলা হয়; দেশকে বিভিন্ন প্রদেশ বা রাজ্যে ভাগ করিয়া প্রত্যেকটির জন্য এক একটি স্থানীয় শাসনের ব্যবস্থা করা হইয়া থাকে। প্রাদেশিক গবর্ণর বা রাজ্যপাল, প্রাদেশিক মন্ত্রিসভা, আইনসভা এইরূপ স্থানীয় শাসন পরিচালনা করিয়া থাকেন। ভারতের স্থানীয় শাসন প্রত্যেক রাজ্যের রাজ্যপাল, রাজ্যমন্ত্রিসভা ও আইনসভা পরিচালনা করিয়া থাকেন। কোন স্থানে বসবাস করিতে হইলে সেই স্থানের রাস্তা-ঘাট, পরিস্রুত ও অপরিস্রুত জল সরবরাহ, আলো, জল-নিষ্কাশন প্রভৃতির প্রয়োজন হয়। স্থানীয় বাসিন্দাগণের সাহায্যে এই সকল কাজ পরিচালনা করা সহজতর হয় বলিয়া স্থানীয় লোকের প্রতিনিধিগণের সভার উপর এই সকল স্থানীয় সমস্যার সমাধানের ভার অর্পণ করা হয়। ইহাকে স্থানীয় স্বায়ত্তশাসন (Local Self-Government) বলা হয়। কর্পোরেশন, মিউনিসিপ্যাল বোর্ড, জেলা বোর্ড প্রভৃতি এইরূপ স্থানীয় স্বায়ত্তশাসিত প্রতিষ্ঠান।

স্থানীয় শাসনের অর্থ

সুতরাং স্থানীয় স্বায়ত্তশাসন ব্যবস্থা বলিতে আমরা একটি শাসনব্যবস্থা বুঝি যাহার দ্বারা ক্ষুদ্র একটি গণ্ডির মধ্যে স্থানীয় কতকগুলি কার্য পরিচালিত হয়। একটি ক্ষুদ্র সীমার মধ্যে কতকগুলি কার্য, যথা: রাস্তানির্মাণ, স্বাস্থ্যরক্ষা, পরিচ্ছন্নতা, জলসরবরাহ, আলোর ব্যবস্থা প্রভৃতি স্থানীয় স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানের কর্তব্য।

**স্থানীয় স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানের কার্যাবলী (Functions of the Local Self-governing Institutions):** স্থানীয় শাসন প্রতিষ্ঠানগুলি কেবলমাত্র স্থানীয় কয়েকটি কার্যের দিকে দৃষ্টি দেয়। প্রধানত, তিনটি কারণে স্থানীয় স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানের সৃষ্টি হইয়াছে। প্রথমত, সরকারের পক্ষে প্রত্যেক খুঁটিনাটি বিষয়ের দিকে যথোপযুক্ত দৃষ্টি রাখা সম্ভবপর নয়। সরকারকে সমস্ত কার্য

পরিচালনা করিতে হইলে, কাজের চাপ অত্যন্ত বৃদ্ধি পাইবে এবং সমস্ত কাজেই গোলযোগ উপস্থিত হইবে। দ্বিতীয়ত, সরকারের পক্ষে সুদূর গ্রামাঞ্চল পর্যন্ত সর্ববিষয়ে দৃষ্টি রাখা সম্ভব হয় না। তৃতীয়ত, দেখা যায় যে, দেশের সকল অঞ্চলের সমস্যা এক নহে। গ্রামে গ্রামে, শহরে শহরে এমন কি জেলায় জেলায় সমস্যার পার্থক্য দেখা যায়। এই সকল সমস্যার সমাধান একমাত্র স্থানীয় লোকের দ্বারাই সুষ্ঠুভাবে হওয়া সম্ভব। স্থানীয় লোকেরাই সেই স্থানের বিভিন্ন সমস্যার বিষয়ে অধিক সচেতন।

স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানের সৃষ্টি

স্থানীয় প্রতিষ্ঠানেগুলির হাতে কয়েকটি কাজ ন্যস্ত থাকে, যথা, রাস্তা-ঘাট নির্মাণ এবং মেরামত, জনস্বাস্থ্য, জননিরাপত্তা, পরিচ্ছন্নতা, পানীয় জল সরবরাহ, প্রাথমিক শিক্ষাদান প্রভৃতি। গ্রাম এবং নগরের মধ্যে স্থানীয় শাসন-প্রতিষ্ঠানের কার্যাদি বহু বিষয়ে পৃথক। নগর অঞ্চলে রাস্তায় আলোর ব্যবস্থা করা, নালা-নর্দমা নির্মাণ করা, পার্ক নির্মাণ করা, পরিষ্কার-পরিচ্ছন্নতা বজায় রাখা, বস্তিসংস্কার প্রভৃতি বহু প্রকার কাজ করিতে হয়। গ্রামাঞ্চলে এই ধরনের কাজ করা হয় না। অনেক সময় নিজ নিজ অঞ্চলে শান্তিরক্ষার ভারও এই সব প্রতিষ্ঠানের উপর ন্যস্ত থাকে। অনেক বড় বড় শহরে স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানের হাতে অগ্নিনির্বাপক বাহিনীও রাখা হয়। জনশিক্ষা প্রসারের জন্য বহু সময় এই প্রতিষ্ঠানগুলি গ্রন্থাগার, যাদুঘর, নাট্যশালা প্রভৃতি পরিচালনা করে। কোন কোন শহরে ট্রাম ও বাস পরিচালনা এবং গ্যাস ও বৈদ্যুতিক শক্তি সরবরাহ এই সব প্রতিষ্ঠানের হাতে ন্যস্ত থাকে।

স্বায়ত্তশাসনের কার্যাবলী

স্থানীয় স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানগুলিও দেশের শাসনপরিষদের মতই গঠিত। এই প্রতিষ্ঠানগুলিতে একটি করিয়া প্রতিনিধি-পরিষদ ও কার্য-নির্বাহক সভা থাকে। করদাতা অথবা প্রত্যেক প্রাপ্তবয়স্ক লোকের ভোটে প্রতিনিধি-পরিষদ গঠিত হয়। কার্যনির্বাহক সভা বেশির ভাগ ক্ষেত্রেই প্রতিনিধি-পরিষদের সদস্যদিগের মধ্য হইতে নির্বাচিত হয়। কার্যনির্বাহক সভা সর্ববিষয়ে প্রতিনিধি পরিষদের নিকট দায়ী থাকে। কার্য-নির্বাহক সভাকে সাহায্য করিবার জন্য একদল বেতনভুক কর্মচারী নিযুক্ত থাকে।

স্থানীয় স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানের গঠন

ভারতের স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানগুলিকে প্রধানত দুই ভাগে বিভক্ত করা যায়, যথা—পৌর ( Urban ) এবং গ্রাম্য ( Rural )। অন্য দেশের মত ভারতের পৌর বা গ্রাম্য জীবন এক নহে। তাই দুই ধরনের প্রতিষ্ঠান প্রবর্তিত হইয়াছে। গ্রাম্য অঞ্চলে কোথাও

পৌর এবং গ্রাম্য প্রতিষ্ঠান

পঞ্চায়েৎ আবার কোথাও বা ইউনিয়ন বোর্ড দেখিতে পাওয়া যায়। এই প্রতিষ্ঠান একটি গ্রাম অথবা কয়েকটি পরস্পর-সংলগ্ন গ্রাম লইয়া গঠিত হয়। লোকাল বোর্ড এক একটি মহকুমার জন্য প্রতিষ্ঠিত হয়। জেলা বা তালুক বোর্ডগুলি সমগ্র জেলার বা তালুকের কার্যাদি পরিচালনা করে। জেলার সমগ্র গ্রাম্যাঞ্চলের স্বায়ত্তশাসন-সংক্রান্ত কার্যাদি জেলা বোর্ডের দায়িত্বাধীন থাকে। শহর অঞ্চলে মিউনিসিপ্যালিটি বা পৌরসভা স্থাপিত হয়। প্রেসিডেন্সী শহর এবং বড় বড় শহরগুলিতে কর্পোরেশন দেখিতে পাওয়া যায়। যে-সব অঞ্চলে সৈন্য মোতায়েন থাকে সেই সব অঞ্চলে ক্যাণ্টনমেণ্ট বোর্ড বা সেনানিবাস সংঘ রহিয়াছে। ইহা ছাড়া, প্রেসিডেন্সী শহরগুলিতে নগর-উন্নয়নের জন্য ইম্প্রুভমেণ্ট ট্রাস্ট রহিয়াছে এবং বন্দরগুলিতে বন্দর-রক্ষক প্রতিষ্ঠান বা পোর্ট ট্রাস্ট আছে।

গ্রাম্য স্বায়ত্তশাসন

পৌর স্বায়ত্তশাসন

স্থানীয় স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানগুলির সার্বভৌম ক্ষমতা নাই। জনসাধারণের স্বার্থের খাতিরে স্থানীয় প্রতিষ্ঠানগুলির উপর রাজ্য সরকারের কিছু কিছু নিয়ন্ত্রণ ক্ষমতা থাকা উচিত। স্থানীয় স্বায়ত্তশাসনের ত্রুটির ফলে দেশের সমূহ ক্ষতি সাধিত হইতে পারে। এই কারণে রাজ্য সরকার স্থানীয় স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানগুলির কার্যকলাপ নিয়ন্ত্রিত করিয়া থাকেন এবং ঘোরতর অন্যায়মূলক কার্যের জন্য শাস্তিও দিতে পারেন বা সাময়িকভাবে স্থানীয় স্বায়ত্তশাসিত প্রতিষ্ঠানগুলির কার্যভার নিজ হস্তে গ্রহণ করিতে পারেন। তবে রাজ্য সরকার সাধারণত স্থানীয় স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানগুলির কার্যের উপর হস্তক্ষেপ করেন না কারণ, রাজ্য সরকার যদি সর্বক্ষেত্রে ইহাদের কার্যে হস্তক্ষেপ করেন তাহা হইলে স্থানীয় প্রতিষ্ঠানগুলি নিজ নিজ কার্য করিবার ক্ষমতা হারাইবে এবং উহাদের দায়িত্ববোধও লোপ পাইবে। রাজ্য সরকার অপর দিকে স্থানীয় প্রতিষ্ঠানগুলিকে তাহাদের কার্যাদির উন্নতির জন্য সর্বপ্রকার অর্থ সাহায্য ও তথ্য সরবরাহ করিবেন। স্থানীয় প্রতিষ্ঠানের কার্যের সহিত বিভিন্ন প্রতিষ্ঠানের কার্যের সমন্বয় সাধনের জন্য রাজ্য সরকার যথাযোগ্য ব্যবস্থা করিবেন। স্থানীয় প্রতিষ্ঠানের আর্থিক স্বাচ্ছল্য বিধানের উদ্দেশ্যে হিসাব-পরীক্ষক নিয়োগ এবং অতিরিক্ত ব্যয় মঞ্জুর করা বা না-করা প্রভৃতি ক্ষমতার রাজ্য সরকারের আছে।

স্থানীয় স্বায়ত্তশাসন এবং রাজ্য সরকারের মধ্যে সম্বন্ধ

**কলিকাতা কর্পোরেশন (Calcutta Corporation):** কলিকাতা কর্পোরেশন (পৌর প্রতিষ্ঠান) ১৯৫১ খ্রীষ্টাব্দে কলিকাতা মিউনিসিপ্যাল আইন

অনুসারে ৭৬ জন কাউন্সিলর এবং ৫ জন অল্ডারম্যান লইয়া গঠিত ছিল। ১৯৫২ ও ১৯৫৫ খ্রীষ্টাব্দে উহার কতক পরিবর্তন করা হয়। সেই অনুসারে কলিকাতা কর্পোরেশন মোট ৮৬ জন সদস্য লইয়া গঠিত ছিল। ইহাদের মধ্যে ৮০ জন ছিলেন নির্বাচিত সদস্য আর কলিকাতা ইমপ্রুভ্‌মেণ্ট ট্রাস্টের চেয়ারম্যান ছিলেন পদাধিকারবলে সদস্য। নির্বাচিত কাউন্সিলরগণ কর্তৃক ৫ জন অল্ডাম্যান নির্বাচিত হন। কলিকাতা কর্পোরেশনের এই প্রতিনিধি পরিষদের কার্যকাল তিন বৎসর পর্যন্ত; ইহার পর পুনরায় প্রতিনিধি পরিষদ নির্বাচিত হইবে। বাড়ী অথবা বস্তির মালিক, কর্পোরেশনকে যাঁহারা রেট, ট্যাক্স অথবা লাইসেন্স ফি দেন, বস্তিতে বাস করিয়া যাঁহারা অন্তত চারি টাকা অন্যত্র যাঁহারা অন্তত আট টাকা মাসিক বাড়ী ভাড়া দেন, যাঁহারা ম্যাট্রিকুলেশন অথবা স্কুল ফাইন্যাল পরীক্ষায় পাশ করিয়াছেন এই সব লোকের বয়স ২১ বৎসর উত্তীর্ণ হইলেই তাঁহারা কলিকাতা কর্পোরেশনের সাধারণ নির্বাচনে ভোটের অধিকারী ছিলেন। ১৯৬২ খ্রীষ্টাব্দের এক সংশোধনী আইন দ্বারা কলিকাতা কর্পোরেশনের কাউন্সিলরগণ প্রাপ্তবয়স্কদের ভোটে নির্বাচিত হইবেন স্থির হয়। ১৯৬৪ খ্রীষ্টাব্দের অপর এক আইন দ্বারা কলিকাতা পৌর এলাকাকে মোট ১০০টি ওয়ার্ডে ভাগ করা হইয়াছে এবং প্রত্যেক ওয়ার্ড হইতে একজন করিয়া কাউন্সিলর ইদানীং (মার্চ, ১৯৬৫) নির্বাচিত হইয়াছেন। ইহা ভিন্ন নির্বাচিত কাউন্সিলরদের ভোটে পাঁচজন অল্ডারম্যান এবং কলিকাতা ইমপ্রুভ্‌মেণ্ট ট্রাস্টের চেয়ারম্যান লইয়া পৌরসভা গঠিত। সকল সদস্য তাঁহাদের নিজেদের মধ্য হইতে প্রতি বৎসর একজন মহানাগরিক (Mayor) এবং একজন উপ মহানাগরিক (Deputy Mayor) নির্বাচন করেন। কর্পোরেশনের সভায় মহানাগরিক সভাপতিত্ব করেন। তাঁহার অবর্তমানে উপ-মহানাগরিক সভাপতিত্ব করেন। মহানাগরিক অথবা উপ-মহানাগরিক হিসাবে ইঁহারা কোন বেতন পান না, কিন্তু শহরের প্রথম এবং দ্বিতীয় নাগরিক হিসাবে বিশেষ সম্মানের অধিকারী।

কলিকাতা কর্পোরেশনের গঠন

কলিকাতা কর্পোরেশনের সদস্যগণ সাধারণ নীতি নির্ধারণ করেন। এই নীতি কার্যে পরিণত করিবার দায়িত্ব কমিশনারের উপর ন্যস্ত থাকে। কমিশনার কর্পোরেশন সভার সদস্য নহেন। তিনি কর্পোরেশন সভায় যোগদান করিবেন, কিন্তু ভোট দিতে পারিবেন না। কর্পোরেশনের সভার প্রস্তাবগুলিকে কার্যে পরিণত করিতে কমিশনার বাধ্য থাকিবেন। এই কমিশনারকে রাজ্য সরকার রাষ্ট্রভৃত্য নিয়োগ পরিষদের

কর্পোরেশন কমিশনারের দায়িত্ব

(Public Service Commission) সুপারিশমত নিয়োগ করেন। তাঁহার কার্যকাল ৫ বৎসর। কার্যকাল উত্তীর্ণ হইলে কর্পোরেশন রাজ্য সরকারের অনুমতি লইয়া আরও ৫ বৎসরের জন্য তাঁহাকে নিয়োগ করিতে পারে। ১৯৫১ খ্রীষ্টাব্দের আইনের দ্বারা কমিশনারকে বিপুল ক্ষমতা দেওয়া হইয়াছে, পরে ১৯৫৩ খ্রীষ্টাব্দের আইনে তাঁহার ক্ষমতা আরও বৃদ্ধি করা হইয়াছে। কর্পোরেশনের প্রস্তাব কার্যে পরিণত করা ছাড়াও জরুরী অবস্থায় কমিশনার কর্পোরেশন বা স্থায়ী কমিটির অনুমতি না লইয়াই কোন কাজের নির্দেশ দিতে পারেন, অবশ্য কমিটির জন্য মোট ব্যয় দশ হাজার টাকার অধিক হইতে পারিবে না। এই কমিশনারের নীচে দুইজন ডেপুটি কমিশনার, একজন চীফ ইঞ্জিনীয়ার, একজন হেল্‌থ অফিসার, কর্মসচিব প্রভৃতি অন্যান্য বহু কর্মচারী আছেন। অন্যান্য কর্মচারীদের সকলকেই কর্পোরেশন নিয়োগ করে। উচ্চপদস্থ কর্মচারীদের নিয়োগ রাজ্যসরকারের অনুমোদনসাপেক্ষ।

সুষ্ঠুভাবে কার্য পরিচালনা করিতে এই প্রতিষ্ঠানে সাতটি ষ্ট্যাণ্ডিং কমিটি বা স্থায়ী সমিতি আছে। প্রত্যেক কমিটি ৯ হইতে ১২ জন সদস্য লইয়া গঠিত এবং প্রত্যেক বৎসরের প্রারম্ভে এইসব কমিটির সদস্যগণ নির্বাচিত হন। কোন সদস্য একাধিক স্থায়ী কমিটির সভ্য হইতে পারিবেন না। এই কমিটিগুলি এক বা একাধিক বিভাগের কার্য পরিদর্শন করেন। বিভাগের সমস্ত বিষয় প্রথমে স্থায়ী কমিটিতে পেশ করা হয় এবং উক্ত কমিটিতে আলোচিত হইলে পর কর্পোরেশনের অধিবেশনে উপস্থিত করা হয়।

স্থায়ী কমিটির গঠন

কলিকাতা কর্পোরেশনের ৭টি স্থায়ী কমিটি আছে, যথা—(১) শিক্ষা; (২) হিসাব; (৩) কর ও ফিনান্স; (৪) স্বাস্থ্য; (৫) শহর পরিকল্পনা ও উন্নয়ন; (৬) পূর্ত কার্য এবং (৭) গৃহনির্মাণ। স্থায়ী হিসাব-কমিটির হাতে প্রতিষ্ঠানের টাকা-খরচের তদারক করা, হিসাবের খাতা পরীক্ষা করা, হিসাব অডিট্‌ করা ইত্যাদি বিষয়ের ক্ষমতা দেওয়া হইয়াছে।

স্থায়ী কমিটির বিষয়

নূতন মিউনিসিপ্যাল আইন অনুসারে কয়েকটি 'এলাকা কমিটি' (Borough Committee) গঠিত হইয়াছে। চার-পাঁচটি ওয়ার্ড বা পল্লী লইয়া এক-একটি এলাকা কমিটি গঠিত। ঐসব এলাকার অন্তর্ভুক্ত ওয়ার্ডের সদস্যদের লইয়া গঠিত এলাকা কমিটি ঐসব অঞ্চলের অভাব-অভিযোগের দিকে লক্ষ্য রাখেন।

এলাকা কমিটি

কর্পোরেশনের কার্য প্রায় অন্যান্য পৌরসংঘেরই মত। ইহা (১) রাস্তা, চত্বর, পার্ক, উদ্যান প্রভৃতি নির্মাণ ও রক্ষা করে। (২) রাজপথসমূহ পরিষ্কার ও জল দিয়া

ধৌত করে। (৩) রাজপথসমূহে আলো দিবার ব্যবস্থা করে। (৪) পরিশোধিত পানীয় জল এবং অপরিশোধিত জল সরবরাহের ব্যবস্থা করে। (৫) নগরের নর্দমা পরিষ্কারের ব্যবস্থা করে। (৬) জনস্বাস্থ্য ও জননিরাপত্তা রক্ষা করিবার জন্য গৃহনির্মাণের কতকগুলি নিয়ম-কানুন প্রবর্তন করে এবং বিপজ্জনক গৃহগুলি বিনষ্ট করিবাব ব্যবস্থা করে। (৭) ঔষধালয় এবং হাসপাতাল স্থাপন করে; বসন্তরোগ ও কলেরার টিকা প্রভৃতি দ্বারা নানাপ্রকার সংক্রামক রোগের বিস্তৃতি নিবারণ করে। (৮) জনস্বাস্থ্য রক্ষা এবং উন্নয়নের জন্য খাদ্য, ঔষধাদি এবং দুগ্ধ সরবরাহও নিয়ন্ত্রণ করে। (৯) বাজার, কসাইখানা এবং শ্মশানঘাট রক্ষা করা এবং পরিষ্কার-পরিচ্ছন্ন রাখার ব্যবস্থা করে। (১০) শহরের জন্ম-মৃত্যুর হিসাব রাখে। (১১) নগরে অগ্নিনির্বাপক বাহিনী ( Fire Brigade ) রক্ষার ব্যবস্থা করে। (১২) প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করে। (১৩) কুটিরশিল্প-প্রসারের জন্য সাহায্য করে এবং বাণিজ্যিক যাদুঘর ( Commercial Museum ) স্থাপন করিয়া জনসাধারণকে কুটিরশিল্পে নিযুক্ত হইতে উৎসাহিত করে। উপসংহারে বলা যাইতে পারে যে, পৌর-প্রতিষ্ঠান প্রত্যেক নগরবাসীকে সুনাগরিক করিয়া গড়িয়া তুলিতে চেষ্টা করে।

কর্পোরেশনের কার্য

কলিকাতা কর্পোরেশনের বাৎসরিক আয় আনুমানিক ৬ কোটি টাকা। কর্পো-রেশন এলাকার জমির এবং গৃহের মূল্যের উপর কর ধার্য করিয়া কর্পোরেশন বেশির ভাগ আয়ের ব্যবস্থা করে। জমি এবং বাড়ীর মালিক বা ভাড়াটিয়া উভয়কেই সমানভাবে কর দিতে হয়। ব্যবসা-বাণিজ্য ইত্যাদির উপর ধার্য কর কর্পোরেশনের আয়ের আর একটি প্রধান উৎস। যান বাহনের উপর কর, বাজার ও পৌর-প্রতিষ্ঠানের নিজস্ব সম্পত্তি প্রভৃতি হইতেও কর্পোরেশনের কিছুটা আয় হইয়া থাকে। আজকাল মোটরযানের উপর রাজ্য সরকার কর ধার্য করিয়া আয়ের ব্যবস্থা করিয়াছে। এই করের এক অংশ রাজ্য সরকার নিজের জন্য রাখিয়া অবশিষ্টাংশ কর্পোরেশনকে প্রদান করে।

কর্পোরেশনের আয়

এইরূপে কর্পোরেশন আয়ের ব্যবস্থা করিয়া বিভিন্ন কর্তব্য পালনে ব্যয় করিয়া থাকে। এই আয়ের একাংশ প্রতিষ্ঠান-রক্ষার জন্য ব্যয়িত হয়, অবশিষ্টাংশ জন-কল্যাণের জন্য ব্যয়িত হয়।

**পশ্চিম বাংলার মিউনিসিপ্যালিটি বা পৌরসংঘ ( Municipalities of West Bengal ) :** পশ্চিম বাংলায় প্রতি শহরে একটি করিয়া পৌরসংঘ

প্রতিষ্ঠান দেখিতে পাওয়া যায়। এই পৌরসংঘগুলি ১৯৩২ খ্রীষ্টাব্দে বঙ্গীয় মিউনিসিপ্যাল আইন অনুসারে গঠিত ও পরিচালিত হয়। পৌরসংঘের সদস্যদের কমিশনার বলে। ইহারা সকলেই নির্বাচিত সদস্য। ১৯৬২ খ্রীষ্টাব্দের পৌরশাসন ব্যবস্থা-সংক্রান্ত আইন দ্বারা পশ্চিম-বঙ্গের পৌরসভাগুলির সদস্যগণ প্রাপ্তবয়স্কদের ভোটে নির্বাচিত হইবার প্রথা চালু হইয়াছে। বিভিন্ন পৌরসংঘের সদস্য-সংখ্যা বিভিন্ন। তবে সদস্য-সংখ্যা ৯ জনের কম বা ৩০ জনের বেশি হইবে না। পৌরসংঘের আয়ু চার বৎসর, তবে রাজ্য সরকার ইচ্ছা করিলে উহা আর এক বৎসর বাড়াইয়া দিতে পারেন।

পৌরসংঘের গঠন

পৌরসংঘের সভাপতি বা চেয়ারম্যান ও সহ-সভাপতি বা ভাইস্-চেয়ারম্যান কমিশনার কর্তৃক নির্বাচিত হন। সভাপতি পৌরসংঘের সমস্ত কার্য পরিচালিত করেন।

পৌরসংঘের বাৎসরিক আয় এক লক্ষ টাকার উপর হইলে একজন কার্যনির্বাহক কর্মচারী নিযুক্ত করা যায়। ইহা ব্যতীত সেক্রেটারী, ইঞ্জিনিয়ার, হেল্‌থ অফিসার, স্যানিটারী ইনস্‌পেক্টার নিযুক্ত করা হয়। পৌরসংঘের কার্য সুষ্ঠুভাবে পরিচালনার জন্য কমিশনার স্থায়ী কমিটি নিযুক্ত করিতে পারেন। পৌরসংঘের সভাপতি এবং সহ-সভাপতির পদ অবৈতনিক। রাজ্য সরকার পৌরসংঘের উপর কতকগুলি বিষয়ে নিয়ন্ত্রণ-ক্ষমতা নিজ হস্তে রাখিয়াছেন। কোন গুরুতর বিচ্যুতি ঘটিলে রাজ্য সরকার পৌরসংঘ বাতিল করিতে পারেন।

পৌরসংঘের কার্য-পরিচালকগণ

নাগরিক জীবনের সুখ-সুবিধার ব্যবস্থা করিতে পৌরসংঘ গঠন করা হইয়াছে; নিম্নলিখিত কর্তব্যগুলি পালন করিয়া পৌরসংঘ নাগরিক জীবনের সুখ-সমৃদ্ধি বৃদ্ধি করিয়া থাকে।

(১) রাস্তা-ঘাট নির্মাণ, সেগুলির সংস্কার ও রক্ষণাবেক্ষণ করা। (২) নগর পরিষ্কার-পরিচ্ছন্ন রাখা, রাস্তাগুলি পরিষ্কার করা, জল দিয়া ধৌত করা এবং আলোকিত করা। (৩) স্কোয়ার, পার্ক, উদ্যান, ক্রীড়াভূমি নির্মাণ ও রক্ষা করা। (৪) অগ্নিভয় বা বিপজ্জনক গৃহ হইতে নিরাপত্তা বিধান করা। (৫) জনস্বাস্থ্য রক্ষার জন্য টিকা দেওয়া, চিকিৎসার ব্যবস্থা করা, হাসপাতাল স্থাপন করা এবং মহামারীর বিরুদ্ধে প্রতিষেধক ব্যবস্থা করা। (৬) বস্তি-উন্নয়নের ব্যবস্থা করা। (৭) শিক্ষণপ্রাপ্ত ধাত্রী সরবরাহ করা এবং শিশুমঙ্গলের ব্যবস্থা করা। (৮) পানীয় জল সরবরাহ, সংরক্ষিত জলাশয় রক্ষা

পৌরসংঘের কর্তব্য

করা এবং নর্দমা পরিষ্কার রাখিবার ব্যবস্থা করা। (৯) অর্থশালী পৌরসংঘ কর্তৃক বৈদ্যুতিক-শক্তি সরবরাহের ব্যবস্থা করা। (১০) বাজার, কসাইখানা, শ্মশানঘাট, কবরস্থানের ব্যবস্থা করা। (১১) জন্ম-মৃত্যুর হিসাব রাখা। (১২) ওজন এবং মাপের নিয়ন্ত্রণ করা, খাদ্য এবং ঔষধ নিয়ন্ত্রণ করা। (১৩) শিক্ষা-ব্যবস্থা—প্রাথমিক বিদ্যালয় স্থাপন, মধ্য উচ্চ বিদ্যালয়ে সাহায্যদান এবং গ্রন্থাগার ও যাদুঘর প্রভৃতি স্থাপনের ব্যবস্থা করা।

নিম্নলিখিত বিষয়গুলি হইতে পৌরসংঘগুলি তাহাদের আর্থিক আয়ের ব্যবস্থা করিয়া থাকে:

পৌরসংঘের আয়-ব্যয়

(১) জমি এবং বাড়ীর উপর ধার্য কর পৌরসংঘের সর্বপ্রধান আয়। (২) জলকর এবং আলো-কর। (৩) যানবাহন এবং পশুর উপর কর। (৪) ব্যবসায়, পেশা এবং আমোদ-প্রমোদের উপর কর। (৫) খেয়া ও পুলের উপর কর। (৬) বেসরকারী বাজারের উপর কর। (৭) পৌরসংঘের সম্পত্তি এবং পৌরসংঘ পরিচালিত প্রতিষ্ঠান হইতে আয়। (৮) কোন নির্দিষ্ট কাজের জন্য সরকার দ্বারা পৌরসংঘকে অর্থবরাদ্দ। (৯) পৌরসংঘ কর্তৃক সরকারের অনুমতিক্রমে জনসাধারণের নিকট হইতে ঋণগ্রহণ।

পৌরসংঘ নিম্নলিখিত বিষয়ে জনকল্যাণ সাধনে ব্যয় করিয়া থাকে:

(১) পৌরসংঘ-পরিচালনায় ব্যয়। (২) ময়লা-নিষ্কাশন করিবার জন্য ব্যয়। (৩) রাস্তা-ঘাট নির্মাণ ও সংরক্ষণ, জলসরবরাহ এবং পুষ্করিণী খনন ও রক্ষার ব্যয়। (৪) হাসপাতাল, বিদ্যালয়, গ্রন্থাগার, শ্মশান এবং কবরস্থান সংরক্ষণের ব্যয়। (৫) শিক্ষা ও স্বাস্থ্য বাবদ ব্যয়।

**জেলা বোর্ড এবং গ্রাম্য স্বায়ত্তশাসন প্রতিষ্ঠান (District Board and the Rural Self-governing institution):** গ্রাম্য অঞ্চলে তিন শ্রেণীর স্বায়ত্তশাসন প্রতিষ্ঠান আছে। সমগ্র জেলা লইয়া একটি জেলা বোর্ড বা তালুক বোর্ড গঠিত হয়। আর মহকুমায় একটি করিয়া লোকাল বোর্ড অথবা তালুক বোর্ড থাকে। কয়েকটি গ্রাম লইয়া এক একটি ইউনিয়ন বোর্ড অথবা পঞ্চায়েৎ সংঘ থাকে। লোকাল বোর্ড, ইউনিয়ন বোর্ড বা পঞ্চায়েৎ সংঘগুলি জেলা বোর্ডের অধীনে পরিচালিত হয়।

জেলা বোর্ডের গঠন

আসামে জেলা বোর্ড নাই। লোকাল বোর্ডগুলিই সেখানে জেলা বোর্ডের কার্য করিয়া থাকে। বোম্বাই প্রদেশ এবং পশ্চিমবঙ্গে লোকাল বোর্ডগুলি তুলিয়া দেওয়া হইয়াছে।

সরকার-নির্দিষ্ট সভ্যসংখ্যা লইয়া এক একটি জেলা বোর্ড গঠিত হয়। জেলা বোর্ডের সভ্যসংখ্যা কখনও ৯ জনের কম হইবে না। সভ্যগণ সকলেই নির্বাচিত। বোর্ডের আয়ু চারি বৎসর। বোর্ডের সভ্যেরা একজন সভাপতি এবং এক বা তুই-জন সহ-সভাপতি নির্বাচিত করেন। এই সভাপতি জেলা বোর্ডের কার্য পরিচালনা করেন এবং বোর্ডের অধিবেশনে সভাপতিত্ব করেন। প্রত্যেক বোর্ডের একজন সেক্রেটারী, একজন ইঞ্জিনিয়ার এবং অন্যান্য কর্মচারী থাকেন। ইঁহাদের সহায়তায় সভাপতি বোর্ডের কার্য পরিচালনা করেন।

জেলা বোর্ডের কার্য

জেলা বোর্ডের কার্য প্রায় পৌরসংঘের কার্যেরই অনুরূপ। জেলার ভিতরে জনসাধারণের জন্য রাস্তা-ঘাট ও সেতু নির্মাণ এবং তাহার সংরক্ষণ জেলা বোর্ডের প্রধান কার্য। দ্বিতীয়ত, জেলা বোর্ড গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করিয়া থাকে। জেলাস্থিত জনসাধারণের স্বাস্থ্যের জন্য হাসপাতাল স্থাপন, টিকা দিবার ব্যবস্থা এবং সংক্রামক ব্যাধির বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন জেলা বোর্ড করিয়া থাকে। ধাত্রী সরবরাহ এবং ধাত্রী-শিক্ষার ব্যবস্থাও জেলা বোর্ড করিয়া থাকে। জেলার মধ্যে পশুস্বাস্থ্যের দিকেও বোর্ড দৃষ্টি রাখে এবং তাহার জন্য পশু চিকিৎসালয় স্থাপন করিয়া চিকিৎসার ব্যবস্থা করে। জেলার মধ্যে কোথাও তুর্ভিক্ষ দেখা দিলে জেলা বোর্ড সাহায্যের ব্যবস্থা করে। জেলা বোর্ড শিক্ষাবিস্তারের জন্য শিক্ষাপ্রতিষ্ঠানগুলিকে সাহায্য করে। ইহা ব্যতীত জেলা বোর্ড ডাকবাংলো নির্মাণ এবং জনসাধারণের জন্য বিশ্রামাগার নির্মাণ করিয়া থাকে। নদী পারাপারের জন্য খেয়ার ব্যবস্থা এবং গরু এবং অন্যান্য পশুর অত্যাচার হইতে জনসাধারণকে রক্ষা করিবার জন্য খোঁয়াড়ের ব্যবস্থা করিয়া জেলা বোর্ড জনসাধারণের অশেষ উপকার সাধন করে।

জেলা বোর্ডের আয়

জেলা বোর্ডের প্রধান আয় সেস্ বা কর। প্রত্যেক জমির খাজনার উপর কয়েক পয়সা হিসাবে এই কর ধার্য করা হয়। দ্বিতীয়ত, খেয়া এবং খোঁয়াড় হইতেও কিছু আয় হইয়া থাকে। তৃতীয়ত, রাস্তা এবং সেতু বাবদ ধার্য কর। ইহা ব্যতীত হাসপাতাল এবং ডাক্তারখানা হইতে কিছু আয় হইয়া থাকে। সরকার কোন বিশেষ কার্য পরিচালনা করিবার জন্য জেলা বোর্ডগুলিকে কোন কোন সময়ে অর্থ সাহায্য করিয়া থাকেন। চতুর্থতঃ, জেলা বোর্ড সরকারের অনুমতিক্রমে জনসাধারণের নিকট হইতে ঋণ গ্রহণ করিতেও পারে।

জেলা বোর্ড এইভাবে আয় করিয়া বোর্ডের কার্য পরিচালনা করে। বোর্ডের

আয়ের শতকরা ২৫ ভাগ জনসাধারণের স্বাস্থ্যোন্নতির জন্য, ১৭ ভাগ রাস্তা-ঘাট নির্মাণ এবং সংরক্ষণের জন্য, ১৪ ভাগ শিক্ষাবিস্তারের জন্য, ৫ ভাগ পানীয় জল সরবরাহের জন্য এবং ৬ ভাগ অফিস পরিচালনার জন্য ব্যয় করা হয়। অবশিষ্ট অর্থ অন্যান্য কার্যের জন্য ব্যয়িত হয়।

জেলা বোর্ডের ব্যয়

প্রায় প্রত্যেক মহকুমায় পূর্বে একটি করিয়া লোকাল বোর্ড ছিল। অন্যূন ছয় জন সদস্য লইয়া লোকাল বোর্ড গঠিত হইত। ইহার দুই-তৃতীয়াংশ সদস্য নির্বাচিত এবং এক-তৃতীয়াংশ মনোনীত হইত। সদস্যেরা একজন সভাপতি ও একজন সহ-সভাপতি নির্বাচিত করিতেন। লোকাল বোর্ডের নিজস্ব কোন ক্ষমতা ছিল না। জেলা বোর্ড লোকাল বোর্ডকে যে যে কার্যের ভার দিত, লোকাল বোর্ড তাহাই করিত। জেলা বোর্ড লোকাল বোর্ডকে যে অর্থ দিত লোকাল বোর্ড তাহাই ব্যয় করিত। বর্তমানে লোকাল বোর্ড উঠাইয়া দেওয়া হইয়াছে।

লোকাল বোর্ড

কয়েকটি গ্রাম লইয়া একটি ইউনিয়ন বোর্ড বা পঞ্চায়েৎ সংঘ গঠিত। ইহাদের সভ্যসংখ্যা ৬ জনের কম নহে এবং ৯ জনের বেশি নহে। ইউনিয়ন বোর্ড বা পঞ্চায়েৎ সভার সমস্ত সদস্যই নির্বাচিত। এই সদস্যগণ একজন সভাপতি বা সরপঞ্চ নির্বাচিত করেন। তিনি এই সভার কর্মকর্তা। তিনি এক বা একাধিক কর্মচারীর সাহায্যে তাঁহার এলাকাধীন গ্রামগুলির বিভিন্ন কার্য পরিচালনা করেন। এই সভার কার্য পরিদর্শন করিবার জন্য প্রত্যেক মহকুমায় এক বা একাধিক মণ্ডল অধিকারিক বা সার্কেল অফিসার ( Circle Officer ) সরকার কর্তৃক নিযুক্ত আছেন। ইহারা বোর্ডের আয়-ব্যয় পরীক্ষা করেন।

ইউনিয়ন বোর্ড

জেলা বোর্ডগুলি জেলাতে যে সকল কার্য করে ইউনিয়ন বোর্ড বা পঞ্চায়েৎ সভাও গ্রামে সেই সব কার্য করিয়া থাকে। গ্রামের মধ্যে ইউনিয়ন বোর্ড বা পঞ্চায়েৎ সভা রাস্তা-ঘাট ও সেতুনির্মাণ, পুষ্করিণী খনন, নলকূপ স্থাপন, পানীয় জলের ব্যবস্থা, ডাক্তারখানা স্থাপন প্রভৃতি দ্বারা গ্রাম্য স্বাস্থ্যের উন্নতি করিয়া থাকে। গ্রামে শান্তিরক্ষার জন্য চৌকিদার এবং দফাদারের ব্যবস্থা করিয়া বোর্ড তাহাদের মাহিনা বহন করে। গ্রামে শিক্ষাবিস্তারের জন্যও বোর্ড খরচ করিয়া থাকে। জন্ম-মৃত্যুর হিসাব এবং পশুচিকিৎসারও ব্যবস্থা ইউনিয়ন বোর্ড করিয়া থাকে। গ্রামে কুটির-শিল্পের উন্নতির জন্য বোর্ড যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করে। ইউনিয়ন বোর্ড বা পঞ্চায়েৎ সভা ছোট ছোট ফৌজদারী ও দেওয়ানী মামলার বিচারও করিয়া থাকে।

ইউনিয়ন বোর্ডের কার্য

গ্রামে গৃহ ও জমির উপর যে ইউনিয়ন রেট বা কর ধার্য করা হয় তাহাই ইউনিয়ন বোর্ডের প্রধান আয়। কোন গ্রামবাসীর উপর বোর্ড ৮৪ টাকার বেশি বাৎসরিক কর ধার্য করিতে পারিবে না। গ্রামে খোঁয়াড় এবং খেয়া হইতেও বোর্ডের কিছু আয় হইয়া থাকে। মামলার ফি বাবদ এবং জরিমানা বাবদ কিছু টাকাও বোর্ডের আয় হয়। ইহা ব্যতীত জেলা বোর্ড এবং রাজ্য সরকার এই বোর্ডগুলিকে কিছু কিছু সাময়িক অর্থ সাহায্য করিয়া থাকে।

ইউনিয়ন বোর্ডের আয়

ইউনিয়ন বোর্ড বা পঞ্চায়েৎ সংঘের বেশির ভাগ আয় চৌকিদার এবং দফাদারের মাহিনা দিতেই ফুরাইয়া যায়। বাকী টাকার কিছু অংশ রাস্তা-ঘাট নির্মাণ ও সংরক্ষণ, স্কুল, ডাক্তারখানা এবং পানীয় জল সরবরাহের জন্য ব্যয়িত হয়। খোঁয়াড় এবং খেয়া ব্যবস্থার জন্যও কিছু ব্যয় করিতে হয়। বাকী টাকা পঞ্চায়েতী আদালতের জন্য ব্যয়িত হয়।

ইউনিয়ন বোর্ডের ব্যয়

**পশ্চিমবঙ্গ পঞ্চায়েৎ আইন, ১৯৫৬ (West Bengal Panchayet Act, 1956):** ১৯৫৬ খ্রীষ্টাব্দের পশ্চিমবঙ্গ সরকার স্থানীয় স্বায়ত্তশাসন-সংক্রান্ত এক নূতন ব্যবস্থা প্রবর্তনের নীতি নির্ধারণ করিয়াছেন। এই আইনের মূল উদ্দেশ্য হইল গ্রামাঞ্চলে পঞ্চায়েৎ-রাজ স্থাপন করা। ইদানীং এই আইন অনুসারে পশ্চিমবঙ্গের বিভিন্নাঞ্চলে নির্বাচনের ব্যবস্থা হইয়াছে।

১৯৫৬ খ্রীষ্টাব্দের স্বায়ত্ত-শাসনমূলক আইন

১৯৫৬ খ্রীষ্টাব্দের আইন অনুসারে একটি গ্রাম বা সরকার কর্তৃক নিধারিত কয়েকটি গ্রামের ভোটদাতাদের লইয়া একটি গ্রাম সভা গঠিত হইবে। গ্রাম সভা নিজেদের মধ্য হইতে ৯ হইতে ১৫ জন সদস্য নির্বাচন করিয়া 'গ্রাম-পঞ্চায়েৎ' গঠন করিবে। সরকার গ্রাম-পঞ্চায়েতের সদস্য-সংখ্যার এক-তৃতীয়াংশ মনোনয়ন করিতে পারিবেন। অবশ্য সরকার মনোনীত সদস্যের কোন ভোটাধিকার থাকিবে না। গ্রাম-পঞ্চায়েৎ গঠিত হইলে উহা পূর্বেকার ইউনিয়ন বোর্ডের যাবতীয় কাজ করিবে। অর্থাৎ গ্রামবাসীর জন্য জল সরবরাহ, তাহাদের স্বাস্থ্যরক্ষা, রোগ নিবারণ, সংক্রামক ব্যাধির প্রতিরোধ, শিক্ষাপ্রসারের ব্যবস্থা করা প্রভৃতি গ্রাম-পঞ্চায়েতের দায়িত্ব।

গ্রামসভা

গ্রাম-পঞ্চায়েৎ

কয়েকটি গ্রাম-পঞ্চায়েৎ লইয়া একটি 'অঞ্চল-পঞ্চায়েৎ' গঠন করা হইবে। প্রত্যেক গ্রাম পঞ্চায়েৎ হইতে একজন করিয়া সদস্য অঞ্চল-পঞ্চায়েতে গ্রহণ করা হইবে। অঞ্চল-পঞ্চায়েতের মোট পাঁচ জন সদস্য লইয়া 'ন্যায়-পঞ্চায়েৎ' নামে একটি বিচারালয় গঠন করা হইবে। এই বিচারালয় সাধারণ ধরনের দেওয়ানী ও ফৌজদারী বিচার করিবে।

অঞ্চল-পঞ্চায়েৎ, ন্যায়-পঞ্চায়েৎ

**কমিউনিটি প্রোজেক্ট বা সমাজ উন্নয়ন পরিকল্পনা (The Community Project):** ভারত একটি গ্রামপ্রধান দেশ। গ্রামগুলিকে শতকরা প্রায় ৮৮ ভাগ লোক বসবাস করে। অতএব গ্রামের উন্নতি হইলেই দেশের আসল উন্নতি সম্ভবপর হইবে। আমাদের দেশে বহুদিন হইতে গ্রামগুলির উন্নতি করিবার চেষ্টা চলিতেছে। কিন্তু এ পর্যন্ত ইহা বিশেষ ফলপ্রদ হয় নাই। ১৯৪৬ খ্রীষ্টাব্দের পর হইতে মধ্যপ্রদেশ এবং উত্তরপ্রদেশের গ্রামগুলির উন্নতির জন্য বিশেষ চেষ্টা চলিতেছে। যে পরিকল্পনার দ্বারা ঐ সব অঞ্চলে কাজ চলিতেছে, তাহার সাফল্যে উৎসাহিত হইয়া ভারতের পরিকল্পনা কমিশন ঐ পরিকল্পনাকে পঞ্চবার্ষিক পরিকল্পনার অঙ্গ হিসাবে গ্রহণ করিয়াছেন। এই পরিকল্পনাটি কমিউনিটি প্রজেক্ট বা সমাজ উন্নয়ন পরিকল্পনা নামে পরিচিত। পঞ্চবার্ষিক পরিকল্পনায় কমিউনিটি প্রজেক্টে পরিকল্পনা বাবদ মোট ৯০ কোটি টাকা ব্যয় করিবার ব্যবস্থা হইয়াছে।

কমিউনিটি প্রজেক্টের সৃষ্টি

কমিউনিটি প্রজেক্ট পরিকল্পনার আসল উদ্দেশ্য হইল গ্রামবাসীর সর্বাঙ্গীণ উন্নতি সাধন করা। উন্নত ধরনের চাষবাসের ব্যবস্থা করিয়া ফসল উৎপাদন বৃদ্ধি করা, গ্রামের বেকার সমস্যার সমাধান করা, প্রাথমিক শিক্ষার বিশেষ বিস্তার করা, গ্রাম্য লোকের স্বাস্থ্যোন্নতির ব্যবস্থা করা, রাস্তা-ঘাটের উন্নতি বিধান করা এবং গ্রামস্থিত কুটিরশিল্পের উন্নতি সাধন করাই কমিউনিটি প্রজেক্ট পরিকল্পনার উদ্দেশ্য। এই সব উন্নতির সঙ্গে সঙ্গে ভারতের যে অগ্রগতি অবশ্যম্ভাবী, ইহা আজকাল সকলেই স্বীকার করেন। তবে এই ব্যবস্থাগুলি যাহাতে গ্রামবাসীরা নিজেরাই করিতে পারে তাহার জন্য সব সময় দৃষ্টি রাখিতে হইবে এবং সবসময়ে গ্রামবাসীদের এবিষয়ে অনুপ্রাণিত করিতে হইবে।

কমিউনিটি প্রজেক্টের উদ্দেশ্য

বর্তমানে ভারতে বিভিন্ন রাজ্যে মাত্র ৫৫টি কমিউনিটি প্রজেক্ট পরিকল্পনার কাজ চলিতেছে। এক একটি প্রজেক্টের অধীনে মোট তিন শত গ্রাম, দুই লক্ষ লোক এবং দেড় লক্ষ একর চাষের জমি আছে। এই প্রজেক্টগুলি প্রায়ই যে সব অঞ্চলে প্রচুর পরিমাণে বৃষ্টিপাত হয় এবং ভাল জলের ব্যবস্থা আছে সেই সব অঞ্চলেই গঠন করা হইতেছে। বর্তমানে পশ্চিমবাংলায় মোট আটটি প্রজেক্টের পরিকল্পনা করা হইয়াছে। প্রত্যেকটি প্রজেক্ট তিনটি ডেভেলপমেণ্ট ব্লকে বিভক্ত। এক একটি ডেভেলপমেণ্ট ব্লকের অধীনে প্রায় একশত গ্রাম আছে। ব্লকের কেন্দ্রস্থলে এক একটি করিয়া শহর স্থাপন করিবার পরিকল্পনা আছে।

কমিউনিটি প্রজেক্টের কার্য

এই শহরে প্রায় এক হাজার পরিবারের বাসস্থান নির্মাণ করা হইবে। ইহা ব্যতীত স্কুল, কলেজ, কৃষি-প্রতিষ্ঠান এবং ছোট ছোট কুটির-শিল্প প্রতিষ্ঠা করিবারও ব্যবস্থা করা হইয়াছে। প্রত্যেক ব্লক আবার চার-পাঁচটি মণ্ডলে বিভক্ত। ১৫ হইতে ২৫টি গ্রাম লইয়া এক একটি মণ্ডল গঠন করা হইয়াছে। প্রত্যেক গ্রামে এক একটি ইউনিট খোলা হইবে। প্রত্যেক গ্রামে পানীয় জল সরবরাহের জন্য অন্যূন দুইটি করিয়া ইন্দারা বা তিন চারিটি টিউবওয়েল বা এক একটি পুষ্করিণী খনন করিবার ব্যবস্থা করা হইয়াছে। সমস্ত গ্রামে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হইবে এবং গ্রামসংলগ্ন চাষের জমিতে উপযুক্ত জলসেচের বন্দোবস্ত এবং সর্বোপরি প্রত্যেক গ্রামে চাষের উন্নতির জন্য বৈজ্ঞানিক প্রথায় সর্বপ্রকার ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে।

প্রজেক্টের কার্য-পরিচালনার ব্যয়

এই প্রজেক্টের কার্য পরিচালনা করিতে প্রচুর অর্থের প্রয়োজন। স্থির হইয়াছে যে, প্রত্যেক প্রজেক্টে আগামী তিন বৎসরের জন্য ৬৫ লক্ষ টাকা করিয়া ব্যয় করা হইবে। এ বিষয়ে আমেরিকান গবর্ণমেণ্ট আমাদের কতক পরিমাণে অর্থ দিয়া সাহায্য করিতে স্বীকৃত হইয়াছেন।

সরকারী এবং বেসরকারী জনগণের সাহায্যে পরিকল্পনার সাফল্য

এই পরিকল্পনা যদি যথাযথভাবে কার্যকরী করা যায়, তবে দেশের উন্নতি বা অগ্রগতি অনিবার্য। এই পরিকল্পনা সফল করিতে হইলে গ্রামবাসীদের মধ্যে উৎসাহ জাগাইতে হইবে এবং প্রেরণার সৃষ্টি করিতে হইবে। কোন অঞ্চলে উদ্যোগী কর্মীর প্রচেষ্টার সাময়িক উন্নতি হইতে পারে, তবে চিরস্থায়ী উন্নতির বন্দোবস্ত করিতে হইলে চাই সরকার এবং দেশের জনগণের সমবেত উৎসাহ এবং স্বার্থত্যাগ। আমাদের দেশবাসীর অনেকে আমেরিকার সাহায্য গ্রহণ সন্দেহের চক্ষে দেখিতেছেন। কিন্তু আমেরিকার সাহায্য লইলেই যে পরিকল্পনা দোষযুক্ত হইবে, ইহা মনে করিবার কোন যুক্তিযুক্ত কারণ নাই।

কৃষিকার্যের উন্নতিকল্পে পরিকল্পনা

গত ত্রিশ বৎসর যাবৎ গ্রাম্য অঞ্চলের উন্নতির ভার প্রাদেশিক সরকারগুলির উপর অর্পিত ছিল। কৃষকদের জীবনযাত্রা তখন বিভিন্ন দৃষ্টিকোণ হইতে দেখা যাইত। ফলে, গ্রাম্য-জীবনের বিশেষ কোন উন্নতি সাধিত হয় নাই। বর্তমানে সমাজ উন্নয়ন পরিকল্পনার প্রধান লক্ষ্য কৃষির উন্নতি। কৃষিকার্যের উন্নতিকল্পে নিম্নলিখিত উপায়গুলি অবলম্বন করা হইয়াছে:

(১) পতিত জমির পুনরুদ্ধার। (২) উপযুক্ত জলসেচের ব্যবস্থা। (৩) উৎকৃষ্ট বীজের ব্যবস্থা। (৪) চাষের উপযুক্ত যন্ত্রপাতি ও সার সরবরাহের ব্যবস্থা।

(৫) বৈজ্ঞানিক পদ্ধতিতে কৃষিকার্য শিক্ষা দেওয়া। (৬) পশুচিকিৎসার উন্নতির ব্যবস্থা। (৭) গ্রামাঞ্চলে পরিবহন-ব্যবস্থা, স্বাস্থ্য, বসবাসের ব্যবস্থা এবং গ্রাম্য শিল্পের উন্নয়ন। (৮) শিক্ষাবিস্তার এবং প্রাপ্তবয়স্কের মধ্যে নিরক্ষরতা দূরীকরণ।

রাজ্য উন্নয়ন কমিটি

প্রত্যেক রাজ্যে একটি করিয়া রাজ্য উন্নয়ন কমিটি ( State Development Committee ) আছে। রাজ্যের মুখ্যমন্ত্রী এই কমিটির সভাপতি। ইহা ব্যতাত প্রত্যেক রাজ্যে পরিকল্পিত অঞ্চলসমূহের কার্য তত্ত্বাবধানের জন্য একজন করিয়া কার্যনির্বাহক আছেন। তাঁহাকে উন্নয়ন কমিশনার বলা হয়। সমাজ উন্নয়ন সম্পর্কে নীতি প্রভৃতি নির্ধারিত হয় কেন্দ্রীয় উন্নয়ন কমিটি দ্বারা। এই কেন্দ্রীয় কমিটির সভাপতি হইলেন ভারতের প্রধান মন্ত্রী।

পল্লী উন্নয়ন কমিটি

১৫ হইতে ২৫ গ্রাম লইয়া যে মণ্ডলের সৃষ্টি করা হইয়াছে, তাহার প্রত্যেকটিতে বহুবিধ কর্তব্য সম্পাদনের জন্য একজন করিয়া কর্মী আছেন। এই কর্মীকে কৃষি-বিজ্ঞান, পশুপালন, জনস্বাস্থ্য-বিজ্ঞান, প্রাপ্তবয়স্কের শিক্ষা-সমস্যা প্রভৃতিতে বিশেষভাবে শিক্ষিত হইতে হয়। এই কর্মীই হইলেন গ্রামোন্নতির প্রধান বাহক।

**সমাজ সংরক্ষণ এবং প্রয়োজনীয় সংগঠন ( Social Security & the Necessary Organisation ) ঃ** বর্তমান স্বাধীন ভারতে গ্রামগুলির উন্নয়ন সাধন করিতে না পারিলে দেশের প্রকৃত উন্নতি অসম্ভব। ভারতের অধিকাংশ লোক গ্রামে বাস করে। কিন্তু দুঃখের বিষয়, আমাদের গ্রামবাসীদের মধ্যে অধিকাংশ লোকই অশিক্ষিত এবং দরিদ্র। সুতরাং ইহাদের জীবনযাত্রার মানও অতি নিম্নস্তরের।

ভারতে গ্রামগুলির অবস্থা

ভারতের গ্রামবাসীর উন্নতি সাধন করিতে হইলে সর্বপ্রথম প্রয়োজন ইহাদের অজ্ঞানতা দূর করা। ইহার জন্য প্রয়োজন গ্রামে গ্রামে শিক্ষাবিস্তার—বুনিয়াদী শিক্ষাপদ্ধতিতে অবৈতনিক প্রাথমিক শিক্ষার প্রবর্তন করা এবং বাধ্যতামূলকভাবে গ্রামবাসীদের মধ্যে শিক্ষার প্রসার করা। প্রাপ্তবয়স্কদের মধ্যে শিক্ষাবিস্তারের জন্য নৈশ শিক্ষাপ্রতিষ্ঠান স্থাপন করিতে হইবে এইসব শিক্ষাপ্রতিষ্ঠানে কৃষিবিদ্যা, কুটির-শিল্প সম্বন্ধীয় শিক্ষা এবং যান্ত্রিক শিক্ষাদানের ব্যবস্থা করিতে হইবে।

গ্রামবাসীদের শিক্ষা

গ্রামবাসীদের স্বাস্থ্যের দিকে লক্ষ্য করিলে দেখা যায়, ভারতের গ্রামগুলিতে কি পরিমাণে মৃত্যুর হার বাড়িয়া চলিয়াছে। ম্যালেরিয়া এবং অন্যান্য রোগের প্রকোপে গ্রামগুলি উজাড় হইতে বসিয়াছে।

গ্রামবাসীদের স্বাস্থ্য

গ্রামবাসীর স্বাস্থ্যের উন্নতি করিতে হইলে প্রথমে প্রয়োজন গ্রামের গৃহগুলি উন্নত ধরণে নির্মাণ করা। গ্রামে অধিকাংশ গৃহেই কোন আলো-বাতাস প্রবেশ করে না। গৃহগুলির চতুর্দিক অত্যন্ত অপরিষ্কার। জল-নিষ্কাশনের জন্য প্রায় ক্ষেত্রেই কোন নর্দমার বন্দোবস্ত নাই। গৃহের চারিপাশে ময়লা জমিয়া মশামাছির সৃষ্টি হইতেছে। গ্রামগুলির বেশির ভাগ রাস্তাই কাঁচা। এক পশলা বৃষ্টির পরেই ঐগুলি কর্দমাক্ত হইয়া উঠে। কোন কোন গ্রামে আবার রাস্তা নাই বলিলেও চলে। এই সব সমস্যা দূর করিতে হইলে একটি সুচিন্তিত পরিকল্পনা প্রস্তুত করিতে হইবে। এই পরিকল্পনায় আলো-বাতাসযুক্ত গৃহ নির্মাণ করিবার জন্য গ্রামবাসীকে শিক্ষা দিতে হইবে, গৃহের চতুর্দিক পরিষ্কার করিবার ব্যবস্থা করিতে হইবে এবং যাহাতে গ্রামবাসী এ বিষয়ে সতর্ক হয় সেদিকে লক্ষ্য রাখিতে হইবে। প্রত্যেক গৃহের সহিত জল-নিষ্কাশনের ব্যবস্থা রাখিতে হইবে এবং সেগুলি সংরক্ষণ করিতে হইবে। গ্রামের মধ্যস্থিত পচা জলের ডোবাগুলি ভরাট করিতে হইবে, ইহাতে মশা জন্মিবার স্থানগুলি কমিয়া যাইবে।

**গ্রামাঞ্চলে পানীয় জলের সমস্যা**

বেশির ভাগ গ্রামেই কোন পানীয় জলের বন্দোবস্ত নাই। একটি জলাশয় হয়ত পানীয় জলের জন্য ব্যবহৃত হইতেছে এবং কাপড় কাচা, বাসন মাজা, গরু-মহিষ স্নান করান প্রভৃতি সমস্ত কাজ ঐ একই পুষ্করিণীতে হইতেছে। ফলে, কলেরা, টাইফয়েড ইত্যাদি রোগ গ্রামবাসীদিগকে মৃত্যুর দিকে টানিয়া লইয়া যাইতেছে। নদী-নালাগুলি প্রায়ই কচুরি-পানায় ভর্তি। এ বিষয়ে ব্যবস্থা করিতে হইলে গ্রামবাসীদিগের মধ্যে শিক্ষার প্রসার প্রয়োজন। ইহা ভিন্ন গ্রামে নলকূপের ব্যবস্থা করিতে হইবে। গ্রাম পঞ্চায়েতের কর্তব্য এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করা। অজ্ঞ গ্রামবাসী যাহতে পুষ্করিণীর জল দূষিত না করে, সেইজন্য তাহাদিগকে বুঝাইয়া বলিতে হইবে। মাঝে মাঝে স্বাস্থ্য প্রদর্শনীর মাধ্যমে গ্রামবাসীদের এ বিষয়ে সচেতন করিতে হইবে। ঔষধালয় এবং হাসপাতাল স্থাপন করিয়া গ্রামবাসীর রোগ-চিকিৎসার ব্যবস্থা করিতে হইবে।

**গ্রামাঞ্চলে আর্থিক সমস্যা**

ইহার পরে গ্রামবাসীর আর্থিক সমস্যার সমাধান করিতে হইবে। তাহা না হইলে কোন ব্যবস্থাই স্থায়ী হইবে না। গ্রামবাসী যাহাতে সমবায় সমিতি গঠন করিয়া আর্থিক অবস্থার উন্নতি করিতে পারে, সেইজন্য উপযুক্ত প্রচারকার্য চালাইতে হইবে। কৃষিকার্য এবং কুটিরশিল্প প্রভৃতি যাহাতে সমবায় সমিতির মাধ্যমে পরিচালিত হয়, সেজন্য গ্রামে গ্রামে সমবায় সমিতি প্রবর্তন করিতে হইবে। গ্রাম্য প্রতিষ্ঠানগুলির সব

সময় দৃষ্টি রাখিতে হইবে যাহাতে গ্রামবাসী আর্থিক অনটনে আরও দুর্দশাগ্রস্ত না হয়। আঞ্চলিক প্রতিষ্ঠানগুলির কর্তব্য সবসময় রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করিয়া গ্রামবাসীর অবস্থার উন্নতি করা।

## Model Questions

1. Describe the organisation of Local Administration,
   স্থানীয় স্বায়ত্তশাসনের বর্ণনা দাও।
2. Give a brief description of the constitution and function of the Corporation of Calcutta
   কলিকাতা কর্পোরেশনের গঠন এবং কার্যাবলী সম্বন্ধে সংক্ষিপ্ত বিবরণ দাও।
3. Give a brief description of the Municipalities in towns.
   পৌরসংঘের সংক্ষিপ্ত বিবরণ দাও।
4. Describe the Local Self-government in the country side.
   গ্রাম্য স্বায়ত্তশাসনের বর্ণনা দাও।
5. What do you know about modern Community Development activities.
   আধুনিক সমাজ-উন্নয়ন কার্যাবলী সম্বন্ধে কি জান?
6. Suggest some measures for the protection of the community.
   সমাজ সংরক্ষণের কয়েকটি উপায় নির্ধারণ কর।

---

## UNIT (e) ভারতীয় রাজ্য ও কেন্দ্রে গণতান্ত্রিক শাসনব্যবস্থা

### ( Democratic Government in our States and in the Indian Union )

ভারতীয় জনগণ স্বাধীনতা লাভের পর ভারতে একটি সার্বভৌম গণতান্ত্রিক সাধারণতন্ত্র প্রতিষ্ঠা করে। এই শাসনতন্ত্রের মূলনীতি হইল প্রত্যেক নাগরিকের জন্য সামাজিক, আর্থিক এবং রাজনৈতিক ক্ষেত্রে স্যায় বিচার, স্বাধীনতা, সমান অধিকার এবং ভ্রাতৃভাব স্থাপন। ভারত একটি সার্বভৌম রাষ্ট্র। ভারতের উপর কোন বিদেশী রাষ্ট্রের কোন আইন বা নির্দেশ বাধ্যতামূলকভাবে প্রযোজ্য নহে। যদিও ভারত ব্রিটেন ক্যানাডা, অষ্ট্রেলিয়া প্রভৃতি দেশগুলির সহিত কমন্‌ওয়েলথের অন্তর্ভুক্ত, তবুও কমন্‌ওয়েলথের নির্দেশ মানিতে বাধ্য নহে। ভারতের আভ্যন্তরীণ শাসন বা বৈদেশিক নীতি সম্বন্ধে কমন্‌ওয়েলথের কোন কর্তৃত্ব নাই। কমন্‌ওয়েলথের অন্তর্ভুক্ত থাকা ভারতের একান্ত স্বেচ্ছামূলক ব্যাপার। শাসনতন্ত্রের কোন ধারায় ভারতকে

সার্বভৌম গণতান্ত্রিক সমাজতন্ত্র

কমন্‌ওয়েলথে অন্তর্ভুক্ত করা হয় নাই। ভবিষ্যতে যে-কোন সময়ে ভারত কমন্‌ওয়েলথের সহিত সম্বন্ধ ছেদ করিতে পারে। ভারতের কমনওয়েলথ্‌ ভুক্তি নিছক সৌহার্দ্যমূলক ব্যবস্থা। ভারতে শাসনতন্ত্রের দ্বারা গণতান্ত্রিক অধিকারসমূহ প্রতিষ্ঠিত করা হইয়াছে। ব্যক্তিস্বাধীনতা, ভোটাধিকার, স্বাধীন চিন্তা, স্বাধীন সমাবেশ, স্বাধীন ধর্মবিশ্বাস, নির্বাচিত এবং দায়িত্বশীল সরকার প্রতিষ্ঠা ভারতীয় গণতান্ত্রিক শাসনতন্ত্রের মূল উদ্দেশ্য। ভারতীয় রাষ্ট্র একটি সাধারণতন্ত্র, কারণ ভারত রাষ্ট্রের রাষ্ট্রপতি জনসাধারণের ভোটে নির্দিষ্ট কালের জন্য নির্বাচিত হন। ভারতের শাসনভার কোন রাজবংশের উপর ন্যস্ত নহে।

**ভারতের শাসনতন্ত্রে মৌলিক অধিকার ( The Fundamental Rights in the Indian Constitution ) :** ভারতের শাসনতন্ত্রে সাত প্রকার মৌলিক অধিকারের ব্যবস্থা আছে। যথা—

(১) সাম্যের অধিকার—প্রথমত, আইনের চক্ষে সমান অধিকার; দ্বিতীয়ত, জাতি ধর্ম-স্ত্রী-পুরুষ-নির্বিশেষে সমান অধিকার; তৃতীয়ত, অস্পৃশ্যতা বর্জন; চতুর্থত, সামরিক বিষয় এবং শিক্ষাক্ষেত্রে সমান অধিকার; পঞ্চমত, রাষ্ট্রের চাকুরীতে সকলের সমান সুযোগ।

সাতপ্রকার মৌলিক অধিকার

(২) স্বাধীনতার অধিকার—প্রথমত, মতামত প্রকাশের স্বাধীনতা; দ্বিতীয়ত, শান্তিপূর্ণভাবে সমবেত হইবার অধিকার; তৃতীয়ত, রাষ্ট্রের সর্বত্র গমনাগমনের সমান অধিকার; চতুর্থত, বসবাস, সম্পত্তির ভোগ-দখল এবং বিক্রয়ের অধিকার। পঞ্চমত, যে-কোন বৃত্তি অনুশীলন এবং ন্যায়বিচার পাইবার অধিকার।

অধিকারসমূহ

(৩) শোষণের বিরুদ্ধে সংগ্রামের অধিকার।

(৪) ধর্ম সম্বন্ধে স্বাধীনতার অধিকার।

(৫) কৃষ্টি এবং শিক্ষা বিষয়ের অধিকার।

(৬) সম্পত্তি-ভোগের অধিকার।

(৭) শাসনতান্ত্রিক প্রতিবিধানের অধিকার—মৌলিক অধিকারগুলি সুনিশ্চিত করিবার জন্য প্রত্যেকেরই ভারতের সর্বোচ্চ বিচারালয়—সুপ্রীম কোর্টে বিচারপ্রার্থী হইবার অধিকার আছে। অবশ্য জরুরী অবস্থায় রাষ্ট্রপতি এই অধিকার রহিত করিতে পারেন।

**কেন্দ্রীয় সরকার ( The Union Government ) :** একজন রাষ্ট্রপতি ও

তাঁহার অনুপস্থিতিতে উপ-রাষ্ট্রপতি এবং একটি কেন্দ্রীয় মন্ত্রিসভা লইয়া ভারতীয় গণতান্ত্রিক ইউনিয়নের শাসন-বিভাগ গঠিত হয়। ভারতীয় গণ-তান্ত্রিক ইউনিয়নের শাসন পরিচালনার ক্ষমতা রাষ্ট্রপতির উপর ন্যস্ত থাকিবে। রাষ্ট্রপতি একটি নির্বাচকমণ্ডলীর ( Electoral College ) দ্বারা নির্বাচিত হন। এই নির্বাচকমণ্ডলী পার্লামেন্টের দুই কক্ষের সকল নির্বাচিত সদস্য এবং সমস্ত রাজ্যবিধানসভার নির্বাচিত সদস্য লইয়া গঠিত। রাষ্ট্রপতির কার্যকাল পাঁচ বৎসর। কার্যকাল শেষ হইলে তিনি পুনরায় ঐ পদের জন্য নির্বাচন-প্রার্থী হইতে পারেন। শাসনতন্ত্র অমান্য করিলে রাষ্ট্রপতির বিচার করিয়া পার্লামেন্ট তাঁহাকে পদত্যাগ করাইতে পারেন। কিন্তু কোন বিচারালয়ে তাঁহার বিচার হইবে না। নিম্নলিখিত যোগ্যতা থাকিলে রাষ্ট্রপতি-পদে নির্বাচন-প্রার্থী হওয়া যায়। যথা—

ভারতের রাষ্ট্রপতি (President)

(১) তিনি অবশ্য একজন ভারতীয় নাগরিক হইবেন। (২) ৩৫ বৎসরের অধিক বয়স্ক হওয়া চাই। আইনতঃ লোকসভায় নির্বাচিত হইবার যোগ্যতা থাকা চাই।

কোন সরকারী বেতনভুক্ ব্যক্তি রাষ্ট্রপতি-পদের প্রার্থী হইতে পারিবেন না। রাষ্ট্রপতি-পদ গ্রহণের পূর্বে তাঁহাকে সুপ্রীম কোর্টের বিচারপতির সম্মুখে শপথ বা স্বীকৃতি গ্রহণ করিতে হইবে। তিনি বিনা ভাড়ায় সরকারী প্রাসাদে বসবাস করিবেন এবং মাসিক দশ হাজার টাকা মাহিনা পাইবেন এবং অন্যান্য নির্দিষ্ট ভাতা পাইবেন।

রাষ্ট্রপতি পদ-লাভের শর্তাদি

ভারতীয় গণতান্ত্রিক শাসনতন্ত্রে রাষ্ট্রপতিকে নিম্নলিখিত ক্ষমতা দেওয়া হইয়াছে, যথা :

রাষ্ট্রপতির ক্ষমতা

(১) কার্যনির্বাহক ক্ষমতা ( Executive Powers )—রাষ্ট্রপতি শাসন-পরিচালনা বিভাগের সর্বাধিনায়ক। তাঁহারই নামে সমস্ত সরকারী কার্য পরিচালিত হয়। তিনি সৈন্যবাহিনীর সর্বাধ্যক্ষ। তিনি মন্ত্রিসভার সদস্যগণকে নির্বাচিত করেন। তিনি প্রথমে প্রধান মন্ত্রীকে নিযুক্ত করেন, পরে প্রধান মন্ত্রীর পরামর্শমত অন্যান্য মন্ত্রিগণকে নিযুক্ত করেন। তিনি ভারতের এ্যাটর্নি জেনারেল, অডিটর জেনারেল এবং সুপ্রীম কোর্ট ও হাইকোর্টের বিচার-পতিদের নিযুক্ত করেন। তদুপরি তিনি কেন্দ্রীয় পাবলিক সার্ভিস কমিশনের সদস্যদিগকে এবং রাজ্যসমূহের রাজ্যপালদিগকেও নিযুক্ত করেন।

কার্যনির্বাহক ক্ষমতা

(৩) আইন-সংক্রান্ত ক্ষমতা ( Legislative Powers )—রাষ্ট্রপতির অনুমতি ব্যতীত কোন আইন পাস হইতে পারে না। রাষ্ট্রপতি আইনসভা অর্থাৎ ভারতীয়

পার্লামেন্টের অধিবেশন আহ্বান করিতে এবং আবশ্যকমত অধিবেশন স্থগিত রাখিতে পারেন, কিম্বা উভয় কক্ষের যুক্ত অধিবেশন আহ্বান করিতে পারেন। রাষ্ট্রপতি কেন্দ্রীয় আইনসভা অর্থাৎ ভারতীয় পার্লামেন্টের ঊর্ধ্বকক্ষ রাজ্যসভার সদস্যগণের মধ্যে মোট বারজনকে মনোনীত করিয়া থাকেন। নিম্নকক্ষ লোকসভার মধ্যেও তিনি এ্যাংলো-ইণ্ডিয়ান প্রভৃতি সম্প্রদায়ের সদস্য মনোনীত করিয়া থাকেন। তিনি ইচ্ছা করিলে লোকসভা ভাঙ্গিয়া দিয়া নূতন নির্বাচনের ব্যবস্থা করিতে পারেন। রাষ্ট্রপতি আইনসভায় বক্তৃতা দিতে পারেন এবং যে-কোন বিল সম্বন্ধে নিজ মত প্রকাশ করিয়া বাণী প্রেরণ করিতে পারেন। রাজ্যগুলির স্বার্থজড়িত করধার্য বিষয়ে রাষ্ট্রপতির পূর্বসম্মতি প্রয়োজন। রাষ্ট্রপতি ইচ্ছা করিলে যে-কোন বিল নাকচ করিতে পারেন অথবা পুনর্বিবেচনার জন্য আইনসভায় পাঠাইতে পারেন। যখন আইনসভার অধিবেশন থাকে না, তখন রাষ্ট্রপতি প্রয়োজনবোধে জরুরী আইন ( Ordinance ) প্রণয়ন করিতে পারেন। কিন্তু আইনসভার অধিবেশন আরম্ভ হইলেই পরিষদের নিকট ইহা পেশ করিতে হইবে। পরিষদ এই জরুরী আইনে সম্মতি না দিলে অধিবেশন আরম্ভ হইবার ছয় সপ্তাহ পর ঐ আইন নাকচ হইয়া যাইবে।

আইন-প্রণয়ন-সংক্রান্ত ক্ষমতা

(৩) অর্থ-সংক্রান্ত ক্ষমতা (Financial Powers)—সরকার নূতন বৎসর আরম্ভ হইবার পূর্বে আগামী বৎসরের বাজেট বা আয়-ব্যয়ের তালিকা রাষ্ট্রপতির সুপারিশক্রমে আইনসভায় উপস্থিত করিবেন। রাষ্ট্রপতির সুপারিশ ভিন্ন বাজেট আইন-পরিষদে উপস্থাপন করা যায় না।

অর্থ-সংক্রান্ত ক্ষমতা

(৪) জরুরী ক্ষমতা (Emergency Powers )—যখন ভারত বিশেষ জরুরী অবস্থার সম্মুখীন হয়, যথা—যুদ্ধের অথবা হিংসাত্মক আন্দোলন ইত্যাদি, তখন রাষ্ট্রপতি জরুরী অবস্থা ঘোষণা করিতে পারেন। এইরূপ অবস্থা ঘোষণা করা হইলে কেন্দ্রীয় আইনসভা যে-কোন রাজ্য সম্বন্ধে আইন প্রণয়ন করিতে পারে। এইরূপ পরিস্থিতিতে রাষ্ট্রপতি সাময়িকভাবে নাগরিকদের মৌলিক অধিকার স্থগিত রাখিতে পারেন ও অর্থনৈতিক সঙ্কটের কালে রাষ্ট্রপতি আর্থিক জরুরী অবস্থা ঘোষণা করিতে পারেন এবং কেন্দ্রীয় ও রাজ্য-সরকারকে ব্যয়-সংকোচ করিতে আদেশ দিতে পারেন।

জরুরী ক্ষমতা

(৫) রাজ্যবিষয়ক ক্ষমতা (Powers over States)—প্রথমত, রাষ্ট্রপতি রাজ্যগুলির রাজ্যপালদিগকে নিযুক্ত করেন। দ্বিতীয়ত, রাষ্ট্রপতির সম্মতি ব্যতীত

রাজ্যের কোন আইন কেন্দ্রীয় আইনের উপর বলবৎ হইতে পারিবে না। তৃতীয়ত, কোন রাজ্যপালের বিবরণী পাঠে রাষ্ট্রপতি যদি বুঝতে পারেন যে, সে রাজ্য শাসনতন্ত্র অনুযায়ী পরিচালনা সম্ভবপর নয়, তবে তিনি একটি ঘোষণা অনুযায়ী উক্ত রাজ্যের শাসনভার নিজ হস্তে লইতে পারেন। চতুর্থত, রাজ্যের ব্যবসায়-বাণিজ্যের অধিকার ক্ষুণ্ণ করিবার অথবা রাজ্যগুলির সীমা পরিবর্তন বা পরিবর্ধনের উদ্দেশ্যে রচিত কোন বিল রাষ্ট্রপতির পূর্বসম্মতি ব্যতীত উপস্থিত করা চলিবে না। পঞ্চমত, রাজ্যপাল রাষ্ট্রপতির সম্মতির জন্য যে-কোন বিল তাঁহার নিকট পাঠাইতে পারেন।

রাজ্য-সংক্রান্ত বিবরাদি সম্পর্কে ক্ষমতা

কেন্দ্র-শাসিত রাজ্যগুলির শাসনভার রাষ্ট্রপতির হস্তে ন্যস্ত। ইহাদের শাসন পরিচালনার জন্য রাষ্ট্রপতি একজন উপ-রাজ্যপাল নিযুক্ত করিতে পারেন।

কেন্দ্র-শাসিত অঞ্চলের উপর ক্ষমতা

ভারতীয় গণতান্ত্রিক শাসনতন্ত্রে রাষ্ট্রপতিকে বহু ক্ষমতা প্রদান করা হইয়াছে। কিন্তু ভারতের শাসনকার্য পরিচালনার জন্য তাঁহাকে একটি মন্ত্রিপরিষদ নিযুক্ত করিতে হয় এবং এই মন্ত্রিপরিষদের পরামর্শ অনুসারে রাজ্যের শাসনকার্য পরিচালনা করিতে হয়। রাষ্ট্রপতি নামেমাত্র শাসনকর্তা, আসলে শাসন পরিচালনা করেন মন্ত্রিপরিষদ।

মন্ত্রিসভার মাধ্যমে ক্ষমতা প্রয়োগ

কেন্দ্রীয় আইনসভার দুইটি কক্ষের অর্থাৎ রাজ্যসভা ও লোক-সভার সদস্যগণ মিলিত হইয়া একজন উপ-রাষ্ট্রপতি নিযুক্ত করেন। রাষ্ট্রপতির ন্যায় উপ-রাষ্ট্রপতির বয়স অনূ্যন ৩৫ বৎসর হওয়া চাই এবং তাঁহারও রাজ্যসভার সদস্য হইবার গুণাবলী থাকা চাই। উপ-রাষ্ট্রপতির প্রধান কাজ রাজ্যসভার সভাপতিত্ব করা। তবে কোন সময় রাষ্ট্রপতি অসুস্থ হইলে বা হঠাৎ তাঁহার মৃত্যু হইলে নূতন রাষ্ট্রপতি নিযুক্ত না হওয়া পর্যন্ত তিনি রাষ্ট্রপতির পদে অধিষ্ঠিত থাকিবেন।

উপ-রাষ্ট্রপতি ( Vice-President )

রাষ্ট্রপতি প্রথমে প্রধান মন্ত্রীকে এবং পরে তাঁহার পরামর্শমত অন্যান্য মন্ত্রীদিগকে নিযুক্ত করিয়া একটি মন্ত্রিপরিষদ গঠন করেন। আইনসভার নিম্নকক্ষ লোকসভার যে দলের সভ্যসংখ্যা সবচেয়ে বেশি সেই দলের নেতাকে রাষ্ট্রপতি প্রধান মন্ত্রীর পদে বহাল করিয়া এবং সেই দলের সভ্যদের মধ্য হইতে বাছিয়া অন্যান্য মন্ত্রী নিযুক্ত করিয়া মন্ত্রি-পরিষদ গঠন করেন। মন্ত্রী নিয়োগকালে যদি কোন ব্যক্তি আইনসভার কোন-না-

কেন্দ্রীয় মন্ত্রিপরিষদ ( Council of Ministers )

কোন কক্ষের সভ্য না থাকেন তবে তাঁহাকে ছয় মাসের মধ্যে উক্ত যে-কোন সভার সভ্য হইতে হইবে; অন্যথায় তাঁহাকে পদত্যাগ করিতে হইবে। মন্ত্রিগণ যে-কোন কক্ষের অধিবেশনে যোগদান করিতে পারেন। মন্ত্রীদের মাহিনা আইনসভা ঠিক করিয়া দিবে। মন্ত্রিপরিষদের সভাপতিত্ব করিবেন প্রধান মন্ত্রী। প্রত্যেক মন্ত্রী এক বা একাধিক বিভাগের শাসনকার্য পরিচালনা করিবেন।

মন্ত্রিপরিষদে দুই শ্রেণীর সভ্য আছেন—প্রথমত, ক্যাবিনেট মন্ত্রী এবং দ্বিতীয়ত, রাষ্ট্রমন্ত্রী (Minister of State)। প্রথম শ্রেণীর মন্ত্রীদিগকে এক বা ততোধিক বিভাগের ভার দেওয়া হয় এবং এই মন্ত্রিগণ মাঝে মাঝে একত্রিত হইয়া বিশেষ বিশেষ বিষয়ে আলোচনা করেন এবং সরকারী নীতি স্থির করেন। দ্বিতীয় শ্রেণীর মন্ত্রিগণকে কোন বিভাগের ভার দেওয়া না-ও হইতে পারে। তাঁহারা নিজেদের ইচ্ছামত সম্মিলিত মন্ত্রিপরিষদের অধিবেশনে যোগ দিতে পারেন না। এই দুই শ্রেণীর মন্ত্রী ব্যতীত আরও এক শ্রেণীর মন্ত্রী আছেন তাঁহাদিগকে উপ-মন্ত্রী (Deputy Minister) বলে। ইহাদের কাজ শাসনকার্য-পরিচালনায় মন্ত্রীদিগকে সাহায্য করা। ইহাদের নিজেদের কোন ক্ষমতা নাই।

ক্যাবিনেট মন্ত্রী, রাষ্ট্রমন্ত্রী ও উপ-মন্ত্রী

মন্ত্রিপরিষদের প্রধান কাজ সরকারী নীতি নির্ধারণ করা এবং শাসনকার্য পরিচালনা করা। মন্ত্রিগণ নিজ দায়িত্বে নিজেদের বিভাগের কার্য পরিচালনা করেন। তবে কখন কোন জরুরী অবস্থার উদ্ভব হইলে মন্ত্রিপরিষদের অধিবেশনে উহার যথাযথ ব্যবস্থা হয়। মন্ত্রি পরিষদে সভাপতিত্ব করেন প্রধান মন্ত্রী। মন্ত্রিপরিষদে সরকারী আয়ব্যয় নির্ধারণ করা হয়। অর্থমন্ত্রী আগামী বৎসরের আয়-ব্যয়ের বাজেট পেশ করেন। উহা প্রথমে মন্ত্রিপরিষদে বিবেচিত হয়। আইনসভার ইচ্ছানুযায়ী মন্ত্রিপরিষদকে শাসনকার্য পরিচালনা করিতে হয়। মন্ত্রিগণ আইনসভার অধিবেশনে নিয়মিতভাবে যোগদান করেন। মন্ত্রিপরিষদ যুক্তভাবে এবং প্রত্যেক মন্ত্রী নিজ নিজ কার্যের জন্য আইনসভার নিকট দায়ী।

মন্ত্রিপরিষদের কার্য (Functions of the Council of Ministers)

আইনসভার নিম্নকক্ষ লোকসভার সংখ্যাগরিষ্ঠ দল অথবা সম্মিলিত সংখ্যাগরিষ্ঠ দলের নেতাকে রাষ্ট্রপতি প্রধান মন্ত্রীর পদে মনোনীত করেন। প্রধান মন্ত্রীর পরামর্শে পরে রাষ্ট্রপতি অন্যান্য মন্ত্রীদের নিযুক্ত করেন। অতএব অন্যান্য মন্ত্রীদের নিয়োগকর্তা আসলে প্রধান মন্ত্রী। প্রধান মন্ত্রীর প্রধান কার্য মন্ত্রিপরিষদের সভাপতিত্ব করা। তিনি ইচ্ছা করিলে কোন

প্রধান মন্ত্রী

বিভাগের ভার না-ও লইতে পারেন। তিনি অন্যান্য বিভাগের কার্য পরিদর্শন করিতে পারেন এবং বিভাগীয় মন্ত্রীর সহিত আলোচনা করিয়া কোন বিভাগীয় কার্য স্থির করিয়া দিতে পারেন। প্রধান মন্ত্রী দেশের গুরুত্বপূর্ণ বিষয়গুলি রাষ্ট্রপতির গোচরে আনেন। কিভাবে সরকারী কার্য পরিচালনা করা হইতেছে, কি কি নূতন বিল উত্থাপন করা হইবে তাহা প্রধান মন্ত্রী রাষ্ট্রপতিকে জানাইয়া দেন। আইন-সভায় প্রধান মন্ত্রী সরকারী নীতি সম্বন্ধে যে বিবৃতি দেন, তাহাই সরকারী নীতি বলিয়া গ্রহণ করা হয়।

মন্ত্রিসভার কার্য

কেন্দ্রীয় শাসনকার্য পরিচালনার জন্য প্রত্যেক বিভাগে এক একজন ভারপ্রাপ্ত মন্ত্রী আছেন। তিনি মন্ত্রিপরিষদের নীতি অনুসারে বিভাগীয় কার্য পরিচালনা করেন। বিভাগীয় মন্ত্রীকে সাহায্য করিবার জন্য একজন সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারী ও অন্যান্য কর্মচারী নিযুক্ত আছেন। ভারতীয় সংবিধানে দায়িত্বশীল শাসনতন্ত্রের প্রতিষ্ঠা করা হইয়াছে। মন্ত্রীরা সকলেই আইনসভার সভ্য এবং তাঁহাদের কার্যের জন্য তাঁহারা আইনসভার নিকট দায়ী। আইনসভা যদি কোন কারণে মন্ত্রীদের উপর অসন্তুষ্ট হয় এবং অনাস্থা প্রস্তাব গ্রহণ করে, তবে তাঁহাদিগকে পদত্যাগ করিতে হইবে।

কেন্দ্রীয় সরকারের শাসনকার্যগুলি কতকগুলি বিভাগে বিভক্ত করা হইয়াছে। যথা :

(১) পররাষ্ট্র দপ্তর—বিভিন্ন পররাষ্ট্রের সহিত কূট-রাজনৈতিক সম্বন্ধ পরিচালনা করে।

(২) স্বরাষ্ট্র দপ্তর—দেশের আভ্যন্তরীণ শান্তি-শৃঙ্খলা রক্ষা, সরকারী কর্মচারী নিয়োগ, চীফ্-কমিশনার ( মহাভুক্তিপতি ) শাসিত প্রদেশ এবং আন্দামান-নিকোবর দ্বীপপুঞ্জের শাসনকার্য-পরিচালনা প্রভৃতি কার্যের ভার এই দপ্তরের উপর।

(৩) দেশরক্ষা দপ্তর—দেশরক্ষার ভার এই দপ্তরের উপর।

(৪) রাজস্ব দপ্তর—দেশের আয়ব্যয়-সংক্রান্ত সমস্ত কার্য এই দপ্তর কর্তৃক পরিচালিত হয়।

(৫) বিধি এবং সংখ্যাগরিষ্ঠ সম্প্রদায় দপ্তর—এই দপ্তর বিলের খসড়া এবং আইন-প্রণয়ন-সংক্রান্ত সমস্ত ব্যাপার পরিচালনা করে এবং সংখ্যালঘু সম্প্রদায়ের স্বার্থ রক্ষা করে।

(৬) যানবাহন দপ্তর—এই দপ্তর ডাক, টেলিগ্রাফ, টেলিফোন ইত্যাদি বিভাগ পরিচালনা করে।

(৭) রেলপথ সংক্রান্ত দপ্তর—এই দপ্তর ভারতীয় রেলগুলি পরিচালনা করে।

(৮) বাণিজ্য ও শিল্প দপ্তর—এই দপ্তর আভ্যন্তরীণ এবং বহির্বাণিজ্যের নীতি নির্ধারণ করে এবং শিল্প-সংক্রান্ত বিষয় নির্ধারণ করে।

(৯) শ্রম দপ্তর—শ্রমিকদের স্বার্থরক্ষা এবং উন্নতির ব্যবস্থা এই দপ্তরের হাতে।

(১০) পরিকল্পনা, সেচ ও বিদ্যুৎ-শক্তির দপ্তর—এই দপ্তর পঞ্চবার্ষিক পরিকল্পনা, সেচ ও বিদ্যুৎ-শক্তির উৎপাদন ও নিয়ন্ত্রণের ব্যবস্থা করে।

(১১) খাদ্য ও কৃষি দপ্তর—খাদ্য সরবরাহ এবং কৃষিকার্যের উন্নতি এই দপ্তরের উপর।

(১২) শিক্ষা—এই দপ্তর দেশের শিক্ষা ব্যাপারে শিক্ষাবিষয়ক নীতিনির্ধারণ করে ও উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করে।

(১৩) প্রচার ও বেতার দপ্তর—এই দপ্তর দেশের বেতার, খবরের কাগজ ও অন্যান্য সংবাদপত্রের প্রচারকার্য পরিচালনা নিয়ন্ত্রিত করে।

(১৪) সামন্ত রাজ্য দপ্তর—এই দপ্তরের দ্বারা দেশীয় রাজ্যগুলির ব্যবস্থা করা হয়।

(১৫) উৎপাদন দপ্তর—এই দপ্তরের দ্বারা শিল্পের উৎপাদন বৃদ্ধি এবং উন্নতির ব্যবস্থা করা হয়।

(১৬) স্বাস্থ্য দপ্তর—এই দপ্তরের দ্বারা দেশের স্বাস্থ্যোন্নতির ব্যবস্থা করা হয়।

(১৭) বাস্তু নির্মাণ এবং সরবরাহ দপ্তর—গৃহনির্মাণ, জিনিসপত্র, নির্মাণ ও সরবরাহের উন্নততর ব্যবস্থা এই দপ্তরের কাজ।

(১৮) পুনর্বসতি দপ্তর—এই দপ্তর পাকিস্তান হইতে আগত উদ্বাস্তুদিগের পুনর্বসতির ব্যবস্থা করে।

**রাজ্য সরকার (The State Government):** ১৯৩৫ খ্রীষ্টাব্দের ভারত-শাসন আইনে প্রাদেশিক শাসনের বিষয়গুলি নির্দিষ্ট করিয়া দেওয়া হয়। এই বিষয়-গুলির আইন-প্রণয়ন ও শাসনকার্যের ভার প্রদেশের উপর ন্যস্ত করা হয়। প্রাদেশিক বিষয়ের শাসনভার একজন গভর্ণর (Governor) বা রাজ্যপাল ও একটি মন্ত্রিসভার উপর দেওয়া হয়। মন্ত্রীরা প্রাদেশিক বিষয়-গুলির শাসনকার্য পরিচালনা করিবেন এবং তাঁহারা প্রাদেশিক আইনসভার নিকট শাসনকার্যের জন্য দায়ী থাকিবেন। এইভাবে প্রদেশগুলিতে দায়িত্বশীল শাসন-ব্যবস্থার প্রবর্তন করা হইলেও পূর্ণ প্রাদেশিক স্বাতন্ত্র্য প্রবর্তন করা হয় নাই। কতকগুলি বিষয়ে প্রাদেশিক শাসনব্যবস্থা রাষ্ট্রপতির অনুমোদনসাপেক্ষ এবং তাঁহার আওতায় থাকে।

প্রাদেশিক শাসনব্যবস্থা

১৯৪৭ খ্রীষ্টাব্দে যে গণতন্ত্রের প্রবর্তন করা হয়, তাহাতে প্রাদেশিক শাসন-ব্যবস্থায় পূর্বাপেক্ষা অধিক স্বাতন্ত্র্য দেওয়া হইয়াছে।

প্রত্যেক রাজ্যে রাষ্ট্রপতি কর্তৃক একজন রাজ্যপাল নিযুক্ত হন। তাঁহার কার্য-কাল পাঁচ বৎসর। তিনি কোন ভারতীয় আদালতের বিচারাধীন নহেন। তিনি কোন আইনসভার সভ্য হইতে পারিবেন না।

রাজ্যপাল

রাজ্যপাল প্রদেশ সরকারের অধিনায়ক, রাজ্যের সমস্ত শাসনকার্য তাঁহার নামে পরিচালিত হয়। তিনি মন্ত্রীদের নিয়োগ এবং বরখাস্ত করিতে পারেন। তিনি এ্যাডভোকেট জেনারেল এবং প্রাদেশিক পাবলিক সার্ভিস কমিসনের সদস্যদিগকে নিযুক্ত করেন।

রাজ্যপালের শাসন-বিভাগীয় ক্ষমতা

রাজ্যপাল আইনসভার অধিবেশন আহ্বান করেন এবং বন্ধ করেন। তিনি ইচ্ছা করিলে আইনসভার নিম্নকক্ষ বিধানসভা ভাঙ্গিয়া দিতে পারেন। তিনি আইনসভার অধিবেশনে বক্তৃতা দিতে পারেন এবং যে-কোন বিল সম্বন্ধে মতামত জানাইয়া বাণী প্রেরণ করিতে পারেন। রাজ্যপাল সম্মতি জ্ঞাপন করিলে বিলগুলি আইনে পরিণত হয়। তিনি ইচ্ছা করিলে যে-কোন বিলকে রাষ্ট্রপতির মতের জন্য প্রেরণ করিতে পারেন। যখন আইনসভার অধিবেশন থাকে না, তখন জরুরী অবস্থায় তিনি জরুরী আইন-প্রণয়ন করিতে পারেন। এই জরুরী আইনটি আইনসভার অধিবেশন শুরু হইবার পর ছয় সপ্তাহ পর্যন্ত বলবৎ থাকে, কিন্তু আইনসভা অনুমোদন করিলে ইহা আইনে পরিণত হইয়া থাকে।

রাজ্যপালের আইন-বিষয়ে ক্ষমতা

রাজ্যগুলির আয়-ব্যয়ের তালিকা আইনসভায় উপস্থিত করিবার ব্যবস্থা রাজ্য-পালকে করিতে হয়। রাজ্যপালের সুপারিশ ব্যতীত সরকারী ব্যয় এবং রাজস্ব সম্বন্ধে বিল বিধানসভায় উত্থাপিত হইতে পারে না। রাজ্য-পালের বেতন ও ভাতা, মন্ত্রিগণের, উচ্চ আদালতের বিচার-পতিগণের ও অ্যাড্ভোকেট জেনারেলের বেতন ও ভাতা এবং সরকারী ঋণ পরিশোধের দেয় অর্থের পরিমাণ রাজ্যপাল নিজেই নির্দিষ্ট করেন।

রাজ্যপালের রাজস্ব বিষয়ে ক্ষমতা

রাজ্যপাল ইচ্ছা করিলে বিচারালয়ে দণ্ডপ্রাপ্ত ব্যক্তিদের দণ্ড মাপ করিতে পারেন। এ সমস্ত বিষয়ে রাজ্যপাল মন্ত্রিপরিষদের মতানুযায়ী কাজ করেন। রাজ্যপাল যদি মনে করেন যে, রাজ্যের শাসনকার্য শাসনতন্ত্র অনুযায়ী চলিতে পারে না, তবে তিনি রাষ্ট্রপতির নিকটে এই মর্মে বিবৃতি দিতে পারেন। রাষ্ট্রপতি তাঁহার সহিত একমত হইলে তিনি স্বয়ং রাজ্যের শাসনভার গ্রহণ করিতে পারেন।

রাজ্যপালের বিচার-বিভাগীয় ক্ষমতা

ভারতের সবগুলি রাজ্যের প্রত্যেকটিতে একটি করিয়া মন্ত্রিসভা আছে। আইন-সভায় যে দলের সর্বাপেক্ষা বেশি সদস্য থাকে, রাজ্যপাল তাহার নেতাকে মুখ্যমন্ত্রী নিযুক্ত করেন এবং তাঁহার পরামর্শমত অন্যান্য মন্ত্রীদের নিযুক্ত করেন। মন্ত্রীদের কেহ যদি আইনসভার সদস্য না থাকেন তবে তাঁহাকে ছয় মাসের মধ্যে সদস্য হইতে হইবে, অন্যথায় তাঁহাকে পদত্যাগ করিতে হইবে। যতদিন মন্ত্রিসভা আইনসভার আস্থাভাজন থাকেন ততদিন তাঁহারা কার্যে বহাল থাকেন।

রাজ্যগুলির মন্ত্রিসভা

মন্ত্রীরা প্রত্যেকে এক বা একাধিক বিষয়ের ভার গ্রহণ করিয়া থাকেন। কে কোন্ বিভাগের ভার গ্রহণ করিবেন তাহা রাজ্যপাল মুখ্যমন্ত্রীর সহিত পরামর্শ করিয়া স্থির করেন। এইসব বিভাগে কর্মচারী নিযুক্ত করা এবং বিভাগটি কিভাবে পরিচালনা করিতে হইবে তাহা বিভাগীয় মন্ত্রী স্থির করেন। তবে গুরুত্বপূর্ণ বিষয়গুলি মন্ত্রিসভা স্থির করিয়া দেয়। মন্ত্রিসভার অধিবেশনে মুখ্যমন্ত্রী সভাপতিত্ব করেন। যখন কোন বিভাগের আইন প্রণয়নের প্রয়োজন হয় তখন ঐ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী একটি বিল রচনা করিয়া মন্ত্রিসভায় উপস্থিত করেন। মন্ত্রিসভা উক্ত বিলটি অনুমোদন করিলে আইনসভায় উপস্থাপিত করা হয়। বিলটি যাহাতে আইনসভায় তিনবার পাঠ করা হয় সেজন্য বিভাগীয় ভারপ্রাপ্ত মন্ত্রী ব্যবস্থা করেন। মন্ত্রিসভা রাজস্ব আদায় এবং ব্যয়ের ব্যবস্থা করে। অর্থমন্ত্রী আগামী বৎসরের জন্য আয়-ব্যয়ের তালিকা রচনা করিয়া মন্ত্রিপরিষদে উপস্থাপিত করেন, তথায় ঐ তালিকা আলোচিত হয়। তৎপরে ঐ তালিকা বিধানসভায় পেশ করা হয়। ইহা ব্যতীত শাসনকার্য পরিচালনার জন্য গুরুত্বপূর্ণ সরকারী কার্য মন্ত্রিসভায় আলোচিত এবং নির্দিষ্ট হয়।

মন্ত্রিসভার কার্য

ভারতের প্রদেশগুলির শাসনকার্য রাজ্যপালের নামে পরিচালিত হয়। রাজ্য মন্ত্রিসভা কর্তৃক প্রদেশের শাসনব্যবস্থা পরিচালিত হয়। রাজ্যের শাসনকার্য কয়েকটি বিভাগে বিভক্ত করা হইয়াছে। এক একটি বিভাগ এক একজন মন্ত্রীর অধীনে থাকে। এক একজন মন্ত্রীর অধীনে সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারী এবং বহু কর্মচারী থাকেন। ইহারা মন্ত্রীকে বিভাগীয় শাসনকার্য-পরিচালনায় সহায়তা করেন।

প্রাদেশিক শাসনকার্য

প্রত্যেক রাজ্য কয়েকটি বিভাগে (Division) বিভক্ত। প্রত্যেক বিভাগে একজন করিয়া কমিশনার থাকেন। এই কমিশনার রাজস্ব-সংক্রান্ত বিষয় পরিদর্শন করেন।

প্রত্যেক ভুক্তি বা বিভাগ আবার কয়েকটি জেলায় বিভক্ত। প্রত্যেক জেলায় একজন জেলাশাসক বা ম্যাজিষ্ট্রেট জেলার শাসনকার্য পরিচালনা করেন। জেলার রাজস্ব আদায়ের ভারও তাঁহার উপরে থাকে। জেলাশাসকের কাজ বহু প্রকার। তিনি খাস-মহল সম্পত্তি অর্থাৎ সরকারের নিজস্ব সম্পত্তির এবং সরকারের তত্ত্বাবধানে স্থাপিত সম্পত্তির তত্ত্বাবধান করেন। তিনি জেলায় শান্তি এবং শৃঙ্খলা রক্ষা করেন। জেলার কোষাগারের দায়িত্বও তাঁহার উপর। তিনি জেলার পুলিশের কার্য নিয়ন্ত্রণ করেন এবং অপরাধীদের গ্রেপ্তার এবং বিচার করেন। তিনি নিম্ন ফৌজদারী আদালতের কার্য পরিদর্শন করেন এবং ফৌজদারী অপরাধের বিচার করেন। তাঁহার নিকট ফৌজদারী আপীলের শুনানী হয়। জেলাশাসক সরকারী বিভাগীয় কার্য পরিদর্শন করেন এবং জেলখানাও পরিদর্শন করেন। স্থানীয় স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানগুলির কার্য পরিচালনায় তাঁহাকে বিধিব্যবস্থা করিতে হয়। তিনি জনসাধারণের নিকট সরকারী নীতির ব্যাখ্যা করেন এবং জেলাস্থিত জনগণের অভাব-অভিযোগ রাজ্য-সরকারের কর্ণগোচর করেন। জেলাশাসক একাধারে শাসক এবং বিচারক।

জেলাশাসক

প্রত্যেক জেলা কয়েকটি মহকুমায় বিভক্ত। প্রত্যেক মহকুমায় একজন মহাকুমাশাসক (ডেপুটি ম্যাজিষ্ট্রেট—S.D.O.) এবং কয়েকজন সাবডেপুটি ম্যাজিষ্ট্রেট আছেন। জেলাশাসকের অধীনে মহকুমা-শাসক মহকুমার সকল প্রকার সরকারী কাজ জেলাশাসকের মতানুযায়ী করিয়া থাকেন।

**ভারত-যুক্তরাষ্ট্রের গঠন (Organisation of the Union of India):** বর্তমানে ভারত একটি গণতান্ত্রিক যুক্তরাষ্ট্রে পরিণত হইয়াছে। ইহা কতকগুলি রাজ্য (States) লইয়া গঠিত, তাই ইহাকে ইউনিয়ন অব ষ্টেটস্ (Union of States) বা ভারতীয় যুক্তরাষ্ট্র (Indian Union) বলে। পূর্বে এই রাজ্যগুলি চারি শ্রেণীতে বিভক্ত ছিল এবং বিভিন্ন শ্রেণীর রাজ্যগুলির শাসনপদ্ধতির মধ্যেও যথেষ্ট পার্থক্য ছিল। ১৯৫৬ খ্রীষ্টাব্দের ১লা নভেম্বর হইতে রাজ্য পুনর্গঠন কমিটি কর্তৃক ভারতের রাজ্যগুলিকে দুই শ্রেণীতে বিভক্ত করা হইয়াছে। বর্তমানে প্রথম শ্রেণীতে ভারতীয় যুক্তরাষ্ট্রের মোট ১৭টি রাজ্য (States) আছে, যথা—পশ্চিমবঙ্গ, আসাম, বিহার, উড়িষ্যা, উত্তরপ্রদেশ, রাজস্থান, পাঞ্জাব, হরিয়ানা, জম্মু ও কাশ্মীর, মহারাষ্ট্র, গুজরাট, মধ্যপ্রদেশ, তামিলনাড়ু, অন্ধ্র, কেরালা, মহীশূর ও নাগাভূমি।

ভারতীয় রাজ্যগুলির শ্রেণীবিভাগ

আর দ্বিতীয় শ্রেণীতে আছে ১১টি ছোট ছোট রাজ্য। এই রাজ্যগুলি কেন্দ্রীয় সরকার কর্তৃক শাসিত হয়। এই রাজ্যগুলি হইল—(১) দিল্লী, (২) হিমাচল প্রদেশ, (৩) ত্রিপুরা, (৪) মাণপুর, (৫) আন্দামান ও নিকোবর দ্বীপপুঞ্জ, (৬) লাক্কা-মিনিকয়-আমিন্দিভ্ দ্বীপপুঞ্জ, (৭) দাদরা নগর-হাভেলি, (৮) গোয়া-দমন-দিউ, (৯) পণ্ডিচেরি, (১০) চণ্ডীগড় এবং (১১) উত্তর-পূর্ব-সীমান্ত অঞ্চল।

**ভারত-যুক্তরাষ্ট্রীয় আইনসভা বা পার্লামেণ্ট (The Union Parliament):** ভারতীয় গণতন্ত্রে কেন্দ্রীয় আইনসভার নাম হইয়াছে পার্লামেণ্ট। রাষ্ট্রপতি ও দুইটি কক্ষ লইয়া যুক্তরাষ্ট্রীয় আইনসভা বা পার্লামেণ্ট গঠিত। উর্ধ্ব কক্ষকে রাজ্যসভা ও নিম্ন কক্ষকে লোকসভা-বলা হয়। রাষ্ট্রপতি পার্লামেণ্টের একটি বিশিষ্ট অঙ্গ বলিয়া বিবেচিত হইয়া থাকেন।

দুইকক্ষ-যুক্ত আইনসভা

**রাজ্যসভা (Council of States):** রাজ্যসভা অনধিক ২৫০ জন সদস্য লইয়া গঠিত। ইহার মধ্যে সাহিত্য, কলা, বিজ্ঞান, সমাজসেবা প্রভৃতি বিষয়ে বিশেষ জ্ঞানসম্পন্ন ব্যক্তিদের মধ্য হইতে রাষ্ট্রপতি ১২ জন সদস্য নির্বাচিত করেন। অবশিষ্ট ২৩৮ জন রাজ্যসভার সদস্য প্রত্যেক রাজ্যের নিম্নকক্ষের সদস্যগণ কর্তৃক পরোক্ষভাবে নির্বাচিত হইয়া থাকেন। রাজ্য পুনর্গঠনের ফলে এই সদস্য-সংখ্যার কিছু পরিবর্তন হইয়াছে। অন্যূন ত্রিশ বৎসর বয়স্ক ভারতীয় নাগরিক রাজ্যসভার সদস্যপদপ্রার্থী হইতে পারেন। উন্মাদ, দেউলিয়া, গুরুতর অপরাধে দণ্ডিত ব্যক্তি, সরকারী কর্মচারী প্রভৃতি ইহার সদস্য হইতে পারিবে না। উপ-রাষ্ট্রপতি রাজ্যসভার সভাপতিত্ব করেন।

রাজ্যসভার সদস্য নির্বাচন

**লোকসভা (House of the People):** লোকসভার সদস্য-সংখ্যা ৫২৫ জনের অধিক হইবে না। ইহার মধ্যে পার্লামেণ্ট-সভা-নির্ধারিত পদ্ধতিতে কেন্দ্র-শাসিত অঞ্চল হইতে অনধিক ২৫ জন সদস্য নিযুক্ত হইবেন। প্রত্যেক প্রাপ্তবয়স্ক স্ত্রী-পুরুষের ভোটাধিকারের ভিত্তিতে রাজ্যগুলির ভোটারগণ প্রত্যক্ষভাবে লোকসভার সদস্য নির্বাচন করেন। প্রত্যেক পাঁচলক্ষ ভোটারের দ্বারা অন্যূন একজন প্রতিনিধি নির্বাচিত হইবেন। অন্যূন ২৫ বৎসর বয়স্ক যে-কোন ভারতীয় নাগরিক লোকসভার সদস্যপ্রার্থী হইতে পারেন। কিন্তু উন্মাদ, দেউলিয়া, সরকারী কর্মচারী এবং গুরুতর অপরাধে দণ্ডিত ব্যক্তি সদস্য হইতে পারিবে না। লোকসভা পাঁচ বৎসরের জন্য নির্বাচিত হইবে। কিন্তু রাষ্ট্রপতি তাহার পূর্বেই ইহা ভাঙ্গিয়া দিতে পারেন। আবার জরুরী অবস্থা উপস্থিত হইলে পার্লামেণ্ট ইহার কার্যকাল আরও এক বৎসর বাড়াইয়া দিতে পারে। লোক-

লোকসভার সংগঠন

সভায় একজন স্পীকার বা সভাপতি এবং একজন ডেপুটি স্পীকার বা সহ-সভাপতি থাকিবেন।

**কেন্দ্রীয় পার্লামেন্টের ক্ষমতা ও কার্য (Powers & Functions of the Union Parliament):** কেন্দ্রীয় পার্লামেন্টের প্রধান কাজ হইল কেন্দ্রীয়

তালিকাভুক্ত ও যুগ্ম তালিকাভুক্ত বিষয়গুলি সম্বন্ধে আইন প্রণয়ন করা। অর্থ-সংক্রান্ত প্রস্তাব ব্যতীত অন্য প্রস্তাবগুলি যে-কোন কক্ষে উত্থাপিত হইতে পারে। উভয় কক্ষ কর্তৃক কোন প্রস্তাব গৃহীত হইলে, ঐ গৃহীত প্রস্তাব রাষ্ট্রপতির সম্মতির জন্য পাঠান হইবে এবং রাষ্ট্রপতির সম্মতি লাভ করিলে প্রস্তাবটি আইনে পরিণত হইবে। রাষ্ট্রপতি প্রস্তাবটি সম্মতি না দিয়া উহা তাঁহার সুপারিশসহ পুনর্বিবেচনার জন্য ফেরৎ দিতেও পারেন। কিন্তু পুনর্বিবেচনার পর আবার উহা তাঁহার নিকট প্রেরিত হইলে তিনি আর সম্মতি প্রত্যাহার করিতে পারেন না।

কার্যক্ষমতা

অর্থ-সংক্রান্ত বিল সম্পর্কে নিম্ন কক্ষের ক্ষমতা

অর্থ-সংক্রান্ত বিল ভিন্ন পদ্ধতিতে অনুমোদিত হয়। অর্থ-সংক্রান্ত বিল একমাত্র নিম্ন কক্ষ, অর্থাৎ লোকসভায় উত্থাপিত হইতে পারে। অর্থ-সংক্রান্ত প্রস্তাব নিম্ন-কক্ষের অনুমোদন লাভ করিলে উহা ঊর্ধ্ব কক্ষে পাঠান হয়। ১৪ দিনের মধ্যে রাজ্যসভা মতামত জ্ঞাপন না করিলে প্রস্তাবটি রাজ্যসভার সম্মতি ব্যতিরেকে আইনে পরিণত হইয়া যায়।

রাষ্ট্রপতিকে জরুরী অবস্থা ঘোষণা করিতে হইলে পার্লামেণ্টের অনুমোদন লইতে হয়। রাজ্যসভা কর্তৃক বা একাধিক রাজ্য আইনসভা কর্তৃক অনুরুদ্ধ হইলে পার্লামেণ্ট রাজ্যতালিকাভুক্ত বিষয়ে আইন প্রণয়ন করিতে পারে। পার্লামেণ্টের সদস্যগণ রাষ্ট্রপতির নির্বাচনে অংশ গ্রহণ করে এবং পার্লামেণ্টের যে-কোন কক্ষ রাষ্ট্রপতির বিরুদ্ধে অভিযোগ আনিতে পারে। শাসনতন্ত্র সংশোধন করিবার ক্ষমতা এবং সুপ্রীম কোর্ট ও উচ্চ বিচারালয়গুলির বিচারপতিদিগের অসদাচরণের জন্য অপসারণের ক্ষমতাও পার্লামেণ্টের হাতে ন্যস্ত হইয়াছে।

জরুরী অবস্থায় পার্লামেণ্টের রাজ্যগুলি সম্পর্কে আইন-প্রণয়নের অধিকার

**রাজ্যসরকারের গঠন ( Organisation of the State Government) :** কেন্দ্রীয় সরকার ও রাজ্যসরকারের গঠন প্রায় একরূপ। রাজ্যগুলির আইনসভা একজন রাজ্যপাল এবং একটি অথবা দুইটি কক্ষ লইয়া গঠিত। কয়েকটি রাজ্যের দুই-কক্ষ এবং অন্যান্য রাজ্যে এক-কক্ষ-বিশিষ্ট আইনসভা আছে। যে সকল রাজ্যে দুইটি কক্ষ আছে তাহার উচ্চ-পরিষদকে বিধান পরিষদ ( Legislative Council ) এবং নিম্ন-পরিষদকে বিধানসভা ( Legislative Assembly ) বলে। রাজ্যের শাসনকার্য পরিচালনা করেন একজন রাজ্যপাল। কিন্তু প্রকৃতপক্ষে মন্ত্রিসভা ও মুখ্যমন্ত্রীর দ্বারাই রাজ্যের

রাজ্যসরকারের গঠনতন্ত্র

শাসনকার্য পরিচালিত হয়। রাজ্যপাল বিধানসভার সংখ্যাগরিষ্ঠদলের নেতাকে রাজ্যের মুখ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর পরামর্শে অন্যান্য মন্ত্রীকে নিযুক্ত করেন। মুখ্যমন্ত্রী ও অন্যান্য মন্ত্রিগণকে লইয়া মন্ত্রিসভা গঠিত হয়। মন্ত্রীদিগের সাহায্য করিবার জন্য উপমন্ত্রী ও রাষ্ট্রমন্ত্রীও নিযুক্ত হন। কেন্দ্রীয় সরকারের মত রাজ্যেও আইন-প্রণয়ন-পদ্ধতি অনুসৃত হয়।

**রাজ্যের আইনসভা: বিধান পরিষদ (Legislative Council):** বিধান পরিষদের সদস্য-সংখ্যা বিধান সভার এক-চতুর্থাংশের বেশি হইবে না। তবে

কোন অবস্থাতেই ইহার সদস্য-সংখ্যা ৪০-এর কম হইবে না। ইহার এক-তৃতীয়াংশ স্থানীয় স্বায়ত্তশাসন-প্রতিষ্ঠানের সভ্যগণ কর্তৃক নির্বাচিত হইবেন। অন্ততঃ তিন বৎসর হইল যাঁহারা বি. এ. পাস করিয়াছেন তাঁহারা একের বার অংশ এবং যাঁহারা অন্ততঃ তিন বৎসর কোন কলেজে বা উচ্চ বিদ্যালয়ে শিক্ষকতা করিতেছেন তাঁহারা একের বার অংশ সদস্য নির্বাচন করেন। আর বাকী সভ্য রাজ্যপাল সাহিত্য, কলা, বিজ্ঞান ও সমাজসেবা ও সমবায় প্রভৃতি বিষয়ে বিশেষ অভিজ্ঞ ব্যক্তিদিগের মধ্য হইতে মনোনীত করিবেন। সদস্যগণ একজন সভাপতি ( Chairman ) ও একজন সহ-সভাপতি ( Deputy Chairman ) নির্বাচন করেন।

বিধান পরিষদের গঠন

**বিধান সভা ( Legislative Assembly ):** বিধানসভা ৫০০ জনের অনধিক সদস্য লইয়া গঠিত। সদস্যগণ একুশ বৎসর বয়স্ক স্ত্রী-পুরুষের ভোটের দ্বারা নির্বাচিত হন। ২৮৬ জন সদস্য লইয়া পশ্চিমবঙ্গের বিধান সভা গঠিত। বিধান সভার কার্যকাল পাঁচ বৎসর কিন্তু রাষ্ট্রপতি জরুরী অবস্থা ঘোষণা করিলে ইহার কার্যকাল পার্লামেণ্ট বাড়াইয়া দিতে পারে। আবার কার্যকাল শেষ হইবার পূর্বেও রাজ্যপাল ইহা ভাঙ্গিয়া দিতে পারেন। সদস্যগণ তাঁহাদের মধ্য হইতে একজন স্পীকার ( Speaker ) ও একজন ডেপুটি স্পীকার ( Deputy Speaker ) নির্বাচন করেন।

বিধান সভার গঠন

**রাজ্য আইনসভার কার্য ও ক্ষমতা ( Powers and Functions of the State Legislature ):** রাজ্য তালিকাভুক্ত ও যুগ্মতালিকাভুক্ত বিষয়গুলি সম্বন্ধে আইন প্রণয়ন করা রাজ্য আইনসভার প্রধান কাজ। কিন্তু যুগ্মতালিকাভুক্ত বিষয়গুলির সম্বন্ধে রচিত কোন আইন পার্লামেণ্টের আইনের বিরোধী হইলে পার্লামেণ্টের আইন বলবৎ হইবে।

কোন বিল আইনে পরিণত করিতে হইলে উভয় পরিষদের অনুমোদন প্রয়োজন। কিন্তু উচ্চ-পরিষদ অপেক্ষা নিম্ন-পরিষদকেই অধিক ক্ষমতা দেওয়া হইয়াছে। অর্থ-সংক্রান্ত বিলে পরিষদেরই প্রাধান্য দেখা যায়।

**কেন্দ্রীয় সরকারের আইন-প্রণয়ন-পদ্ধতি ( Procedure of Law-making in the Centre ):** আইন-প্রণয়নের জন্য প্রথমে একটি বিল উত্থাপন করিতে হয়। যদি কোন সাধারণ সভ্য একটি বিল উত্থাপন করিতে চান তবে একমাস পূর্বে নোটিশ দিতে হয় এবং নোটিশের সঙ্গে বিলের কপি পাঠাইতে হয়।

পরে আইন-পরিষদে বিলটি উত্থাপনের জন্য অনুমতি চাহিতে হয়। পরিষদ অনুমতি দিলে বিল সরকারী গেজেটে প্রকাশ করা হয়। কোন মন্ত্রীর আনীত বিল শুধু সরকারী গেজেটে প্রকাশ করিলেই চলিবে। ইহার পরে একজন উক্ত সভ্য বিলটি একবার পাঠ করা হউক এই বলিয়া প্রস্তাব করেন। তখন এই প্রস্তাব অনুমোদিত হইলে ঐ সদস্য বিলটিকে কোন নির্দিষ্ট কমিটিতে অথবা জনমত গ্রহণের জন্য প্রেরণ করা হউক এই মর্মে প্রস্তাব করেন। প্রস্তাবটি সমর্থিত হইলে, কমিটি বিল লইয়া আলোচনা করে এবং পরিষদে বিবরণী দাখিল করে। কমিটি জনমত অনুসারে বিলটিকে যে-কোনভাবে সংশোধিত করিতে পারে। জনমতের জন্য প্রেরিত হইলে বিলটিকে নির্দিষ্ট কমিটির নিকট প্রেরণ করিতে হইবেই। তখন বিলটি দ্বিতীয়বার পাঠ করা হউক বলিয়া প্রস্তাব করা হয়। এই সময় বিলের প্রত্যেক ধারা লইয়া তর্ক-বিতর্ক চলে এবং ভোট গৃহীত হয়। এইভাবে ভোট গ্রহণের পর বিলটি তৃতীয়বার পাঠ করা হউক এই মর্মে প্রস্তাব করা হয়। এই সময়ে বিলের সাধারণ বিষয় লইয়া আলোচনা চলে। এইবার বিলটি অধিকাংশ সভ্যের দ্বারা সমর্থিত হইলে অপর কক্ষের নিকট প্রেরণ করা হয়। সেই কক্ষেও অনুরূপ পদ্ধতি অনুসারে বিলটি পাস হইলে রাষ্ট্রপতির নিকট তাঁহার সম্মতির জন্য প্রেরিত হয়।

সাধারণ বিল

বিল যদি জরুরী হয় তবে প্রথম পাঠের পর সরাসরি দ্বিতীয়বার পাঠের জন্য প্রস্তাব করা হয়। সেইরূপ ক্ষেত্রে বিলের বিভিন্ন ধারা সম্পর্কে সরাসরি আলোচনা চলে।

জরুরী বিল

আইনসভায় বিলটি অনুমোদিত হইলে রাষ্ট্রপতির সম্মতিসাপেক্ষ থাকে। তিনি সম্মতি দিতেও পারেন আবার নাও দিতে পারেন। অনেক সময় তিনি পুনর্বিবেচনার জন্য বিলটি আইনসভায় পাঠাইয়া দিতে পারেন।

বিলের অনুমোদন

নূতন বৎসর আরম্ভ হইবার পূর্বে রাষ্ট্রপতির অনুমোদনক্রমে অর্থসচিব আগামী বৎসরের আয়-ব্যয়ের তালিকা আইনসভায় উপস্থিত করেন। তিনি ঐদিন বাজেট আলোচনা করিয়া দীর্ঘ বক্তৃতা দেন। নূতন কর বসাইতে হইলে কিংবা পুরাতন করের হার পরিবর্তন করিতে হইলে এই দিনে পেশ করিতে হয়। ইহার পরে কয়েকদিন ধরিয়া আয়-ব্যয়ের সমালোচনা চলে। শেষদিনে সরকারের পক্ষ হইতে অর্থসচিব সমালোচনার উত্তর দেন। তখন প্রত্যেক বিভাগের আয়-ব্যয় লইয়া পৃথক্ পৃথক্ ভাবে আলোচনা চলে। এক

বাজেট পাসের নিয়ম

একটি ব্যয়ের বিষয় লইয়া দুইদিনের বেশি আলোচনা চলিবে না। এইভাবে ১৫ দিনের মধ্যে সমস্ত আলোচনা শেষ করিতে হইবে। প্রত্যেক দাবির আলোচনা সম্বন্ধে পরিষদে ভোট গ্রহণ করা হয়। করধার্য্য-বিষয়ক বিল অন্যান্য বিলের ন্যায় আইন-সভায় তিনবার পাঠ করা হয় এবং রাষ্ট্রপতির অনুমোদনের পর আইনে পরিণত হয়।

**রাজ্য সরকারের আইন-প্রণয়ন-পদ্ধতি ( Procedure of Law-making in the State ) :** কেন্দ্রীয় আইন পরিষদের ন্যায় রাজ্য সরকারের আইন-প্রণয়নের ধারা একই প্রকারের। যদি কোন সাধারণ সভ্য কোন বিল উত্থাপন করিতে চাহেন তবে একমাসের নোটিশ দিতে হইবে এবং নির্দিষ্ট দিনে আইনসভায় সম্মতি প্রার্থনা করিতে হইবে। যদি কোন মন্ত্রী কোন বিল উত্থাপন করেন তবে শুধু সরকারী গেজেটে বিলটি প্রকাশ করা হয়। বিলটির বিষয়ে সভা সম্মতি দিলে বিলটি প্রথমবার পাঠ করা হউক এই মর্মে প্রস্তাব করিতে হয়। ইহার পরে প্রস্তাবটি গৃহীত হইলে সিলেক্ট কমিটির নিকট প্রেরণ করা হয়। কয়েকজন নির্দিষ্ট সদস্য লইয়া সিলেক্ট কমিটি গঠিত হয়। সিলেক্ট কমিটি বিলটি আলোচনা করে এবং ইচ্ছামত বিলটি সংশোধন করিতে পারে। তারপরে সিলেক্ট কমিটি আইনসভায় উহার বিবরণ পেশ করে। তখন আইনসভায় দ্বিতীয়বার পাঠ করা হউক প্রস্তাব করা হয়। এই সময় আইনসভায় বিলটির প্রতিটি ধারা আলোচিত হয় এবং প্রতিটি ধারার উপর ভোট গ্রহণ করা হয়। এই অবস্থায় সভ্যেরা বিলটির বিষয় যে-কোন সংশোধন প্রস্তাব করিতে পারেন। এইবার বিলটি অনুমোদিত হইলে শেষ ধাপে পৌঁছায়। তখন তৃতীয়বার পাঠ করা হউক এই মর্মে আর একটি প্রস্তাব করা হয়। বিলটি তৃতীয়বার অনুমোদিত হইলে যে আইনসভার দ্বিতীয় কক্ষ থাকে সেইখানে প্রেরিত হয়, অন্যথায় রাজ্যপালের নিকট পাঠান হয়। জরুরী বিলের সময় সিলেক্ট কমিটি গঠন না করিয়াই দ্বিতীয়বার পাঠের জন্য প্রস্তাব করা হয়। অনেক সময় বিলটি জনমতের জন্য প্রেরণ করা যায়।

সাধারণ বিল এবং সরকারী বিল

যে সব আইনসভায় দ্বিতীয় কক্ষ থাকে সেইখানেই উভয় কক্ষেই বিলটিকে ঠিক একই পদ্ধতিতে অনুমোদন করাইতে হয়। আইনসভার দুই কক্ষের মধ্যে মতভেদ হইলে যুক্ত অধিবেশন আহ্বান করা হয়। প্রত্যেক বিলই রাজ্যপালের নিকট প্রেরণ করিতে হয়। তাঁহার সম্মতিতেই বিল আইনে পরিণত হয়, অন্যথায় বিল নাকচ করা যায়। রাজ্যপাল ইচ্ছা করিলে বিলটি পুনর্বিবেচনার জন্য আইনসভায় ফেরত দিতে পারেন।

দ্বিতীয় কক্ষে বিল পাসের পদ্ধতি

পুরাতন বৎসর শেষ হইবার এক নির্দিষ্ট দিনে অর্থসচিব আগামী বৎসরের আয়-ব্যয়ের তালিকা আইনসভায় উপস্থাপিত করেন। ঐদিন তিনি আইনসভায় বক্তৃতার

পার্লিয়ামেণ্ট

রাষ্ট্রপতি

জনগণ

দ্বারা বাজেটের সমালোচনা করেন। ইহার পরে সাধারণ আলোচনার সুরু হয়। এই সময় সভ্যেরা নানাপ্রকার সমালোচনা করেন। শেষদিনে অর্থসচিব উত্তর দেন।

রাজ্য পরিষদে বাজেট পাশ

ইহার পর বিভিন্ন বিভাগের বিষয় পৃথক্ পৃথক্ ভাবে উপস্থিত করা হয়। প্রত্যেক বিভাগের দাবি লইয়া দুইদিনের বেশি আলোচনা করা চলে না। দ্বিতীয় দিনে বিলটির বিষয়ে ভোট গ্রহণ করা হয়। ১৫ দিনের মধ্যে সমস্ত আলোচনা এবং ভোট গ্রহণ শেষ করিতে হয়। যে রাজ্যে আইনসভার দুইটি কক্ষ আছে সেখানে কেবলমাত্র নিম্ন পরিষদেই

ব্যয়ের প্রস্তাব লইয়া ভোট গ্রহণ চলে। ব্যয়-মঞ্জুরীর ক্ষমতা উচ্চ পরিষদের নাই। বিল পাসের নিয়ম অনুযায়ী অন্যান্য বিল পাসের মত তিনবার পাঠ করিবার পর বাজেট বা অর্থ বিল রাজ্যপালের নিকট পাঠাইতে হয়।

**বিচার বিভাগ ( The Judiciary ) : সুপ্রীম কোর্ট ( The Supreme Court ) :** সুপ্রীম কোর্ট ভারত-যুক্তরাষ্ট্রের দেওয়ানী, ফৌজদারী প্রভৃতি মামলার বিচারের জন্য সর্বোচ্চ আদালত। একজন প্রধান বিচারপতি ও অনধিক সাতজন বিচারপতি লইয়া এই আদালত গঠিত। বিচারপতিগণ রাষ্ট্রপতি কর্তৃক নিযুক্ত হন এবং তাঁহারা ৬৫ বৎসর বয়স পর্যন্ত কাজে বহাল থাকেন। ভারতের নাগরিক নহেন এমন কোন ব্যক্তি সুপ্রীম কোর্টের বিচারপতি হইতে পারিবেন না। সুপ্রীম কোর্টের বিচারপতি হইতে হইলে অন্ততঃ দশ বৎসর কোন উচ্চ আদালতে ওকালতি করিতে হয়। পার্লামেন্ট সভায় দুই-তৃতীয়াংশ সদস্যের অভিযোগে রাষ্ট্রপতি ইঁহাদিগকে অপসারিত করিতে পারেন। সুপ্রীম কোর্টের কার্যাবলীকে চারিভাগে ভাগ করা যায়—(১) আদিম বিভাগ : বিভিন্ন রাজ্য সরকারের মধ্যে শাসনতন্ত্রের কোন বিষয়ের অর্থ লইয়া বিরোধ ঘটিলে তাহার বিচার করে। (২) আপীল বিভাগ : বিভিন্ন রাজ্যের উচ্চ আদালতের দেওয়ানী ও ফৌজদারী মামলার রায়ের বিরুদ্ধে আপীল শুনে। (৩) পরামর্শ বিভাগ : শাসনতন্ত্রের কোন ব্যাখ্যা সম্পর্কে রাষ্ট্রপতি সুপ্রীম কোর্টের মতামত চাহিতে পারেন। এই অভিমত দান করা সুপ্রীম কোর্টের কার্য। (৪) মৌলিক অধিকার রক্ষার বিভাগ : কোন ব্যক্তির মৌলিক অধিকার ক্ষুণ্ণ হইলে তাহার প্রতিকারের জন্য সুপ্রীম কোর্টে প্রার্থনা করিতে পারে।

সুপ্রীম কোর্টের গঠন ক্ষমতা

**হাই কোর্ট বা উচ্চ আদালত ( High Court ) :** প্রত্যেক রাজ্যে একটি করিয়া উচ্চ আদালত আছে। এই আদালতই রাজ্যের দেওয়ানী ও ফৌজদারী মামলার বিচারের সর্বোচ্চ আদালত। একজন প্রধান বিচারপতি ও অন্যান্য কয়েক-জন সাধারণ বিচারপতি লইয়া এই আদালত গঠিত। রাষ্ট্রপতি সুপ্রীম কোর্টের প্রধান বিচারপতি, রাজ্যের রাজ্যপাল ও উচ্চ আদালতের প্রধান বিচারপতির সহিত পরামর্শ করিয়া অন্যান্য বিচারপতিগণকে নিযুক্ত করিয়া থাকেন। বিচারপতিগণ ৬০ বৎসর বয়স পর্যন্ত কাজ করিতে পারেন। উচ্চ আদালতের বিচারপতি নিযুক্ত হইতে হইলে অন্ততঃ দশ বৎসরকাল কোন নিম্ন আদালতের জজের কাজ বা কোন উচ্চ আদালতে অন্ততঃ দশ বৎসর ওকালতি বা

উচ্চ আদালতের গঠন ও ক্ষমতা

ব্যারিষ্টারি করিতে হইবে। উচ্চ আদালতে নিম্ন আদালতের রায়ের বিরুদ্ধে, আপীল করা চলে। কলিকাতা, বোম্বাই এবং মাদ্রাজ উচ্চ আদালতের আদিম

বিচার বিভাগ

প্রধান ধর্ম্মাধিকরণ

রাষ্ট্রপতি নিয়োগ করেন

প্রধান বিচারপতি

অপর সাত জন বিচারপতি

মহা ধর্ম্মাধিকরণ

নিম্ন আদালত সমূহ

ক্ষমতা আছে। ইহা ছাড়া, উচ্চ আদালত ইহার এলাকাস্থিত সমস্ত দেওয়ানী ও ফৌজদারী আদালতের তত্ত্বাবধান করে ও আপীল-বিচার করে।

**অন্যান্য আদালত (Other Courts):** গ্রাম্য পঞ্চায়েতী আদালত হইল সর্বনিম্ন দেওয়ানী আদালত। এই আদালতে গ্রাম্য পঞ্চায়েতী সদস্যেরা ছোট ছোট মামলার বিচার করেন। ইহার পরে প্রত্যেক চৌকিতে এক বা একাধিক মুন্সেফী আদালত আছে। ঐ আদালতগুলিতে একটু

দেওয়ানী আদালত

বড় দেওয়ানী মামলার বিচার হয়। ইহা অপেক্ষা বড় মামলাগুলি সাব-জজের আদালতে দায়ের করিতে হয়, আরও বড় মামলাগুলি জেলা জজের আদালতে দায়ের করা হয়। কলিকাতার মত বড় শহরে দেওয়ানী মামলার বিচারের জন্য একটি ছোট আদালত ( Small Causes Court ), একটি হাইকোর্ট ও সিটি সিভিল কোর্ট আছে। বিভিন্ন জেলা জজের রায়ের বিরুদ্ধে হাইকোর্টে আপীল করা চলে। আর, কলিকাতার সম্পত্তি-সংক্রান্ত যাবতীয় মামলা উহার আদিম বিভাগে দায়ের করিতে হয়। আর, ফৌজদারী মামলার জন্য পুলিশকোর্ট বা ফৌজদারী আদালত আছে। জেলা জজের আদালতে নিম্ন আদালতের আপীলের শুনানী হয়। জেলা জজ আবার নিম্ন আদালতগুলির কার্য পরিদর্শন করেন। দেওয়ানী মামলার দাবির পরিমাণ ২০ হাজার টাকার বেশি হইলে হাইকোর্টের রায়ের বিরুদ্ধে সুপ্রীম কোর্টে আপীল করা চলে।

ফৌজদারী আদাল

গ্রাম্য পঞ্চায়েতী আদালত সর্বনিম্ন ফৌজদারী আদালত। পঞ্চায়েতী সদস্যেরা ক্ষুদ্র ক্ষুদ্র অপরাধের বিচার করিয়া সামান্য জরিমানা করিতে পারেন। শহরে এই প্রকার ছোট ছোট ফৌজদারী মামলার বিচার করিবার জন্য কয়েকজন বেতনভোগী বিচারক আছেন। একটু বড় অপরাধের বিচারের জন্য প্রথম, দ্বিতীয় ও তৃতীয় শ্রেণীর ম্যাজিস্ট্রেট নিযুক্ত আছেন। খুন প্রভৃতি গুরু অপরাধের প্রথম শুনানী প্রথম শ্রেণীর ম্যাজিস্ট্রেটের নিকট হয়, তিনি আপাতদৃষ্টিতে অপরাধের প্রমাণ আছে মনে করিলে আসামীকে জেলা জজের নিকট বিচারের জন্য প্রেরণ করিতে পারেন। জেলা জজ একদল জুরীর সাহায্যে বিচার করেন। জুরীদিগকে সাধারণ লোকদিগের মধ্য হইতে বাছিয়া লওয়া হয়। জেলা জজ ম্যাজিস্ট্রেটের রায়ের বিরুদ্ধে আপীল বিচার করেন। আবার জেলা জজের রায়ের বিরুদ্ধে হাইকোর্টে আপীল করা চলে। জেলা জজ আসামীকে প্রাণদণ্ড দিলে হাইকোর্টের সম্মতির প্রয়োজন হয়।

**কেন্দ্রীয় এবং রাজ্য সরকারের কার্যের বিভাগ (Distribution of functions between the Union & the State Governments) :** বর্তমান ভারতে শাসনের বিষয়গুলি কেন্দ্রীয়, রাজ্য সরকার এবং যুগ্ম, এই তিন শ্রেণীতে বিভক্ত করা হইয়াছে।

**কেন্দ্রীয় বিষয়ের তালিকা ('Union List ) :** নিম্নলিখিত বিষয়গুলির কার্য কেবলমাত্র কেন্দ্রীয় সরকার পরিচালনা করেন :—

(১) দেশরক্ষা। (২) বৈদেশিক নীতি (৩) মুদ্রা নির্মাণ ও মুদ্রা নির্ণয়। (৪) ডাক, টেলিগ্রাফ পরিচালনা। (৫) বেতার পরিচালনা। (৬) রেল, জাহাজ ও জলপথ পরিচালনা। (৭) বিমান-চলাচল ব্যবস্থা। (৮) বন্দর পরিচালনা। (৯) অস্ত্রশস্ত্র নির্মাণের ব্যবস্থা। (১০) আদমসুমারী। (১১) ব্যাঙ্কিং ইত্যাদির পরিচালনা। (১২) জরীপ, (১৩) বেনারস, আলিগড় ও অন্যান্য কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ের পরিচালনা।

কেন্দ্রীয় কার্যবিভাগ

**রাজ্য বিষয়ের তালিকা (State List):** নিম্নলিখিত বিষয়গুলির পরিচালন-ব্যবস্থা রাজ্য সরকারের হাতে:

(১) আইন ও শৃঙ্খলা রক্ষা এবং পুলিশের ব্যবস্থা। (২) জেলখানা পরিচালনা। (৩) বিচার ব্যবস্থা। (৪) শিক্ষা ও বিশ্ববিদ্যালয়। (৫) জনস্বাস্থ্যের ব্যবস্থা। (৬) কৃষি ও জলসেচের ব্যবস্থা। (৭) জমির ব্যবস্থা। (৮) মৎস্য-সরবরাহের ব্যবস্থা। (৯) বনজঙ্গল সংরক্ষণ এবং নিয়ন্ত্রণ ব্যবস্থা। (১০) সমবায় সমিতি। (১১) রাস্তা, সেতু, খেয়া এবং রেল চলাচলের ব্যবস্থা। (১২) স্থানীয় স্বায়ত্তশাসন। (১৩) শিল্প-ব্যবস্থা। (১৪) সিনেমা ও থিয়েটার ইত্যাদির নিয়ন্ত্রণ। (১৫) ভূমি-রাজস্ব এবং কোর্ট অব ওয়ার্ডস্ পরিচালনা। (১৬) টাকা লেন-দেনের নিয়ন্ত্রণ, জুয়াখেলা এবং মদ, গাঁজা ব্যবহার নিবারণের ব্যবস্থা। (১৭) বেকার, দারিদ্র্য এবং দুর্ভিক্ষে সাহায্য দান।

রাজ্যের কার্যবিভাগ

**যুগ্ম-বিষয়ের তালিকা (Concurrent List):** নিম্নলিখিত কয়েকটি বিষয়ের ব্যাপারে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার উভয়েরই কর্তৃত্ব আছে:

(১) ফৌজদারী আইন ও বিচার এবং দেওয়ানী বিচার প্রণালী। (২) সাক্ষ্য গ্রহণের নিয়ম। (৩) বিবাহ এবং বিবাহ-বিচ্ছেদের বিষয়। (৪) উইল, চুক্তি, সালিসী এবং দেউলিয়ার ব্যবস্থা। (৫) খবরের কাগজ, বই এবং ছাপখানা নিয়ন্ত্রণ। (৬) বিষ ও বিষাক্ত ঔষধ নিয়ন্ত্রণ। (৭) কারখানা, শ্রমিক এবং শ্রমিক সংঘের ব্যবস্থা। (৮) বৈদ্যুতিক শক্তি, বেকারী, বীমা ইত্যাদির ব্যবস্থা।

কেন্দ্রীয় এবং রাজ্য-সরকারের যুগ্ম বিভাগ

**ভারতীয় রাষ্ট্র-পরিচালনা (Administration of the Indian State):** ভারতীয় রাষ্ট্র-পরিচালনায় সরকার সাধারণতঃ তিন প্রকারের কাজ করিয়া থাকেন। যথা, আইন-প্রণয়ন করা, আইন বলবৎ করা ও আইন ভঙ্গকারীকে শাস্তি দেওয়া। সাধারণতঃ এই তিনটি কার্যই আইন-বিভাগ, শাসন-বিভাগ ও

বিচার-বিভাগ কর্তৃক সম্পাদিত হয়। এই তিনটি বিভাগের মধ্যে ক্ষমতার পৃথকীকরণ একান্ত কাম্য। কারণ, এই তিনটি কাজ বা যে-কোন দুইটি কাজ এক হস্তে ন্যস্ত হইলে স্বেচ্ছাচারিতা বৃদ্ধি পায় ও ইহার ফলে ব্যক্তি-স্বাধীনতা ক্ষুণ্ণ হয়। এইজন্য প্রত্যেক বিভাগের কাজ এরূপ হওয়া উচিত যে, প্রত্যেক বিভাগ অপর বিভাগের অন্যায়, অত্যাচার ও অবিচার প্রতিরোধ করিতে সমর্থ হয়।

বিভিন্ন শাসন বিভাগ

প্রথমত, দেশের আইনগুলি কেন্দ্রীয় আইনসভা এবং রাজ্যগুলির আইনসভা কর্তৃক রচিত হয়। দেশের বেশির ভাগ আইনই এই দুই আইনসভা কর্তৃক রচিত হয়। ইহা ব্যতীত জরুরী প্রয়োজনে রাষ্ট্রপতি এবং রাজ্যপালও আইন প্রণয়ন করিতে পারেন। কোন কোন সময়ে উচ্চ আদালত এবং সুপ্রীম আদালত আইন আলোচনা করিয়া নূতন আইন সৃষ্টি করিয়া থাকে এবং আইনের ব্যাখ্যা করিয়া বিভিন্ন রূপ দান করিয়া থাকে। তখন ঐ নূতন ব্যাখ্যাগুলিই আইনরূপে গণ্য হয়।

আইন-প্রণয়ন ব্যবস্থা

দ্বিতীয়ত, রাষ্ট্রশাসন-ব্যবস্থা বহু বিভাগে বিভক্ত। সর্বোপরি রাষ্ট্রপতি শাসন-ব্যবস্থার নায়ক। রাষ্ট্রপতি মন্ত্রিপরিষদের সাহায্যে শাসনকার্য পরিচালনা করেন। কিন্তু আসলে মন্ত্রিপরিষদের সভাপতি প্রধান মন্ত্রী শাসনব্যবস্থা পরিচালনা করেন। রাজ্যগুলিতেও রাজ্যপাল নামেমাত্র রাজ্যশাসনের কর্ণধার, কিন্তু আসলে সেখানেও মন্ত্রিসভার সভাপতি মুখ্যমন্ত্রী শাসনকার্য পরিচালনা করেন। রাষ্ট্রের এবং রাজ্যের মন্ত্রিগণ বিভিন্ন বিভাগের শাসনকার্য পরিচালনা করেন। ইঁহাদের নামেই সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারী এবং অন্যান্য কর্মচারিগণ শাসনকার্য পরিচালনা করেন। রাজ্যগুলিতে বিভাগীয় কমিশনার, জেলা ম্যাজিষ্ট্রেট এবং তৎপরে মহকুমা ম্যাজিষ্ট্রেট শাসনকার্য পরিচালনা করেন। দেশের শাসন-ব্যবস্থার প্রধান দায়িত্ব হইল দেশের আইন-কানুন বলবৎ রাখা। দ্বিতীয়, জনসমষ্টির কল্যাণের জন্য শৃঙ্খলা বজায় রাখিতে হয়।

শাসন-ব্যবস্থা

তৃতীয়ত, ভারতীয় বিচার-ব্যবস্থার সর্বনিম্ন স্তর পঞ্চায়েতী আদালত। ইহার উপরে প্রত্যেক মহকুমা বা চৌকিতে মুন্সেফী আদালত। এই আদালতের উপরে সাব জজ এবং জেলা জজের আদালত। হাইকোর্ট রাজ্যের সর্বোচ্চ আদালত আর রাষ্ট্রের সর্বোচ্চ আদালত সুপ্রীম কোর্ট।

বিচার-ব্যবস্থা

রাজ্যস্থিত হাইকোর্টগুলির মামলার আপীল সুপ্রীম কোর্টে পেশ করা চলে। ইহা ব্যতীত আরও কয়েক প্রকার মামলার বিচার এইখানেই হইয়া থাকে।

## Model Questions

1. Describe the Democratic Government in the States and in the Indian Union.

   রাজ্যগুলির এবং ভারতীয় কেন্দ্রের গণতান্ত্রিক শাসন পরিচালনার বর্ণনা দাও।

2. How is the Government carried on ?

   কিরূপে শাসনকার্য পরিচালিত হয় ?

3. Describe the process of legislation in India.

   ভারতের আইন-প্রণয়নের পদ্ধতি বর্ণনা কর।

4. What are the divisions of work between the Centre and the States ?

   কেন্দ্রীয় এবং রাজ্যগুলির কার্যের বিভাগ কি ?

5. What are the various organs of the Governmental system in India ?

   ভারতের শাসনকার্য-পরিচালনার বিভিন্ন যন্ত্র কি কি ?

## (UNIT f) : বহির্জগতের সহিত যোগাযোগ

## (Contacts with the Outside World)

**বিভিন্ন দেশের মধ্যে পারস্পরিক যোগাযোগের প্রয়োজনীয়ত (Need for contacts between different States) :** আধুনিক যু পৃথিবীর বিভিন্ন অংশ পরস্পর অত্যধিক নির্ভরশীল হইয়া উঠিয়াছে। একটি রাষ্ট্রে স্বল্পপরিসর সীমার মধ্যে জনসমষ্টির সকল প্রকার মঙ্গলসাধন করা সব সময় সম্ভ নয়। এক রাষ্ট্র অন্য রাষ্ট্রের সহিত যোগাযোগ না রাখিলে কোন রাষ্ট্রেরই হিতসাধ হইতে পারে না। বর্তমান যুগে দ্রুতগামী যানবাহন আবিষ্কারের ফলে বিভি রাষ্ট্রের মধ্যে দূরত্ব বহু পরিমাণে কমিয়া গিয়াছে এবং ক্রমশঃ সারা পৃথিবী যেন এ অখণ্ড রাষ্ট্র হিসাবে গড়িয়া উঠিতেছে। সভ্যতা বিস্তারের সাথে সাথে সর্বত্রই ব রকম জটিলতার সৃষ্টি হইয়াছে, ফলে রাষ্ট্রগুলির মধ্যে আদান প্রদান এবং যোগাযোগও বহুগুণে বৃদ্ধি পাইয়াছে। অব বিভিন্ন দেশের মধ্যে যোগাযোগ সুদূর প্রাগৈতিহাসিক যু হইতে চলিয়া আসিতেছে। ইহার নিদর্শন আমরা বহুভাবে দেখিতে পাই। কো

বিভিন্ন দেশের মধ্যে যোগাযোগ

সেই অনাদিকাল হইতে মানুষ জলপথে বা স্থলপথে বহু বাধাবিঘ্ন লঙ্ঘন করিয়া দেশদেশান্তরে যোগসূত্র স্থাপন করিয়াছে। মানুষ তখন হাজার হাজার মাইল পথ পায়ে হাঁটিয়া অথবা পালতোলা নৌকায় চড়িয়া দেশান্তরে গিয়াছে। আজ পৃথিবীর বুকে যে অর্থনৈতিক পরিস্থিতি উদ্ভব হইয়াছে তাহাতে এক দেশের অর্থনৈতিক অবস্থা অন্য দেশের সহিত অবিচ্ছিন্নভাবে জড়িত। সুদূর আমেরিকার অর্থনৈতিক অবস্থা প্রতিফলিত হয় অন্য দেশের অর্থনৈতিক অবস্থার উপর। যুদ্ধ বা কোন প্রাকৃতিক দুর্যোগে যোগাযোগ বিচ্ছিন্ন হইলে বিভিন্ন দেশের সহিত সম্বন্ধের পরিণতি অতি সহজেই বুঝা যায়। এক দেশের শ্রমিক ধর্মঘটে অপর দেশের কৃষকরা বিপর্যস্ত হইয়া পড়ে। ফলে, বিভিন্ন দেশের মধ্যে যোগসূত্র ক্রমশঃ বাড়িয়া উঠিতেছে। রাজনৈতিক কারণেও বিভিন্ন দেশের মধ্যে যোগাযোগের সূত্র দেখা যায়। আজ প্রত্যেক রাষ্ট্রই উপলব্ধি করিতেছে যে, রাজনৈতিক সম্বন্ধ ব্যতীত রাষ্ট্রগুলির মধ্যে শান্তিরক্ষা সম্ভব নয়। যদি বিভিন্ন রাষ্ট্রের মধ্যে সম্বন্ধ না থাকে তবে অশান্তিতে দেশগুলি ভরিয়া উঠে। আজ মানুষের সভ্যতা এবং সংস্কৃতি বজায় রাখিতে হইলে প্রয়োজন বিভিন্ন রাষ্ট্রের মধ্যে যোগাযোগ।

আধুনিক যুগে বিজ্ঞানের কল্যাণে বিভিন্ন রাষ্ট্রের মধ্যে তিন ভাবে যোগাযোগের ব্যবস্থা স্থাপিত হয়, যথা জলপথ, স্থলপথ এবং বিমানপথ। পূর্বে মানুষ জলপথে পালতোলা জাহাজে চড়িয়া দেশ-বিদেশে গমন করিত আর স্থলপথে পায়ে হাঁটিয়া গৃহপালিত পশুর সাহায্যে বিদেশে গমন করিত। কিন্তু মানুষ আজ জাহাজে চড়িয়া, রেলগাড়ী অথবা মোটরে চড়িয়া এবং বিমানযোগে পাড়ি দেয় হাজার হাজার মাইল। আজ মানুষ মাত্র কয়েক ঘণ্টার মধ্যে নির্বিবাদে অতিক্রম করে অসীম সমুদ্র এবং পর্বতশ্রেণী। ইহা ব্যতীত তারের অথবা বেতারের মাধ্যমেও মুহূর্তে রাষ্ট্রের মধ্যে খবরাখবরের আদান-প্রদান চলে। পুরাকালে দূর-দূরান্তরের দেশগুলিতে যোগাযোগ স্থাপন করিতে কত না বিপদের সম্মুখীন হইতে হইয়াছে। আজ সেইখানে মানুষ মাত্র কয়েক মিনিটের মধ্যেই যোগাযোগ স্থাপন করে অন্য দেশের সাথে অতি সহজেই।

যোগাযোগের মাধ্যম

আধুনিক যুগে দুইভাবে মানুষ বিভিন্ন দেশের মধ্যে সম্বন্ধ স্থাপন করে, যথা—প্রত্যক্ষ এবং পরোক্ষ। যখন একটি দেশের লোক অপর দেশে গমন করিয়া অথবা সোজাসুজি আদান-প্রদান করিয়া যোগসূত্র স্থাপন করে তখন তাহাকে বলে প্রত্যক্ষ যোগাযোগ। আবার যখন দুইটি দেশের মধ্যে যোগসূত্র স্থাপিত হয় অপর দেশের মাধ্যমে তখন তাহাকে

প্রত্যক্ষ এবং পরোক্ষ যোগাযোগ

বলে পরোক্ষ যোগাযোগ। আজ প্রায় সকল সুসভ্য রাষ্ট্রের মধ্যে প্রত্যক্ষ বা পরোক্ষ যোগাযোগ দেখা যায়। ইংরাজ আমলে ভারতবর্ষ বহু দেশের সহিত ইংলণ্ডের মাধ্যমে পরোক্ষভাবে যোগসূত্র স্থাপন করিত। কিন্তু বর্তমানে স্বাধীনতা লাভের পর হইতে ভারত ক্রমশঃ বহু দেশের সহিত প্রত্যক্ষভাবে যোগাযোগ স্থাপন করিতেছে। প্রত্যক্ষ যোগাযোগে মানুষ অপব দেশের সহিত নিবিড়ভাবে সম্বন্ধ স্থাপন করিতে পারে, কিন্তু পরোক্ষ যোগাযোগে মানুষ অপর দেশের সান্নিধ্য লাভে বঞ্চিত হয়।

যোগাযোগের সুবিধা

বহির্জগতের সহিত যোগাযোগে মানুষ ধীরে ধীরে বিশ্বমানবতার পথে অগ্রসর হইতেছে। ইহারই মাধ্যমে পৃথিবীর বিভিন্ন দেশের জনসমষ্টির মধ্যে শান্তিরক্ষা সম্ভব হইতে পারে। বিংশ শতাব্দীর ইতিহাসে আমরা দেখিতে পাই যে, পরস্পর যোগাযোগহীনভাবে থাকিলে রাষ্ট্রগুলির মধ্যে যুদ্ধ অনিবার্য হইয়া উঠে। অতএব কেবলমাত্র সুখ-সুবিধার জন্যই বিভিন্ন দেশের মধ্যে যোগাযোগের প্রয়োজন হয় তাহা নহে, ইহা সময় সময় ভয়াবহ যুদ্ধের হাত হইতেও মানুষকে রক্ষা করিতে সক্ষম হয়।

আন্তর্জাতিক সহ-যোগিতার প্রয়োজন

প্রথম বিশ্বযুদ্ধের পর বিশ্ববাসী প্রথম অনুভব করে যে, বিভিন্ন রাষ্ট্রের মধ্যে যোগাযোগের ব্যবস্থা করিতে না পারিলে পুনরায় যুদ্ধ আরম্ভ হইবার সম্ভাবনা আছে। এই উদ্দেশ্যে একটি আন্তর্জাতিক প্রতিষ্ঠান গঠিত হয়, কিন্তু ইহা যুদ্ধ-প্রতিরোধ করিবার ব্যবস্থা অবলম্বন করিতে পারে নাই। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পরও মানুষ আবার আর একটি অধিকতর শক্তিশালী আন্তর্জাতিক সংগঠন প্রতিষ্ঠা করিতে বদ্ধপরিকর হইয়া সম্মিলিত জাতিপুঞ্জ নামক আন্তর্জাতিক প্রতিষ্ঠানটি গঠন করিয়াছে।

**রাজনৈতিক, অর্থনৈতিক ও সাংস্কৃতিক যোগাযোগ এবং উহার প্রভাব (Political, Economic and Cultural contacts : Effects) :** যখন কোন দেশ অন্য দেশের সহিত যোগাযোগের ফলে রাজনৈতিক প্রভাবে প্রভাবিত হয় তখন তাহাকে রাজনৈতিক যোগাযোগ বলে। যখন কোন একটি দেশ অপর একটি দেশ জয় করিয়া ঐ দেশের উপর আধিপত্য বিস্তার করে তখন দেশের মধ্যে রাজনৈতিক যোগাযোগ স্থাপিত হয়। বিজেতাগণ তখন তাহাদের রাজনৈতিক নিয়ম-কানুন দেশের মধ্যে প্রচলন করিতে থাকে। ইংরেজগণ ভারতবর্ষ জয় করিয়া তাহাদের দেশের রাজনৈতিক ব্যবস্থা এই দেশে চালু করিয়াছিল। অনেক সময় আবার

বিভিন্ন ধরনের যোগাযোগ

বিজেতাগণ পরাজিতদের দ্বারা অনেক বিষয়ে প্রভাবিত হন। অষ্টাদশ শতাব্দীতে ইংরাজগণ বহু রাজ্য জয় করিয়া ঐ দেশগুলির মধ্যে তাহাদের শাসনব্যবস্থার প্রবর্তন করে। আজ তাই বহু দেশেই ইংরাজ শাসন-ব্যবস্থার প্রচলন দেখা যায়। বহু প্রাচীনকাল হইতে বিজেতাগণ পরাজিতের উপর তাহাদের রাজনৈতিক ব্যবস্থা চালু করিয়াছেন। এইভাবে ক্রমশঃ রাজনৈতিক পরিবর্তন সাধিত হয়। রাজতন্ত্রের শাসন হইতে আরম্ভ করিয়া বহু রকম শাসন-ব্যবস্থা পৃথিবীর নানাস্থানে দেখা দিয়াছে। কিন্তু কিছুকাল পরে প্রায় প্রত্যেক ব্যবস্থারই কুফল প্রকট হইয়া উঠিলে দেশের মধ্যে শান্তি-শৃঙ্খলার ব্যাঘাত ঘটিতে থাকে। পরিশেষে দেখা দিয়াছে এক উন্নত ধরনের রাজনৈতিক ব্যবস্থা, যাহাকে বলে গণতান্ত্রিক শাসনব্যবস্থা। আজ বেশির ভাগ সুসভ্য রাষ্ট্রগুলি এই ব্যবস্থা মানিয়া লইয়াছে।

রাজনৈতিক যোগাযোগ

একটি দেশে অপর দেশের রাজনৈতিক ব্যবস্থা অনেক সময় পূর্ণভাবে স্থাপিত হইতে পারে অথবা আংশিকভাবে স্থাপিত হইতেও পারে। নিম্নলিখিত কয়েকপ্রকার উপায়ে রাজনৈতিক যোগাযোগ স্থাপিত হয়, যথা—

রাজনৈতিক যোগা-যোগের মাধ্যম

১। ব্যবসা-বাণিজ্য এবং শিল্প-প্রতিষ্ঠানের মাধ্যমে একটি দেশ অপর দেশের রাজনৈতিক ব্যবস্থার সহিত পরিচিত হয় এবং উহা দ্বারা প্রভাবিত হয়।

২। রাজ্য জয়ের দ্বারা একটি দেশ অপর দেশ কর্তৃক রাজনৈতিক ব্যাপারে প্রভাবিত হয়।

৩। ধর্ম-প্রচারের দ্বারাও অনেক সময় রাজনৈতিক ব্যবস্থার পরিবর্তন ঘটে।

৪। প্রতিবেশী রাষ্ট্রগুলির মধ্যে স্বাভাবিক রাজনৈতিক যোগাযোগ ঘটিয়া থাকে।

আজ দ্রুতগামী যানবাহন আবিষ্কারের ফলে সকল দেশের মধ্যে যোগাযোগের ব্যবস্থা বহু পরিমাণে বাড়িয়া গিয়াছে এবং রাজনৈতিক যোগাযোগও সকল দেশের মধ্যে বিশেষভাবে পরিলক্ষিত হইতেছে। আজ সকল দেশের মধ্যে পরস্পর অর্থনৈতিক সম্বন্ধ প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে বিদ্যমান। তাই প্রত্যেক দেশই অপর দেশের সহিত রাজ-নৈতিক যোগাযোগেরও বেশি সুযোগ পাইয়াছে। এমন কি, ১৯১৯ খ্রীষ্টাব্দের পর

রাজনৈতিক যোগাযোগের প্রভাব

হইতে বড় বড় রাষ্ট্রগুলি পৃথিবীর সমস্ত রাজ্যের মধ্যে যোগসূত্র স্থাপন করিবার উদ্দেশ্যে বিশ্ব-শাসন-ব্যবস্থা ( World Government ) স্থাপনের চেষ্টা করিতেছে।

রাজনৈতিক যোগাযোগের ফলে দেশের মধ্যে বহু উন্নতি সাধিত হয় এবং সুযোগ-সুবিধাও দেখা দেয়। দেশের মধ্যে রাজনৈতিক চেতনার উন্মেষ হয় এবং অর্থনৈতিক উন্নতি সাধিত হয়। রাজনৈতিক যোগাযোগের ফলে দেখা দেয় দেশের মধ্যে শাসনব্যবস্থার পরিবর্তন এবং ধীরে ধীরে জাতির দেশাত্মবোধও জাগিয়া উঠে। ইংরাজ শাসনের ফলে আমাদের দেশের অর্থনৈতিক অবস্থা হইতে আরম্ভ করিয়া শাসনতন্ত্রের উন্নতি হইয়াছে। দেশের মধ্যে দেশাত্মবোধ এবং জাতীয়তারও উন্মেষ হইয়াছে।

রাজনৈতিক যোগাযোগের ফলাফল : সুফল

অবশ্য রাজনৈতিক যোগাযোগের ফলে অনেক সময় দেশের বহু অনিষ্টও সাধিত হয়। বহু সময় রাজদ্রোহিতা দেখা দেয় এবং সমাজের অনিষ্টও সাধিত হয়। অপর দেশের শাসন-ব্যবস্থায় আকৃষ্ট হইয়া দেশবাসী শাসন-ব্যবস্থার পরিবর্তন করিতে গিয়া দেশদ্রোহিতা শুরু করে এবং সমাজে নানারূপ বিশৃঙ্খলা দেখা দেয়।

কুফল

বহু প্রাচীনকাল হইতে বিভিন্ন দেশের মধ্যে অর্থনৈতিক যোগাযোগ দেখা যায়। পুরাকালে এমন কি ঐতিহাসিক যুগের পূর্বে মিশর, রোম এবং গ্রীকগণ জলপথে ভারতবর্ষের সহিত যে ব্যবসা-বাণিজ্য করিত তাহারও যথেষ্ট নিদর্শন আছে। অনেকে বলেন যে, ভারতবর্ষ প্রাগৈতিহাসিক যুগে চীন, জাপান এমন কি আমেরিকা পর্যন্ত তাহাদের ব্যবসা-বাণিজ্যের পরিধি বিস্তার করিয়াছিল। বাংলাদেশে তাম্রলিপ্ত বন্দর হইতে নিয়মিতভাবে বিদেশে পণ্যদ্রব্য রপ্তানি করা হইত।

অর্থনৈতিক যোগাযোগ

প্রাকৃতিক সম্পদ পৃথিবীর সর্বত্র সমানভাবে দেখিতে পাওয়া যায় না। তাই একস্থানের প্রাকৃতিক সম্পদ অন্যস্থানে সরবরাহ করিবার প্রচলন সেই পুরাকাল হইতে চলিয়া আসিতেছে। তবে পুরাকালে মানুষের প্রয়োজন ছিল অল্প। তাই অর্থনৈতিক যোগাযোগও ছিল খুব সীমাবদ্ধ। আজ পৃথিবীতে যে অর্থনৈতিক অবস্থার উদ্ভব হইয়াছে, তাহাতে কোন দেশের লোকের সব প্রয়োজন মিটাইবার মত সামগ্রী এককভাবে কোন দেশই উৎপাদন করে না। যাহা দেশে হয় না, তাহা বিদেশ হইতে আমদানি করিতে হয় ; ইহা ব্যতীত এক দেশের আর্থিক অনটনের সময় অন্য দেশের আর্থিক সাহায্য

যোগাযোগের মাধ্যম

গ্রহণও করা হইয়া থাকে। নিম্নলিখিত উপায়ে বিভিন্ন দেশের মধ্যে আর্থিক বা অর্থনৈতিক যোগাযোগ দেখা যায়, যথা—

(১) ব্যবসা-বাণিজ্যের মাধ্যমে অর্থনৈতিক যোগাযোগ।

(২) আর্থিক সাহায্যের মাধ্যমে অর্থনৈতিক যোগাযোগ।

(৩) বিদেশী আধিপত্যে অর্থনৈতিক যোগাযোগ।

আধুনিক যুগে বিভিন্ন দেশের মধ্যে ব্যবসা-বাণিজ্যের মাধ্যমেই বেশির ভাগ অর্থনৈতিক যোগাযোগ সৃষ্টি হইয়া থাকে। বিভিন্ন দেশের মধ্যে ব্যবসা-বাণিজ্য দুইভাবে সংঘটিত হয়, যথা—প্রত্যক্ষ এবং পরোক্ষ। যখন একটি দেশ অপর একটি দেশ হইতে সোজাসুজি পণ্যদ্রব্য আমদানি-রপ্তানি করে তখন তাহাকে বলে প্রত্যক্ষ ব্যবসা-বাণিজ্য। আবার যখন একটি দেশ অপর দেশের সহিত অন্য দেশের মাধ্যমে ব্যবসা-বাণিজ্য চালায় তখন তাহাকে বলে পরোক্ষ ব্যবসা-বাণিজ্য। ইংরাজ শাসনকালে ভারত ইংলণ্ডের মাধ্যমে বিদেশের সহিত বাণিজ্য চালাইত। এখনও ভারত বহু দেশের সহিত ইংলণ্ডের মাধ্যমে ব্যবসা-বাণিজ্য চালাইয়া থাকে। ভারতের চা এবং পাটের এক বিশাল অংশ অন্য দেশে রপ্তানি করা হয় ইংলণ্ডের মাধ্যমে।

প্রত্যক্ষ এবং পরোক্ষ যোগাযোগ

আধুনিক যুগে অর্থনৈতিক জটিলতা বহুগুণ বাড়িয়া গিয়াছে, ইহার ফলে বহুসময় এক দেশ অপর দেশের নিকট হইতে আর্থিক সাহায্য গ্রহণ করিয়া থাকে। আর্থিক সাহায্য দুই প্রকার, যথা—প্রথমত, সোজাসুজি আর্থিক সাহায্য এবং দ্বিতীয়ত, অর্থমূল্যের পরিমাণে অন্যান্য দ্রব্যাদির সাহায্য। আধুনিক যুগে সোজাসুজি অর্থ আদান-প্রদান একরূপ অসম্ভব। কেবলমাত্র ইহা সোনা-রূপার আদান-প্রদানের মাধ্যমেই চলিতে পারে। কারণ, বিভিন্ন দেশের মধ্যে অর্থের মূল্যের সামঞ্জস্য নাই। তাই আধুনিক যুগে অর্থমূল্যের পরিমাণে অন্যান্য দ্রব্যের আদান-প্রদান হইয়া থাকে। একটি দেশ অপর দেশে মাল সরবরাহ করিয়া সাহায্য করিয়া থাকে। আবার অনেক সময় একটি দেশ অপর দেশে তাহাদের মূলধনের দ্বারা শিল্প অথবা অন্যান্য প্রতিষ্ঠান গড়িয়া তুলিতে সাহায্য করে।

অর্থনৈতিক যোগাযোগের প্রভাব

যখন একটি দেশ অপর দেশের উপর রাজনৈতিক আধিপত্য বিস্তার করে, তখন দেশের মধ্যে বহুপ্রকার আর্থিক যোগাযোগ স্থাপিত হয়। আর্থিক সাহায্য,

পণ্য-সরবরাহ ও কার্যের সাহায্যের দ্বারা তখন দুইটি দেশের মধ্যে চলে অর্থ-নৈতিক যোগাযোগ। ইংরাজগণ যখন ভারতবর্ষের উপর আধিপত্য বিস্তার করিয়াছিল তখন এইভাবে ভারতবর্ষ ও ইংলণ্ডের মধ্যে অর্থনৈতিক যোগাযোগ বিদ্যমান ছিল।

অর্থনৈতিক যোগাযোগ

আধুনিক যুগে বিভিন্ন দেশের মধ্যে ব্যাঙ্ক ও ইনসিওরেন্স কোম্পানির দ্বারা আর্থিক যোগাযোগ স্থাপিত হয়। বিভিন্ন দেশের ব্যাঙ্কগুলি দেশে দেশে শাখা-প্রশাখা খুলিয়া আর্থিক যোগাযোগের ব্যবস্থা করিয়াছে। যদি কেহ ইংলণ্ডে টাকা পাঠাইতে চায়, তবে ইংলণ্ডের কোন ব্যাঙ্কের কলিকাতায় অবস্থিত শাখায় টাকা জমা দিলে চেকে অথবা ড্রাফ্‌টের দ্বারা টাকা পাঠান চলে।

আর্থিক লেন-দেন

আধুনিক যুগে প্রায় প্রত্যেক অনুন্নত দেশের উন্নতির জন্য টাকার প্রয়োজন হয়। এই উদ্দেশ্যে আর্থিক সাহায্যের জন্য একটি বিশ্ব-ব্যাঙ্ক স্থাপিত হইয়াছে। ঐ ব্যাঙ্ক হইতে অনুন্নত দেশগুলি শিল্পপ্রসারের জন্য আর্থিক সাহায্য গ্রহণ করিয়া থাকে। এইভাবে বিভিন্ন দেশের মধ্যে আর্থিক যোগাযোগ স্থাপিত হয়।

বিশ্ব-ব্যাঙ্ক

অপর দেশের সহিত অর্থনৈতিক যোগাযোগ ব্যতীত আজ কোন দেশই চলিতে পারে না, ইহাতে দেশের আর্থিক এবং সামাজিক উন্নতি ঘটিয়া থাকে। আমেরিকার আর্থিক সাহায্যে আজ আমাদের দেশে অনেক সামাজিক প্রতিষ্ঠানও গড়িয়া উঠিতেছে। ইহা ব্যতীত অর্থনৈতিক যোগাযোগের ফলে পৃথিবীর সর্বত্র দ্রব্যমূল্যের কতকটা স্থিতি থাকে এবং পারস্পরিক সম্বন্ধও যথেষ্ট পরিমাণে ঘনিষ্ঠ হইয়া উঠে। আর্থিক যোগাযোগের ফলে দেশে বহু শিল্পপ্রতিষ্ঠানও গড়িয়া উঠে।

অন্তঃরাষ্ট্র অর্থনৈতিক যোগাযোগের গুরুত্ব

কিন্তু অর্থনৈতিক যোগাযোগে অনেক সময় কুফলও দেখা দেয়। আর্থিক যোগাযোগের জন্য অনেক সময় একটি দেশ আর একটি দেশের আধিপত্যে চলিয়া যায়; আবার দেখা যায়, অর্থনৈতিক যোগাযোগের জন্য এক দেশের কল্যাণে অপর দেশের কল্যাণ এবং একের বিপদে অপর দেশের বিপদ ঘটে। তদুপরি যুদ্ধ-বিগ্রহের সময় সকল দেশই বিপন্ন হইয়া পড়ে।

কুফল

যখন কোন অনুন্নত সংস্কৃতিসম্পন্ন জনসমষ্টির সহিত উন্নত সংস্কৃতির জনসমষ্টির যোগাযোগ হয়, তখন তাহাকে সাংস্কৃতিক যোগাযোগ বলে। আমরা প্রধানত চারি প্রকার উপায়ে সাংস্কৃতিক যোগাযোগ দেখিতে পাই, যথা—

সাংস্কৃতিক যোগাযোগ এবং তাহার মাধ্যম

(১) ব্যবসা-বাণিজ্যের মাধ্যমে সাংস্কৃতিক আদান-প্রদান।

(২) শিল্পের মাধ্যমে সাংস্কৃতিক আদান-প্রদান।

(৩) ধর্মপ্রচারের দ্বারা সাংস্কৃতিক আদান-প্রদান।

(৪) রাজ্যজয়ে সাংস্কৃতিক আদান-প্রদান।

সাংস্কৃতিক আদান-প্রদানের মাধ্যম: ব্যবসা

প্রথমত, ব্যবসা-বাণিজ্যের মাধ্যমে বিভিন্ন সংস্কৃতিসম্পন্ন জনসমষ্টির মধ্যে যোগাযোগ ঘটিয়া থাকে। অতি পুরাকালেও ব্যবসা-বাণিজ্যের জন্য মানুষ এক দেশ হইতে অন্য দেশে গমনাগমন করিত এবং ইহার ফলে সাংস্কৃতিক সংযোগ ঘটিত। ছোটনাগপুরের মারওয়াড়ী এবং বিহারীগণ পার্বত্য উপজাতিগণের সহিত ব্যবসা-বাণিজ্যে লিপ্ত হয় এবং তাহাদের উন্নত সংস্কৃতি ধীরে ধীরে পার্বত্য উপজাতিদিগের মধ্যে ছড়াইয়া পড়ে।

শিল্প

দ্বিতীয়ত, শিল্পের মাধ্যমে সাংস্কৃতিক যোগাযোগ স্থাপিত হয়। একটি অঞ্চলে যখন একটি শিল্প প্রতিষ্ঠিত হয়, তখন ঐ অঞ্চলে বিভিন্ন সংস্কৃতির জনসমষ্টির সংযোগ ঘটে এবং বহু অনুন্নত সম্প্রদায়ের সহিত উন্নত সম্প্রদায়ের যোগাযোগ স্থাপিত হয়। টাটার শিল্পাঞ্চলে 'হো'-দিগের বাস ছিল। তথায় শিল্পপ্রতিষ্ঠার জন্য বহু মারওয়াড়ী, বিহারী প্রভৃতির আগমন হয় এবং তাহারা ঐ উপজাতির সান্নিধ্যে আসে। তাহাতে ঐ উপজাতিগণের কৃষ্টির উন্নতি সাধিত হইয়াছে।

ধর্ম

তৃতীয়ত, ধর্মপ্রচারের দ্বারা সাংস্কৃতিক যোগাযোগ স্থাপিত হয়। প্রাচীনকাল হইতে আরম্ভ করিয়া মানুষ পৃথিবীর বিভিন্ন অঞ্চলে ধর্মপ্রচারের জন্য গমন করিয়াছে এবং ঐ সব অঞ্চলে তাহাদের সংস্কৃতিও ছড়াইয়া দিয়াছে। আধুনিক যুগেও দেখা যায় খ্রীষ্টান ধর্মযাজকগণ ধর্মপ্রচারের উদ্দেশ্যে উপজাতীয় অঞ্চলে গমন করিত। ফলে, উপজাতিগণ ঐ সব খ্রীষ্টান ধর্ম-যাজকদের সংস্কৃতির প্রভাবে প্রভাবিত হইয়া উঠিয়াছে।

রাজনৈতিক অধিকার

চতুর্থত, রাজ্যজয়ে বিজিত জনসমষ্টির সহিত পরাজিত জন-সমষ্টির সাংস্কৃতিক যোগাযোগ ঘটে। ইংরাজেরা ভারতবর্ষ জয় করে এবং ভারতে তাহাদের সংস্কৃতি ছড়াইয়া দেয়।

ভারতবর্ষে অতি পুরাকাল হইতে বিভিন্ন জাতির সাংস্কৃতিক সংযোগ ঘটিয়া আসিতেছে। বৈদিক আর্যগণ ভারতের বাহির হইতে আগমন করিয়া তাহাদের সংস্কৃতি দেশের মধ্যে ছড়াইয়া দেয়। আর্যগণ কৃষিকার্যের দ্বারা জীবিকা-নির্বাহে অভ্যস্ত ছিল, ইহা ভারতবর্ষে অনার্যদিগের মধ্যেও ছড়াইয়া পড়ে। ইহার পর ভারতে শক, হূণ, পাঠান, মোগল প্রভৃতি বহু জনসমষ্টি প্রবেশ করে এবং যুগ যুগ ধরিয়া তাহাদের কৃষ্টির সহিত ভারতের মূল কৃষ্টির আদান-প্রদান ঘটে। ব্রিটিশ শাসনকালে পাশ্চাত্ত্য শিক্ষা, সংস্কৃতি ও বিজ্ঞানের সহিত ভারতের পরিচয়ের মাধ্যমে ভারতের সহিত পাশ্চাত্ত্য সভ্যতা ও সংস্কৃতির এক গুরুত্বপূর্ণ আদান-প্রদান ঘটিয়াছিল। আজকাল য়ুনেস্কো (UNESCO) নামে একটি বিশ্ব-প্রতিষ্ঠান সাংস্কৃতিক যোগাযোগের মাধ্যমে বিভিন্ন দেশের সাংস্কৃতিক উন্নয়নের চেষ্টা করিতেছে।

যুগযুগান্ত ধরিয়া যোগাযোগ

এই প্রকার সাংস্কৃতিক সংযোগের ফলে সকল দেশেরই উন্নতি সাধিত হয়। ইংরাজদের সহিত সাংস্কৃতিক যোগাযোগের ফলে বহু ব্যবসা-বাণিজ্য এবং শিল্পের উন্নতি ভারতে ঘটিয়াছে। দেশের মধ্যে রাস্তাঘাট, রেলপথ, জলপথ এবং বিমানপথের সৃষ্টি হইয়াছে। এমন কি, কৃষিকার্যেরও বহু উন্নতি দেখা দিয়াছে। তদুপরি শিক্ষা, স্বাস্থ্য এবং অর্থনৈতিক ব্যবস্থারও বহু উন্নতি সংঘটিত হইয়াছে।

সাংস্কৃতিক যোগাযোগের প্রভাব : সুফল

অবশ্য এই সাংস্কৃতিক যোগাযোগে দেশের বহু অনিষ্টও সাধিত হয়। বহু সময় দেখা গিয়াছে যে, দেশের উপজাতিগণ উন্নত জাতির সাংস্কৃতিক যোগাযোগের ফলে বিলাসী হইয়া উঠিয়াছে এবং তাহাদের কার্যক্ষমতা কমিয়া গিয়াছে।

কুফল

**শান্তি এবং মঙ্গল কামনায় ভারতের পররাষ্ট্র-নীতি ( Peace & Welfare—Aims of Indian Foreign Policy ) :** ১৯৪৯ খ্রীষ্টাব্দের ৮ই মার্চ পণ্ডিত নেহরু ভারতীয় পার্লামেণ্টে সর্বপ্রথম ভারতের পররাষ্ট্র-নীতি সম্বন্ধে প্রচার করেন যে, সমস্ত রাষ্ট্রের সহিত আমাদের বন্ধুত্ব আছে। আমরা সমস্ত পৃথিবীর কাছে বন্ধুত্বের দাবি লইয়া উপস্থিত হইতে চাই। কাহারও বিরুদ্ধে বৈরীভাব পোষণ করিয়া কাহারও অসুবিধা সৃষ্টি করিবার কোন কারণই আমাদের নাই। আমাদের মূল উদ্দেশ্য হইল শান্তি। আমরা চাই সকল জাতির মধ্যে সাম্য এবং যে সব দেশ অপর দেশের অধীন আমরা চাই তাহাদের মুক্তি। এই বার্তাই পণ্ডিত নেহরু পুনরায়

পররাষ্ট্র-নীতি সম্বন্ধে পণ্ডিত নেহরুর বার্তা

১৯৪৯ খ্রীষ্টাব্দের ১৩ই অক্টোবর আমেরিকা ভ্রমণকালে মার্কিন যুক্তরাষ্ট্রের কংগ্রেসের সম্মুখে প্রচার করেন। ভারতের এই পররাষ্ট্র-নীতি সম্মিলিত জাতি সংগঠনের সম্মুখে দৃঢ়ভাবে প্রচার করা হয়। পরে ভারতের এই নীতি জেনিভা সম্মেলনে এবং বান্দুং সম্মেলনেও প্রচার করা হয়। বিশ্বের শান্তিরক্ষায় অস্ত্রশস্ত্র-নিয়ন্ত্রণ এবং আণবিক অস্ত্র পরিত্যাগ করিবার ব্যাপারে ভারত দৃঢ়ভাবে নিজ মত প্রচার করিয়াছে। তদুপরি সাম্রাজ্যবাদ এবং বর্ণবিদ্বেষের বিরুদ্ধেও ভারত তাহার অভিমত প্রকাশ করিয়াছে। এই নীতি পরে নেহেরু-চৌ-এন-লাই এবং নেহেরু-বুলগ্যানিনের যুক্ত বিবৃতিতে প্রচার করা হয়।

পঞ্চশীল

পরিশেষে এই নীতি পরিষ্কারভাবে পঞ্চশীলের মধ্যে সন্নিবিষ্ট হয়। অতএব এক কথায় পঞ্চশীলকে ভারতের পররাষ্ট্র-নীতি বলা চলে। নিম্নলিখিত পাঁচটি নীতি পঞ্চশীলের মধ্যে সন্নিবিষ্ট, যথা—

১। বিভিন্ন রাষ্ট্রের অখণ্ডতা এবং সার্বভৌম ক্ষমতার প্রতি পারস্পরিক শ্রদ্ধা।
২। অনাক্রমের নীতি।
৩। বিভিন্ন রাষ্ট্রের আভ্যন্তরীণ ব্যাপারে হস্তক্ষেপ না করিবার নীতি।
৪। সাম্য এবং পারস্পরিক সাহায্য।
৫। শান্তিপূর্ণ সহ-অবস্থান।

পণ্ডিত নেহরু বার বার পাশ্চাত্ত্য দেশগুলিকে স্মরণ করাইয়া দিয়াছেন যে, ক্রমশঃ এশিয়ার পুনরুভ্যুত্থান হইতেছে, অতএব এশিয়ার সমস্যাগুলিকে পূর্বেকার মত উপেক্ষা করিলে চলিবে না। পণ্ডিত নেহরু বলিয়াছেন যে, এশিয়া অন্যান্য মহাদেশগুলির মতো এবং পৃথিবীর বেশির ভাগ সভ্যতাই ইহার বুকে গড়িয়া উঠিয়াছে। কিন্তু বিগত দুই শতাব্দী ধরিয়া ইহার সর্বত্র উন্নতি রুদ্ধ হইয়াছিল এবং হতাশার লক্ষণ দেখা গিয়াছিল। আবার এশিয়ায় যেন নূতন প্রাণের সঞ্চার হইতেছে। এশিয়া চায় রাজনৈতিক স্বাধীনতা। এশিয়ার বিভিন্ন দেশগুলি অর্থনৈতিক উন্নতি ও রাজনৈতিক স্বাধীনতার জন্য উঠিয়া পড়িয়া লাগিয়াছে। সমগ্র এশিয়ার স্বাধীনতা এবং অর্থনৈতিক উন্নতিতে পৃথিবীর স্থায়ী শান্তি স্থাপিত হইবে। ভারত কোন স্বার্থের জন্য এশিয়ার ঐক্য চাহে না। ভারত এশিয়ার ঐক্য চায় কেবলমাত্র শান্তির জন্য। ১৯৪৯ খ্রীষ্টাব্দে এশিয়ার দেশগুলিকে লইয়া যে সম্মেলন হয়, তাহাতেও এবিষয় পরিষ্কারভাবে প্রকাশ করা হয়। ১৯৫৪ খ্রীষ্টাব্দে জেনিভা সম্মেলনে আন্তর্জাতিক ক্ষেত্রে ভারতের শান্তি নীতি বিশেষ-

এশিয়ার সমস্যার পণ্ডিত নেহেরুর নির্ভীক প্রচার

ভাবে সমাদৃত হয়। ইহার পরে নেহরু-চৌ-এন লাইয়ের যুক্ত বিবৃতিতে পঞ্চশীলের নীতি কেবলমাত্র এশিয়ার পক্ষে কল্যাণকর নয়, ইহা সমগ্র পৃথিবীর পক্ষেই কল্যাণকর বলিয়া ঘোষিত হয়। ভারতের জনমতও সাম্রাজ্যবাদের বিরুদ্ধে। ভারত সরকার সর্বসময়েই পরাধীন রাষ্ট্রগুলির রাজনৈতিক স্বাধীনতা এবং সকল অত্যাচারিত দেশের জন্য গণতান্ত্রিক শাসনব্যবস্থা কামনা করেন। কেনিয়ার অধিবাসী, টিউনিসিয়া এবং মরক্কোর আরবগণের জন্য ভারত যথেষ্ট সহানুভূতি দেখাইয়াছে। পারস্যের তৈল উৎপাদন জাতীয়করণ, মিশরের সুয়েজ খাল এবং সুদানের উপর দাবিগুলির জন্য ভারত সর্ববিষয়ে সহানুভূতি দেখাইয়াছে। অপর দিকে কোরিয়ার বিষয় এবং যুক্তরাষ্ট্রের পাকিস্তানকে সৈন্য সাহায্যের বিষয়ে ভারত যে স্বাধীন মত প্রকাশ করিয়াছে, তাহাতে ভারতের শান্তিকামী পররাষ্ট্র-নীতি পরিষ্কারভাবে প্রকাশ পাইয়াছে। কিন্তু দুঃখের বিষয় পঞ্চশীলের অন্যতম প্রধান সমর্থক ও যুগ্ম উদ্‌গাতা সাম্যবাদী চীন পঞ্চশীলের নীতির অবমাননা করিয়া ভারতের কতকাংশ অধিকার করিয়াছে। ইহা ভিন্ন, পাকিস্তান ভারতের প্রতি চিরাচরিত ঈর্ষা ও বিদ্বেষবশতঃ ভারতের শত্রুদেশ চীনের সহিত মিত্রতা স্থাপন করিয়া অবৈধভাবে পাক অধিকৃত কাশ্মীরের কতকাংশ চীনকে দান করিয়া ভারতের প্রতি শত্রুতাসাধনে ব্রতী হয়। এই সূত্রে ১৯৬৫ সালের জুন মাসে কচ্ছের রাণ্ এলাকায় আক্রমণ শুরু করে। ব্রিটিশ প্রধানমন্ত্রী উইলসনের চেষ্টায় শেষ পর্যন্ত কচ্ছের রাণ্ অঞ্চলের বিরোধ আন্তর্জাতিক সালিশীর মাধ্যমে মিটাইবার ব্যবস্থা করা হয় এবং সেই উদ্দেশ্যে একটি চুক্তি স্বাক্ষরিত হয়। কিন্তু ইহার অল্পকালের মধ্যেই ( আগস্ট, ১৯৬৫ ) পাকিস্তান কাশ্মীরে ছদ্মবেশে সৈন্য ও মুজাহিদ বাহিনী প্রেরণ করিতে শুরু করে। কিন্তু কাশ্মীরবাসীদের নিকট কোনপ্রকার সাহায্য না পাইলে এবং ভারতের প্রতিরক্ষা বাহিনীর নিকট পরাজিত হইলে, পাকিস্তান নিজ সৈন্য লইয়া ভারতের সীমা লঙ্ঘন করিয়া ছাম্ব এলাকায় প্রবেশ করে। ইহার ফলে ভারত-পাকিস্তান যুদ্ধ শুরু হয়। পাকিস্তান মার্কিন সামরিক সাজ-সরঞ্জাম ব্যবহার করিয়াও শেষ পর্যন্ত পরাজিত হইতে থাকে। লাহোর-শিয়ালকোট অঞ্চলে ভারতীয় সৈন্য পাকিস্তানের অভ্যন্তরে প্রবেশ করে। ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর অনুরোধে ভারত এই অস্ত্র সম্বরণ করিতে রাজী হয়। পরাজিত পাকিস্তান বাধ্য হইয়াই শেষ পর্যন্ত যুদ্ধ ত্যাগ করে। রুশ প্রধানমন্ত্রী কোসিজিনের চেষ্টায় তাসখন্দ্-এ প্রেসিডেন্ট্ আয়ুব এবং পরলোকগত প্রধানমন্ত্রী লালবাহাদুর শাস্ত্রীর মধ্যে এক বৈঠক বসে এবং তাসখন্দ্ চুক্তি সম্পাদিত হয়।

এই চুক্তি স্বাক্ষরের অব্যবহিত পরে ভারতের শান্তিকামী প্রধানমন্ত্রী লালবাহাদুর শাস্ত্রী তাসখন্দেই মৃত্যুমুখে পতিত হন। এই চুক্তির শর্তানুযায়ী ভারত-পাক যুদ্ধের অবসান ঘটিয়াছে এবং উভয় পক্ষ সীমান্ত হইতে সৈন্যাপসারণ করিয়াছে; পরস্পর পরস্পরের দখলীকৃত স্থান ফিরাইয়া দিয়াছে। এইভাবে নানাদিক দিয়া ভারত শান্তি-নীতির পরিচয় দান করিয়াছে। তথাপি একথা সত্য যে, ভবিষ্যতে এইরূপ আক্রমণ প্রতিহত করিবার উদ্দেশ্যে আজ ভারতের জনগণ দৃঢ়প্রতিজ্ঞ।

**য়ুনো এবং বিশ্বমানবতার দিকে অগ্রসর হইবার আদর্শ ( The UNO & Ideal of moving towards World Community ) :** প্রথম বিশ্বযুদ্ধের ব্যাপকতা ও নৃশংসতা তদানীন্তন জনসমাজের মধ্যে যুদ্ধের প্রতি বিশেষ এক ঘৃণার সৃষ্টি করিয়াছিল। এই যুদ্ধ-বিধ্বস্ত পৃথিবীর শান্তি আকাঙ্ক্ষার প্রতীক হিসাবেই লীগ অব ন্যাশন্‌স্ স্থাপিত হইয়াছিল। এই আন্তর্জাতিক প্রতিষ্ঠানের সদস্যদের প্রত্যেককেই আন্তর্জাতিক সাহায্য ও সহায়তা বৃদ্ধি এবং যুদ্ধ হইতে বিরত থাকিয়া আন্তর্জাতিক শান্তি স্থাপন করার প্রতিশ্রুতি গ্রহণ করিতে হইয়াছিল।

এই আন্তর্জাতিক প্রতিষ্ঠানের জন্য এক বিরাট পরিচালন-ব্যবস্থা স্থাপন করা হয় : (১) প্রত্যেক দেশ হইতে সদস্য লইয়া প্রতি বৎসর জেনিভা শহরে একটি সাধারণ-সভা অনুষ্ঠিত হইবে। (২) বৃহৎ শক্তিগুলি হইতে স্থায়ী এবং ক্ষুদ্র শক্তিগুলি হইতে অস্থায়ী সদস্য লইয়া কার্যকরী সভা বৎসরে অন্তত তিন বার League-এর কার্যাদি পরিচালনার্থে সম্মিলিত হইবে। (৩) আন্তর্জাতিক বিবাদ-বিসম্বাদের বিচারার্থে একটি স্থায়ী আন্তর্জাতিক বিচারালয় স্থাপন করা হইয়াছে। এতদ্ভিন্ন, আন্তর্জাতিক শ্রমদপ্তর (Labour Office) নামে অপর একটি প্রতিষ্ঠানও স্থাপন করা হইয়াছে। ইহার উদ্দেশ্য ছিল আন্তর্জাতিক শ্রমিক-সংশ্লিষ্ট বিবাদ-বিসম্বাদের মীমাংসা করা এবং আন্তর্জাতিক শ্রমিক সম্প্রদায়ের অবস্থার উন্নতি করা। অবশ্য এই শ্রমদপ্তর League of Nations-এর কোন অংশ ছিল না।

দুই বিশ্বযুদ্ধের অন্তর্বর্তী যুগে লীগ অব ন্যাশন্‌স্-এর শান্তিপ্রচেষ্টা

যাহা হউক, দুই বিশ্বযুদ্ধের অন্তর্বর্তী কালে ( ১৯১৯—১৯৩৯ ) লীগ অব ন্যাশন্‌স্ নামক আন্তর্জাতিক সংস্থা একাধিক আন্তর্জাতিক বিবাদের মীমাংসা করিয়া পৃথিবীর শান্তি বজায় রাখিতে সাহায্য করিয়াছিল। দীর্ঘকাল শান্তিরক্ষা করিয়া চলিবার অক্ষমতা এবং কোন কোন ক্ষেত্রে পক্ষপাতিত্ব লীগ অব ন্যাশন্‌স্-এর দুর্বলতার পরিচয় দান করিয়াছিল বটে, কিন্তু আন্তর্জাতিক বিবাদ-বিসম্বাদের শান্তিপূর্ণ মীমাংসার জন্য

এই ধরনের আন্তর্জাতিক একটি প্রতিষ্ঠানের প্রয়োজন সকলেই স্বীকার করিয়া আন্ত-র্জাতিকতা ও পৃথিবীর বিভিন্ন রাষ্ট্র ও জাতির মধ্যে ঐক্যের পথ পূর্বাপেক্ষা সহজ করিয়াছিল। লীগ-অব-ন্যাশন্‌স্ তুরস্ক ও ইরাকের মধ্যে রাজ্যসীমা লইয়া যে বিরোধ দেখা দিয়াছিল উহার মীমাংসা করিয়াছিল। গ্রীস ও বুলগেরিয়ার বিবাদ, পোল্যাণ্ড ও লিথুয়ানিয়ার বিবাদ প্রভৃতির মীমাংসা করিয়া শান্তি বজায় রাখিয়াছিল। ১৯২৪ খ্রীষ্টাব্দে শান্তিপূর্ণ উপায়ে আন্তর্জাতিক বিবাদ-বিসম্বাদ মিটাইবার উদ্দেশ্যে লীগ-অব-ন্যাশন্‌স্ 'জেনিভা প্রোটোকোল' ( Geneva Protocol ) নামে একটি চুক্তিপত্র প্রস্তুত করে। এই চুক্তিপত্রের শর্তানুসারে কোন যুদ্ধ শুরু হইবার চারিদিনের মধ্যে কোন্ পক্ষ আক্রমণকারী (aggressor) তাহা লীগ অব ন্যাশন্‌স্-এর কাউন্সিল ঘোষণা করিবে। এই ঘোষণার সঙ্গে সঙ্গে আক্রমণকারী দেশের বিরুদ্ধে লীগ-অব ন্যাশন্‌স্-এর অপরাপর সদস্যরাষ্ট্রসমূহ আক্রান্ত দেশকে সামরিক সাহায্যদান করিবে বলিয়া স্থির হয়। ইহা ভিন্ন জেনিভা প্রোটোকোলে প্রত্যেক দেশের নিরাপত্তার সহিত সামঞ্জস্য রক্ষা করিয়া সামরিক শক্তি যথাসম্ভব হ্রাস করিবার নীতিও সন্নিবিষ্ট হয়। ইংলণ্ড জেনিভা প্রোটোকোল স্বাক্ষর করিতে স্বীকৃত না হওয়ায় উহা শেষ পর্যন্ত কার্যকরী হয় নাই। কিন্তু এই চুক্তিপত্র প্রস্তুতের আগ্রহ হইতে একথা সুস্পষ্ট হইয়া উঠিয়াছিল যে, পৃথিবীর শান্তিভঙ্গকারী এবং আক্রমণকারী দেশের আক্রমণাত্মক কার্যের অবসানকল্পে অপরাপর রাষ্ট্রের দায়িত্ব গ্রহণ করা উচিত হইবে। ইহা ভিন্ন সামরিক সাজ-সরঞ্জামের আধিক্য থাকিলে পৃথিবীর শান্তি ব্যাহত হইবে তাহাও যে সদস্যরাষ্ট্র উপলব্ধি করিয়া উহার ব্যবস্থা করিতে সচেষ্ট হইয়াছিল সেকথাও জেনিভা প্রোটোকোল হইতে বুঝিতে পারা যায়। জেনিভা প্রোটোকোলের এই দুইটি নীতি সেই সময়ে গৃহীত না হইলেও পরবর্তী কালে আন্তর্জাতিক শান্তি বজায় রাখিবার চেষ্টার ভিত্তি হিসাবে এগুলির গুরুত্ব নেহাৎ কম নহে। ইহার পর লীগ-অব-ন্যাশন্‌স্-এর নেতৃত্বাধীনে লোকার্ণো চুক্তি (Locarno Pact) স্বাক্ষরিত হইলে বেলজিয়াম ও জার্মানি, জার্মানি ও ফ্রান্সের মধ্যে পরস্পর সীমারেখা-সংক্রান্ত বিবাদের অবসান ঘটে। আন্তর্জাতিক ক্ষেত্রে এই চুক্তির গুরুত্ব কম নহে, কারণ এই চুক্তির দ্বারা প্রথম বিশ্বযুদ্ধের পরও ফ্রান্স ও জার্মানি এবং ফ্রান্স ও বেলজিয়ামের মধ্যে যে সন্দেহ ও বিদ্বেষ বিদ্যমান ছিল তাহা বহুলাংশে হ্রাসপ্রাপ্ত হইয়াছিল। ১৯৩২-৩৩ খ্রীষ্টাব্দে অস্ত্রশস্ত্র হ্রাসের জন্য নিরস্ত্রীকরণ সম্মেলন আহূত হইয়াছিল। কিন্তু ফ্রান্স ও জার্মানির পরস্পর সামরিক শক্তি ও সামরিক

জেনিভা প্রোটোকোল

লোকার্ণো চুক্তি

নিরস্ত্রীকরণ সম্মেলন

সাজ-সরঞ্জামের অনুপাত কি হইবে তাহা লইয়া এই দুই দেশের প্রতিনিধিবর্গের মধ্যে যে মতভেদ সৃষ্টি হইয়াছিল তাহার ফলেই নিরস্ত্রীকরণ সম্মেলন বিফলতায় পর্যবসিত হইয়াছিল। ইহার পর হইতেই জার্মানি যুদ্ধ-প্রস্তুতি সুরু করে। ১৯৩৯ খ্রীষ্টাব্দের সেপ্টেম্বর মাসে দ্বিতীয় বিশ্বযুদ্ধ শুরু হয়। লীগ অব ন্যাশনস্‌ও ভাঙ্গিয়া যায়।

লীগ-অব-ন্যাশনস্‌-এর আংশিক সাফল্য

পৃথিবীর বিভিন্ন রাষ্ট্রসমূহের মধ্যে পরস্পর দ্বন্দ্ব, বিবাদ-বিসম্বাদ ও স্বার্থের সংঘাতের ফলে লীগ অব ন্যাশনস্‌ নামক আন্তর্জাতিক প্রতিষ্ঠানের প্রতি এই সকল দেশের কোন আন্তরিক সমর্থন ছিল না। শান্তিভঙ্গকারী দেশকে শাস্তি প্রদান ব্যাপারেও বিভিন্ন দেশের নিজ নিজ নীতি অনুসরণ এবং নিজ নিজ স্বার্থ দ্বারা পরিচালিত হওয়ার ফলে এই আন্তর্জাতিক প্রতিষ্ঠানের প্রতি এগুলির কোন আন্তরিক দায়িত্ববোধ জন্মায় নাই। তদুপরি এই আন্তর্জাতিক সংস্থার সিদ্ধান্ত বা নির্দেশ কার্যকরী করিবার প্রয়োজনীয় শক্তিও উহার ছিল না। এই সকল নানাকারণে লীগ-অব-ন্যাশনস্‌ আন্তর্জাতিক শান্তি ও নিরাপত্তা রক্ষা করিতে সমর্থ হয় নাই। এই প্রতিষ্ঠানটি নিজ উদ্দেশ্য ও আদর্শ কার্যকরী করিয়া তুলিবার ব্যাপারে আংশিক সাফল্য লাভ করিয়াছিল মাত্র। বৃহৎ বৃহৎ শক্তিগুলির স্বার্থে আঘাত পড়ার সঙ্গে সঙ্গেই এই আন্তর্জাতিক প্রতিষ্ঠান ক্ষীণ হইতে ক্ষীণতর হইতে লাগিল। জাপান, ইতালি, জার্মানি এবং রাশিয়ার স্বার্থপ্রণোদিত বিস্তার নীতিকে খর্ব করিতে League of Nations একেবারে অসহায় হইয়া পড়িল। ইতালির আবিসিনিয়া দখল, জাপানের মাঞ্চুরিয়া আক্রমণ, জার্মানির ভার্সাই সন্ধির শর্ত ভঙ্গ করিয়া সামরিক প্রস্তুতি ও অস্ট্রিয়া এবং সুদেতেনল্যাণ্ড দখল প্রভৃতি লীগ অব-ন্যাশনসের অক্ষমতার পরিচায়ক। স্বভাবতই আন্তর্জাতিক প্রতিষ্ঠানের বিলোপ সাধিত হইল।

দ্বিতীয় বিশ্বযুদ্ধের বীভৎসতায় স্বভাবতই পুনরায় আন্তর্জাতিক শান্তি রক্ষা করিয়া চলিবার প্রয়োজনীয়তা পূর্বাপেক্ষা অধিক মাত্রায় অনুভূত হয়। ইহার ফলে ইউনাইটেড্‌ ন্যাশনস্‌ ( United Nations ) নামক সংস্থার উদ্ভব ঘটে। বর্তমানে এই সংস্থাটি আন্তর্জাতিক শান্তিরক্ষার কার্যে নিয়োজিত আছে।

ইউনাইটেড্‌ ন্যাশনস্‌ বা সম্মিলিত জাতিপুঞ্জ

পূর্বগামী আন্তর্জাতিক সংস্থাসমূহ যথা, কনসার্ট-অব-ইওরোপ, লীগ-অব-ন্যাশনস্‌ প্রভৃতির তুলনায় সম্মিলিত জাতিপুঞ্জ বা ইউনাইটেড্‌ ন্যাশনস ( United Nations ) অধিকতর দক্ষতার সহিত নিজ কর্তব্য সম্পাদন করিতেছে বলা বাহুল্য। তথাপি এই সংস্থারও কতকগুলি বিশেষ ত্রুটি বিদ্যমান আছে।

দ্বিতীয় বিশ্বযুদ্ধের ব্যাপক হত্যাকাণ্ড ও বীভৎসতা সর্বত্র এক শান্তির স্পৃহা জাগাইয়া তুলিয়াছিল। বৈজ্ঞানিক মরণাস্ত্রের মারণ ক্ষমতা এবং ব্যাপক সম্পত্তি ও প্রাণহানি যুদ্ধের প্রতি এক দারুণ ভীতির সৃষ্টি করিয়াছিল। স্বভাবতই দ্বিতীয় যুদ্ধোত্তর যুগের অন্যতম প্রধান সমস্যাই ছিল পৃথিবীতে শান্তি ও নিরাপত্তা রক্ষা করা। দ্বিতীয় বিশ্বযুদ্ধে আণবিক অস্ত্রশস্ত্রের ব্যবহার পৃথিবীকে দুইটি বিকল্পের সম্মুখীন করিয়াছিল—হয় অনাবিল শান্তি ও নিরাপত্তা নতুবা সমগ্র মানবজাতির বিনাশ। এই দুইয়ের মধ্যে এক পথ বাছিয়া লওয়াই ছিল দ্বিতীয় বিশ্বযুদ্ধোত্তর যুগের প্রধান সমস্যা। এই কঠোর সমস্যার সম্মুখীন হইয়া পৃথিবীর যুদ্ধামোদী কূটনীতিকগণ হইতে আরম্ভ করিয়া সাধারণ নরনারী পর্যন্ত আন্তর্জাতিক সমবায় ও সহায়তার মাধ্যমে শান্তি ও নিরাপত্তাকামী হইয়া উঠিয়াছিল।

'ইউনাইটেড্ ন্যাশন্স্ (United Nations) সংস্থার প্রয়োজনীয়তা

দ্বিতীয় বিশ্বযুদ্ধাবসানের পূর্বেই ( আগস্ট, ১৯৪১ ) মার্কিন প্রেসিডেন্ট রুজভেল্ট ও ব্রিটিশ প্রধানমন্ত্রী চার্চিল আটলান্টিক মহাসাগরের উপর এক জাহাজে মিলিত হইয়া আলাপ-আলোচনার পর 'আটলান্টিক চার্টার' নামে এক সনন্দ রচনা করিলেন। ইহাতে আটটি ভিন্ন ভিন্ন শর্ত ছিল। এই চার্টারে স্বাক্ষরকারী দেশ-

রুজভেল্ট চার্চিল

সমূহকে এই সর্তগুলি গ্রহণ করিতে হইবে স্থির হইয়াছিল। এই শর্তগুলি হইল:

উৎপত্তি

স্বাক্ষরকারী দেশ সাম্রাজ্য বিস্তার করিবে না, অপর রাষ্ট্রের কোন অংশের কোন পরিবর্তন করিতে হইলে সংশ্লিষ্ট জনসাধারণের মতামত গ্রহণ না করিয়া কিছু করা হইবে না। প্রত্যেক জাতির স্বাধীনতা ও স্বায়ত্তশাসনের অধিকার স্বীকৃত হইবে। আন্তর্জাতিক ব্যবসা-বাণিজ্যের বিষয়ে ছোট-বড় সকল জাতির সমান অধিকার স্বীকৃত হইবে। স্বাক্ষরকারী রাষ্ট্রবর্গের অর্থনৈতিক উন্নয়ন, সামাজিক নিরাপত্তা, সমুদ্রপথে জাহাজ চালনার সম-অধিকার, প্রত্যেক দেশের যুদ্ধ জাহাজ, বিমানবহর, সামরিক সাজ-সরঞ্জাম হ্রাসের জন্য পরস্পর সহযোগিতা করা হইবে। এই সনন্দে মোট ৫৫টি দেশ স্বাক্ষর করিয়াছিল।

'আটলান্টিক চার্টার

১৯৪৫ খ্রীষ্টাব্দে প্রেসিডেন্ট রুজভেল্ট, প্রধানমন্ত্রী চার্চিল ও স্ট্যালিন ইয়াল্টা নামক স্থানে সম্মিলিত হইয়া ঐ বৎসরই ২৫শে এপ্রিল সানফ্রান্সিস্‌কো নামক শহরে সম্মিলিত জাতিপুঞ্জের অর্থাৎ ইউনাইনেড্ ন্যাশন্‌স্-এর এক অধিবেশন আহ্বান করা স্থির করিলেন। ১৯৪৫ খ্রীষ্টাব্দের ২৫শে এপ্রিল হইতে ২৬শে জুন পর্যন্ত সানফ্রান্সিস্‌কো শহরে ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর অধিবেশন চালু ছিল। এই সম্মেলনে মোট ৫১টি

ইউনাইটেড্ ন্যাশন্‌স্ বা সম্মিলিত জাতিপুঞ্জের সানফ্রান্সিস্‌কো অধিবেশন

স্ট্যালিন

দেশ ১১১টি শর্তসম্বলিত ইউনাইটেড্ ন্যাশনস্-এর চার্টার গ্রহণ করিল। আন্তর্জাতিক শান্তি ও নিরাপত্তা রক্ষা করা, বিভিন্ন রাষ্ট্রের মধ্যে সমবায় ও সৌহার্দ্য স্থাপন, সকল রাষ্ট্রের সমতা এবং আত্মনিয়ন্ত্রণ ক্ষমতা স্বীকার করিয়া ছোট-বড় সকল 'জাতির' মর্যাদা দান করা প্রভৃতি শর্ত স্বাক্ষরকারী রাষ্ট্রগুলিকে মানিয়া চলিতে হইয়াছিল। ইহা ভিন্ন আন্তর্জাতিক আইন-কানুন, চুক্তি মানিয়া চলা এবং পরস্পর বিবাদ-বিসম্বাদ শান্তিপূর্ণ উপায়ে মিটাইয়া লওয়া, ইউনাইটেড্ ন্যাশনস্-এর চার্টার ভঙ্গকারী রাষ্ট্রকে শাস্তিদানে ইউনাইটেড্ ন্যাশনস্‌কে সাহায্য করা প্রভৃতি শর্তও এই চার্টারে সন্নিবিষ্ট ছিল। স্বাক্ষরকারী দেশসমূহ অপর কোন রাষ্ট্রের উপর সামরিক বলপ্রয়োগ করিবে না, অপর রাষ্ট্রের সীমা লঙ্ঘন করিবে না, পরস্পর সাহায্য-সহায়তার মাধ্যমে সকল দেশের খাদ্যের পরিমাণ বৃদ্ধি, স্বাস্থ্য ও শিক্ষার উন্নতি এবং বেকারত্ব দূর করিবার চেষ্টা করিবে।

ইউনাইটেড্ ন্যাশনস্-এর কার্যাদি

ইউনাইটেড্ ন্যাশনস্-এর ছয়টি পৃথক সংস্থা আছে। উহার সাধারণসভা ( General Assembly ) ইউনাইটেড্ ন্যাশনস্-এর সদস্যপদভুক্ত সকল রাষ্ট্র লইয়া গঠিত। ইউনাইটেড্ ন্যাশনস্ চার্টারে বিশ্বাসী ও স্বাক্ষরকারী দেশকেই ইউনাইটেড্ ন্যাশনস্-এর সদস্যপদভুক্ত করা সম্ভব। নূতন কোন দেশকে সদস্যপদভুক্ত করিতে হইলে সাধারণসভার দুই-তৃতীয়াংশ সদস্যের সমর্থন প্রয়োজন হয়। অবশ্য সাধারণ সভার সিদ্ধান্ত সিকিউরিটি কাউন্সিল (Security Council ) বা নিরাপত্তা পরিষদের স্থায়ী সদস্যবর্গের যে কেহ 'ভেটো' (Veto) প্রয়োগ করিয়া নাকচ করিয়া দিতে পারেন। এই পাঁচজন স্থায়ী সদস্য হইল ব্রিটেন, ফ্রান্স, আমেরিকা, রাশিয়া, ও কুয়োমিংতাং চীন ( ফরমোজায় অবস্থিত চিয়াংকাইশেকের চীন )। ইউনাইটেড্ ন্যাশনস্-এর সাধারণসভা উহার চার্টারে বর্ণিত যে-কোন বিষয় সম্পর্কে আলোচনা করিতে পারে। ইহা ভিন্ন ইউনাইটেড্ ন্যাশনস্-এর সদস্য নহে এরূপ দেশও পৃথিবীর শান্তি ও নিরাপত্তা ক্ষুণ্ণ হইতে পারে এরূপ বিষয়ে সাধারণসভায় আলোচনা উত্থাপন করিতে পারে। সাধারণসভা প্রতি বৎসর সিকিরিটি কাউন্সিলের ছয়জন বর্তমানে দশজন, অস্থায়ী সদস্য নির্বাচন করিয়া থাকে। ইহা ভিন্ন অপরাপর সংস্থার সদস্য নির্বাচন করিয়া থাকে। সাধারণসভা আইনসভার নিম্নকক্ষের একটি পরিদর্শক, সমালোচক ও আলোচনার অধিকারী সভা।

ইউনাইটেড্ ন্যাশনস্-এর বিভিন্ন সংস্থা

সাধারণসভা Assembly

সিকউরিটি কাউন্সিল বা নিরাপত্তা পরিষদ পাঁচজন স্থায়ী সদস্য—ব্রিটেন, ফ্রান্স, আমেরিকা, রাশিয়া ও কুয়োমিংতাং চীন এবং প্রতি বৎসর সাধারণসভা কর্তৃক নির্বাচিত ছয়জন, ১৯৬৬ সালের ১লা জানুয়ারী হইতে দশজন অস্থায়ী সদস্য লইয়া গঠিত। আন্তর্জাতিক শান্তি ও নিরাপত্তা রক্ষা করা হইল নিরাপত্তা পরিষদের প্রধান এবং মূল দায়িত্ব। পৃথিবীর শান্তি ও নিরাপত্তা ব্যাহত হইতে পারে এরূপ যে-কোন পরিস্থিতি বা ঘটনা সম্পর্কে নিরাপত্তা পরিষদ তদন্ত করিতে পারে। সিকিউরিটি কাউন্সিল ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর সদস্যগণকে সামরিক সাহায্য ভিন্ন অপরাপর যে কোনরূপ সাহায্যের জন্য অনুরোধ জানাইতে পারে। ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর সিদ্ধান্ত কার্যকরী করিতে যদি সামরিক সাহায্যের প্রয়োজন হয় তাহা হইলে নিরাপত্তা পরিষদ সদস্যরাষ্ট্রগুলিকে সৈন্য, নৌবাহিনী ও বিমানবাহিনী দিয়া সাহায্য করিতে নির্দেশ দিতে পারে। এই বিষয়ে সিকিউরিটি কাউন্সিলকে ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর Military Staff Committee-র উপদেশমত চলিতে হইবে।

নিরাপত্তা পরিষদ
Security Council

সদস্য রাষ্ট্রবর্গের প্রত্যেকটির জনসাধারণের জীবনযাত্রার মান উন্নয়নের জন্য, বেকারত্ব দূর করিবার জন্য, স্বাস্থ্য এবং শিক্ষায় উন্নতির জন্য, অর্থনৈতিক ও সামাজিক সংস্থা (Economic and Social Organisation) নামে একটি সংগঠন তৈয়ার করা হইয়াছে। খাদ্য ও কৃষিসংস্থা (Food and Agricultural Organisation = FAO), আন্তর্জাতিক ব্যাঙ্ক, আন্তর্জাতিক অর্থসংস্থা (International Monetary Fund = IMF), আন্তর্জাতিক শ্রমিক সংস্থা (International Labour Organisation=ILO), ইউনাইটেড্ ন্যাশন্‌স্ শিক্ষা, বিজ্ঞান ও সংস্কৃতি পরিষদ (United Nations Educational, Scientific and Cultural Organisation = UNESCO) প্রভৃতি বিভিন্ন পরিষদ্ অর্থ নৈতিক ও সামাজিক সংস্থার অধীনে গঠন করা হইয়াছে।

অছি পরিষদ্ বা Trusteeship Council ম্যাণ্ডেট্ এবং অপরাপর যে সকল স্থান ইহার অধীনে স্থাপন করা হইবে সেগুলির শাসনকার্যের জন্য দায়ী। রুয়াণ্ডা, উরুণ্ডি, ক্যামেরুন্‌স্, টোগোল্যাণ্ড, পশ্চিম স্যামোয়া প্রভৃতি অছি পরিষদের অধীনে স্থাপন করা হইয়াছে।

অছি পরিষদ
(Trusteeship Council)

আন্তর্জাতিক বিচারালয় (International Court of Justice) ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর অপর একটি অতি গুরুত্বপূর্ণ অঙ্গ। আন্তর্জাতিক বিষয়াদি সম্পর্কে, রাষ্ট্রবর্গের মধ্যে আইনগত বিবাদে আন্তর্জাতিক আইন, চুক্তি প্রভৃতি সম্পর্কে মতভেদ ঘটিলে

আন্তর্জাতিক বিচারালয়
(International Court of Justice

আন্তর্জাতিক বিচারালয় সেগুলির বিচার করিয়া থাকে। মোট পনর জন বিচারপতি লইয়া এই বিচারালয় গঠিত।

ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর একটি দপ্তর আছে। ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর সিদ্ধান্ত কার্যকরী করিবার ভার এই দপ্তরের উপর ন্যস্ত। এই দপ্তর পরিচালনার দায়িত্ব একজন সেক্রেটারী জেনারেল-এর উপর ন্যস্ত। সিকিউরিটি কাউন্সিলের সুপারিশ-ক্রমে সাধারণসভা সেক্রেটারী জেনারেল নিযুক্ত করিয়া থাকে। ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর বিভিন্ন পরিষদ ও সংস্থার সিদ্ধান্ত বা নির্দেশ কার্যকরী করা ভিন্ন যে সকল পরিস্থিতি হইতে আন্তর্জাতিক শান্তি ও নিরাপত্তার বিঘ্ন ঘটিতে পারে বলিয়া আশঙ্কা থাকে সেগুলি সম্পর্কে সিকিউরিটি কাউন্সিলের দৃষ্টি আকর্ষণ করাও কর্তব্য। প্রতি বৎসর সেক্রেটারী জেনারেল ইউনাইটেড ন্যাশন্‌স্-এর কার্যকলাপ সম্পর্কে বাৎসরিক রিপোর্ট সাধারণ সভায় পেশ করিয়া থাকেন।

দপ্তর (Secretariat)

ইউনাইটেড্ ন্যাশন্‌স্ নিজ কর্তব্য সম্পাদনের উদ্দেশ্য গত ২২ বৎসরে নিম্নলিখিত কর্তব্যাদি সম্পন্ন করিয়াছে। ১৯৪৬ খ্রীষ্টাব্দে ইহা সোভিয়েত ইউনিয়নের বিরুদ্ধে অভিযোগ করে যে, দ্বিতীয় বিশ্বযুদ্ধে ইরাণে আগত সেভিয়েত সৈন্য অপসারণ করা হয় নাই। এই বিষয়টি অবশ্য শেষ পর্যন্ত কোনপ্রকার বিবাদ-বিসম্বাদ ভিন্নই মীমাংসিত হইয়া যায়। সিরিয়া ও লেবাননে দ্বিতীয় যুদ্ধের কালে ব্রিটিশ সৈন্য মোতায়েন করা হইয়াছিল এই সৈন্য অপসারণে ব্রিটেন বিলম্ব করায় সিরিয়া ও লেবানন ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর নিকট অভিযোগ জানাইলে ইউনাইটেড্ ন্যাশন্‌স্ ব্রিটিশ সৈন্যাপসরণের জন্য ব্রিটিশ সরকারকে অনুরোধ জানায়। ব্রিটেন এই অনুরোধ রক্ষা করিয়া নিজ সৈন্য অপসারণ করে।

ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর কার্যকলাপ

সিরিয়া, লেবানন

গ্রীসে ব্রিটিশ সৈন্য মোতায়েন রাখা তথায় ব্রিটিশ প্রভাব বিস্তারের চেষ্টা মাত্র এই কথা বলিয়া সোভিয়েত ইউনিয়ন ব্রিটেনের বিরুদ্ধে ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর নিকট অভিযোগ করে। কিন্তু গ্রীস উহার উত্তরে জানাইয়া দেয় যে, গ্রীক সরকারের ইচ্ছানুক্রমেই ব্রিটিশ সরকার গ্রীসে সৈন্য মোতায়েন করিয়াছেন। ফলে এ বিষয়ে আর কিছু করা সম্ভব হয় নাই।

গ্রীস

চেকোস্লোভাকিয়ায় এক আভ্যন্তরীণ বিদ্রোহের ফলে প্রচলিত সরকারের

পরিবর্তন ঘটে

চেকোশ্লোভাকিয়া

সোভিয়েত ইউনিয়ন সেই সময়ে চেকোশ্লোভাকিয়ার আভ্যন্তরীণ ব্যাপারে হস্তক্ষেপ করিতে থাকিলে চেকোশ্লোভাকিয়া ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর নিকট অভিযোগ জানায়। কিন্তু সোভিয়েত ইউনিয়নের বাধাদানের ফলে ইউনাইটেড্ ন্যাশন্‌স্ এবিষয়ে কোন তদন্ত করিতে সমর্থ হয় নাই।

ইউনাইটেড্ ন্যাশন্‌স্-এর দপ্তরখানা

ইন্দোনেশিয়া হল্যাণ্ডের আধিপত্য হইতে স্বাধীনতা ঘোষণা করিলে হল্যাণ্ড উহার দমনকার্যে লিপ্ত হয়। এই ব্যাপারে ভারতের রাজধানী নূতন দিল্লীতে আফ্রিকা ও এশিয়ার রাষ্ট্রপ্রতিনিধিবর্গের এক সম্মেলন আহূত হয়। এই সম্মেলন হল্যাণ্ডের কার্যকলাপের তীব্র প্রতিবাদ করে। এদিকে ইউনাইটেড্ ন্যাশন্‌সও হল্যাণ্ডের উপর চাপ দেয়। ফলে, হল্যাণ্ড ইন্দোনেশিয়ার স্বাধীনতা স্বীকার করিতে বাধ্য হয়। ইন্দোনেশীয় প্রজাতন্ত্র ১৯৫০ খ্রীষ্টাব্দে ইউনাইটেড ন্যাশন্‌স্-এর সদস্যপদভুক্ত হয়।

ইন্দোনেশিয়া

কাশ্মীরের ব্যাপারে ইউনাইটেড্ ন্যাশন্‌স্ পশ্চিমী রাষ্ট্রবর্গের প্রভাবহেতু ন্যায্য-বিচার ও সততার নীতি অনুসরণ করিতে সক্ষম হয় নাই পাকিস্তান ইউনাইটেড্ ন্যাশন্‌স্ কর্তৃক নিযুক্ত কমিশনের রিপোর্টে আক্রমণকারী দেশ বলিয়া অভিহিত হইলে পর পাক্ সৈন্যের অপসারণের

কাশ্মীর

নির্দেশ দেওয়া হয়। পশ্চিমী রাষ্ট্রজোটে সংশ্লিষ্ট পাকিস্তান তাহাদের পরোক্ষ সমর্থনে ইউনাইটেড্ ন্যাশন্স-এর সেই নির্দেশ এযাবৎ অমান্য করিয়া চলিয়াছে। এই ব্যাপারে ইউনাইটেড্ ন্যাশন্স-এর কার্যকলাপ পক্ষপাতদোষে দুষ্ট, বলা বাহুল্য। রাশিয়া ভেটো প্রয়োগ না করিলে কাশ্মীর ব্যাপারে পশ্চিমী রাষ্ট্রবর্গের পাকিস্তান তোষণ-নীতি আরও প্রকট হইয়া পড়িত।

দ্বিতীয় বিশ্বযুদ্ধে কোরিয়ার উত্তরাংশ সোভিয়েত সৈন্যের নিকট এবং দক্ষিণ কোরিয়া মার্কিন যুক্তরাষ্ট্রের সৈন্যের নিকট আত্মসমর্পণ করিয়াছিল। ফলে, উত্তর ও দক্ষিণ কোরিয়ার ঐক্য জার্মানির ঐক্য সমস্যার ন্যায়ই এক জটিল সমস্যায় পরিণত হয়। ইউনাইটেড্ ন্যাশন্স্ এই দুই অংশের সংযুক্তির চেষ্টা করে। ইউনাইটেড্ ন্যাশন্স্ কর্তৃক নিযুক্ত একটি কমিশনের পরিদর্শনাধীনে নির্বাচনের মাধ্যমে উত্তর ও দক্ষিণ কোরিয়ার সংযুক্তির প্রস্তাব করা হইল, কিন্তু রাশিয়া এই প্রস্তাব প্রত্যাখ্যান করে। উপরন্তু রাশিয়া উত্তর কোরিয়ার একটি পৃথক শাসনব্যবস্থা চালু করিয়া উহাকে 'গণতান্ত্রিক জনসাধারণের প্রজাতন্ত্র' (Democratic People's Republic) বলিয়া ঘোষণা করে। ফলে, উত্তর ও দক্ষিণ কোরিয়া লইয়া এক ঠাণ্ডা লড়াইয়ের সৃষ্টি হয়। ক্রমে উহা এক প্রকাশ্য যুদ্ধে পরিণত হয়। উত্তর কোরিয়া সোভিয়েত ইউনিয়নের সাহায্য লাভ করে। পক্ষান্তরে দক্ষিণ কোরিয়া মার্কিন যুক্তরাষ্ট্রের সাহায্য লাভ করে। মার্কিন প্রভাবে ইউনাইটেড্ ন্যাশন্স্ দক্ষিণ কোরিযাকে সাহায্যদানে অগ্রসর হয়। অপর দিকে সাম্যবাদী চীন উত্তর কোরিয়াকে সাহায্যদান করিতে থাকে। শেষ পর্যন্ত এই যুদ্ধের অবসান ঘটে এবং কোরিয়া ৩৮° দ্রাঘিমা রেখা ধরিয়া দুই অংশে বিভক্ত হইয়া পড়ে। ইউনাইটেড্ ন্যাশন্স্ নিযুক্ত এক কমিশনের মাধ্যমে দুই পক্ষের বন্দী-বিনিময় ঘটে। কোরিয়ার যুদ্ধের অবসান ঘটাইবার এবং বন্দীবিনিময় ব্যাপারে ইউনাইটেড্ ন্যাশন্স গুরুত্বপূর্ণ অংশ গ্রহণ করিয়াছিল।

কোরিয়া

বর্তমান পৃথিবীতে বিভিন্ন রাষ্ট্রের মধ্যে যে আদর্শগত পার্থক্য বিদ্যমান এবং অন্তর্জাতিক পরিস্থিতি বিভিন্ন দেশের মধ্যে সন্দেহ, বিদ্বেষ প্রভৃতির ফলে যেরূপ যুদ্ধের আবহাওয়ায় আচ্ছন্ন, এরূপ পরিস্থিতিতে ইউনাইটেড ন্যাশন্স-এর ন্যায় একটি আন্তর্জাতিক সংস্থার প্রয়োজন অনস্বীকার্য। কিন্তু এখানে উল্লেখ করা প্রয়োজন যে, যে-সকল বৃহৎ রাষ্ট্র দ্বিতীয় বিশ্বযুদ্ধে অক্ষশক্তি-বর্গকে পরাজিত করিতে সমর্থ হইয়াছিল সেগুলিকে ইউনাইটেড্ ন্যাশন্স-এর চার্টার অনুযায়ী সিকিউরিটি কাউন্সিলের স্থায়ী ও ক্ষমতাশালী সদস্যপদ

ইউনাইটেড্ ন্যাশন্স-এর ত্রুটি

দান করা হইয়াছে। এই সকল সদস্যের প্রত্যেকেরই 'ভেটো' ক্ষমতা আছে। ফলে, এই পাঁচটি দেশের প্রতিনিধির মতৈক্য না থাকিলে ইউনাইটেড্ ন্যাশন্স্-এর কোন কাজ করিবার সুযোগ থাকে না। এই 'ভেটো' ক্ষমতা প্রায়ই প্রত্যেক দেশ নিজ নিজ স্বার্থে ব্যবহার করিয়া থাকে। রাশিয়া কর্তৃক কাশ্মীর ও গোয়া-দমন-দিউর ব্যাপারে 'ভেটো' প্রয়োগ—এই ক্ষমতার ন্যায়সঙ্গত ব্যবহারের দৃষ্টান্তস্বরূপ বলা যাইতে পারে। যাহা হউক, আন্তর্জাতিক সংস্থা ইউনাইটেড্ ন্যাশন্স্ মুষ্টিমেয় রাষ্ট্রের ইচ্ছানুযায়ী পরিচালিত হইবে ইহা বাঞ্ছনীয় নহে। সকল রাষ্ট্রের বা জাতির সম-অধিকার ও সম-মর্যাদার নীতি যাহা ইউনাইটেড্ ন্যাশন্স্-এর চার্টারে বর্ণিত রহিয়াছে তাহার পরিপ্রেক্ষিতে কতিপয় রাষ্ট্রের এইরূপ ক্ষমতা ভোগ বাঞ্ছনীয় বলা যায় না। এই আন্তর্জাতিক সংস্থাকে অধিকতর গণতান্ত্রিক করিতে পারিলেই উহা সকলের আস্থাভাজন হইতে পারিত। বর্তমানে পূর্ব ও পশ্চিমী রাষ্ট্রবর্গের মধ্যে যে ঠাণ্ডা লড়াই চলিতেছে তাহা ইউনাইটেড্ ন্যাশন্স্‌কেও প্রভাবিত করিতেছে। এই সংস্থার মধ্যেও পূর্ব ও পশ্চিমা রাষ্ট্রজোটের পার্থক্য ও প্রতিদ্বন্দ্বিতা পরিলক্ষিত হইতেছে। এই সকল দূরীভূত করিবার জন্য যেরূপ সংস্কারের প্রয়োজন তাহা কার্যকরী করার মধ্যেই ইউনাইটেড্ ন্যাশন্স-এর সাফল্য নির্ভরশীল। তথাপি ইহা একবাক্যে স্বীকার্য যে, আন্তর্জাতিক পরিস্থিতি আয়ত্তে রাখিবার কার্যে ইউনাইটেড্ ন্যাশন্স্-এর কার্যকলাপের অনেক কিছুই সমর্থনযোগ্য।

আন্তর্জাতিক শান্তি ও নিরাপত্তার ভরসা

## Model Questions

1. How are contacts made with the outside world ?
   কিরূপে বহির্জগতের সহিত যোগাযোগ স্থাপিত হয় ?
2. Describe the agencies through which political. economic and cultural contacts are made.
   রাজনৈতিক, অর্থনৈতিক এবং সাংস্কৃতিক যোগাযোগের মাধ্যমগুলির বর্ণনা দাও।
3. How does Indian foreign policy aim at peace and good will ?
   কিভাবে ভারতের পররাষ্ট্র-নীতি শান্তি এবং মঙ্গল কামনা করে ?
4. Describe the constitution and functions of U.N.O. and the Security Council.
   সম্মিলিত জাতি সংগঠন এবং নিরাপত্তা পরিষদের গঠন ও কার্যাদি সম্বন্ধে বর্ণনা দাও।
5. What do you know about India's view regarding Asiatic problems.